# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

৪৩

দর্শনাচার্য্য-
শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-
সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণেন
শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া
ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-
বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী
কলিকাতা-৭০০০০৯

# মহাভারতম্

## ৪৩

## আশ্রমবাসিকপৰ্ব্ব

## মৌসল পৰ্ব্ব

## মহাপ্রস্থানিকপৰ্ব্ব

## স্বর্গারোহনপৰ্ব্ব

## ভারত সাবিত্রী

## প্রকাশকের নিবেদন

'মহাভারতম্' মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ শ্রীমদ্ হরিদাস সিদ্ধান্তবাগীশ মহাশয়ের তপস্যালব্ধ অমৃতময় ফল। সে আশ্চর্য্য তপশ্চর্য্যার কাহিনী আজ সকলেই জানেন। প্রায় একুশ বছর তিনি ছিলেন 'মহাভারতম্'-এর তপস্যায় মগ্ন—এবং সে একক ও দুশ্চর তপস্যায় তাঁর পাণ্ডিত্য ও প্রজ্ঞার সঙ্গে মিলিত হয়েছিল অসীম ধৈর্য্য, অশেষ নিষ্ঠা ও অলৌকিক আয়াস। ফলে তিনি আমাদের জন্য রেখে গেছেন তাঁর 'মহাভারতম্'—এক আশ্চর্য্য ঐশ্বর্য্য। 'মহাভারতম্'-এর দ্বিতীয় সংস্করণ প্রকাশনার মূলে আছে আমাদের সেই জাতীয় ঐশ্বর্য্য সংরক্ষণের এবং জন্মশতবর্ষপূর্ত্তি উপলক্ষে ঋষি হরিদাসের প্রতি শ্রদ্ধাঞ্জলি নিবেদন করার পুণ্য প্রেরণা ও প্রয়াস। সুধীজনের সানন্দ সমর্থনে আমাদের প্রয়াস সার্থক হোক—এইমাত্র কামনা।

# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

# আশ্রমবাসিকপর্ব্ব

দর্শনাচার্য্য-

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণেন

শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী

কলিকাতা-৭০০০০৯

# নিবেদন

সর্ব্বশক্তিমান্ ভগবানের অনুগ্রহে আশ্রমবাসিকপর্ব্ব প্রকাশিত হইল। এই পর্ব্বটি মহাভারতের পঞ্চদশ পর্ব্ব। ইহা অপেক্ষাকৃত ক্ষুদ্র হইলেও ইহার বৃত্তান্তগুলি অত্যন্ত হৃদয়গ্রাহী, উল্লিখিত মানবচরিত্রের বৈচিত্র্য সকল সম্পূর্ণ স্বাভাবিক এবং মহর্ষি শ্রীকৃষ্ণ-দ্বৈপায়ন-বেদব্যাসের তপস্যার মহিমা বা যোগপ্রভাব যোগদর্শনানুমোদিত, অত্যাশ্চর্য্য এবং সর্ব্বথা বিশ্বাসযোগ্য।

এস্থলে ইহা উল্লেখযোগ্য যে, বৈশম্পায়নের মুখে পূর্ব্বোক্ত কাহিনী শুনিয়াও জনমেজয় বিশ্বাস করিতে চাহেন নাই যে, বেদব্যাসের যোগলব্ধক্ষমতা-নিবন্ধন ধৃতরাষ্ট্র, যুধিষ্ঠির-প্রভৃতির সম্মুখে গঙ্গাগর্ভ হইতে কুরুক্ষেত্রে নিহত বীরগণ পুনরায় আবির্ভূত হইয়া জীবিত-গণের সহিত সম্মেলন করিয়াছিলেন এবং পরে স্ব স্ব লোকে প্রস্থান করিয়াছিলেন; কিন্তু জনমেজয়ের ইচ্ছানুসারে যখন সর্পসত্রযজ্ঞে সদস্যরূপে নিরত বেদব্যাস জনমেজয়ের পর-লোকগত পিতা পরীক্ষিতকে আনয়ন করিয়া জনমেজয়কে দর্শন করাইলেন, তখন জনমেজয় যোগপ্রভাব দর্শন করিয়া আনন্দে ও বিস্ময়ে অভিভূত হইলেন।

বর্ত্তমান কালে তপস্বী বা সাধক আমাদের সম্মুখে নাই। তৈলঙ্গস্বামী, ভাস্করানন্দস্বামী এবং শ্রীরামকৃষ্ণদেবও দেহরক্ষা করাইয়াছেন। হায়! অবিশ্বাসিগণকে বিশ্বাস করাইবার জন্য আজ আমাদের সম্মুখে কলির প্রভাবে যোগী বা তপস্বীর একান্ত অভাব—ইহাই সর্ব্বাপেক্ষা দুঃখ ও পরিতাপের বিষয়। ইতি—

কলিকাতা, ইণ্টালী, ৪১ নং দেব লেন, } শ্রীহরিদাসদেবশর্ম্মা।

# পাঠক্রমে মহাভারতের বৃহৎ সূচীপত্র।

—:*:—

## আশ্রমবাসিকপর্ব্ব

—:০:—

আশ্রমবাসিকপর্ব্বের সূচীপত্র সমাপ্ত ॥০॥

—:০:—

# আশ্রমবাসিকপর্ব্বের উপপর্ব্ব

# আশ্রমবাসিকপর্ব্বের অধ্যায় ও শ্লোকসংখ্যা।

—°*°—

মহর্ষি বেদব্যাস আদিপর্ব্বের দ্বিতীয় অধ্যায়ে আশ্রমবাসিকপর্ব্বের অধ্যায় ও শ্লোকসংখ্যা গণনা করিয়া লিখিয়া গিয়াছেন—

"এতদাশ্রমবাসাখ্যং পর্ব্বোক্তং সুমহাদ্ভুতম্।
দ্বিচত্বারিংশদধ্যায়াঃ পর্ব্বৈতদভিসংখ্যয়া ॥৩৫২॥
সহস্রমেকং শ্লোকানাং পঞ্চশ্লোকশতানি চ।
ষড়েব চ তথা শ্লোকাঃ সংখ্যাতাস্তত্ত্বদর্শিনা ॥৩৫৩॥"

অর্থাৎ মহর্ষি বেদব্যাস আশ্রমবাসিকপর্ব্বে ৪২টি অধ্যায় এবং ১১১১টি শ্লোক বলিয়াছেন।

পাঠকমহোদয়গণ! নিম্নলিখিত তালিকাটি দেখিলে জানিতে পারিবেন যে, এই আশ্রমবাসিকপর্ব্বে উক্ত অধ্যায় ও শ্লোকসংখ্যার সম্পূর্ণ মিল রহিয়াছে।

| অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা | অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা | অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা |
|---|---|---|---|---|---|
| ১ | ২৭ | ১৫ | ১৫ | ২৯ | ৩৭ |
| ২ | ১৩ | ১৬ | ১৮ | ৩০ | ২৬ |
| ৩ | ১৭ | ১৭ | ১৩ | ৩১ | ২৫ |
| ৪ | ৪৩ | ১৮ | ৩২ | ৩২ | ৫৫ |
| ৫ | ৪৭ | ১৯ | ২১ | ৩৩ | ২৪ |
| ৬ | ২২ | ২০ | ২৫ | ৩৪ | ২৫ |
| ৭ | ৪৭ | ২১ | ১৮ | ৩৫ | ২১ |
| ৮ | ২১ | ২২ | ২২ | ৩৬ | ৩৫ |
| ৯ | ২৩ | ২৩ | ১৬ | ৩৭ | ১৮ |
| ১০ | ২৩ | ২৪ | ১৬ | ৩৮ | ১৮ |
| ১১ | ২১ | ২৫ | ২৬ | ৩৯ | ৫৩ |
| ১২ | ৫৪ | ২৬ | ১৮ | ৪০ | ৪৫ |
| ১৩ | ২৫ | ২৭ | ২০ | ৪১ | ২১ |
| ১৪ | ১৩ | ২৮ | ১৯ | ৪২ | ৩৩ |
| | ৩৯৬ | | ২৭৯ | | ৪৩৬ |

একুন = ৩৯৬ + ২৭৯ + ৪৩৬ = ১১১১

# মহাভারতম্



## আশ্রমবাসিকপর্ব্ব

—:※:—

( ১ । আশ্রমবাস পর্ব্ব )

### প্রথমোঽধ্যায়ঃ ।

নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমম্ ।
দেবীং সরস্বতীঞ্চৈব ততো জয়মুদীরয়েৎ ॥

জনমেজয় উবাচ ।

প্রাপ্য পৈতামহং রাজ্যং মম পূর্ব্বপিতামহাঃ
কথমাসন্ মহারাজে ধৃতরাষ্ট্রে মহাত্মনি ॥১॥

**ভারতকৌমুদী**

নমো গণেশায় ।

অহো মহাকাল ! মদীয়কালঃ ক্রমাৎ ক্ষয়ং যাতি সমেতি কালঃ ।
লভে ন কালং ভবদর্চ্চনায়া নিরুদ্ধি কালং কলয়া দয়ায়াঃ ॥১॥
সমাগতেঽত্রাশ্রমবাসকালে পর্ব্বণ্যমুত্রাশ্রমবাসনাম্নি ।
কর্ত্তুং প্রবৃত্তস্য সহানুবাদাং টীকাং সহায়ো ভব মে ভব ! ত্বম্ ॥২॥

অথ প্রাগস্থচিতমপি জিজ্ঞাসুনা জনমেজয়েন পৃচ্ছতা সূচ্যমানমাশ্রমবাসিকপর্ব্বারভতে জনমেজয় উবাচ । প্রাপ্যেতি । মম পূর্ব্বপিতামহাঃ প্রপিতামহপর্য্যায়গতা যুধিষ্ঠিরাদয়ঃ পাণ্ডবাঃ, পৈতামহং রাজ্যং যুদ্ধজয়েন প্রাপ্য, মহাত্মনি তদানীং প্রশান্তচিত্তে মহারাজে ধৃতরাষ্ট্রে বিষয়ে, কথং কাদৃশাঃ কীদৃগ্ব্যবহারাঃ, আসন্ ॥১॥

---

জনমেজয় বলিলেন—'আমার প্রপিতামহ যুধিষ্ঠিরপ্রভৃতি পাণ্ডবগণ পৈতৃক রাজ্য লাভ করিয়া মহাত্মা মহারাজ ধৃতরাষ্ট্রের প্রতি কি প্রকার ব্যবহার করিতেন ? ॥১॥

---

(১)…পাণ্ডবা মে পিতামহাঃ—পি বঙ্গ বর্দ্ধ ।

স তু রাজা হতামাত্যো হতপুত্রো নিরাশ্রয়ঃ।
কথমাসীদ্ধতৈশ্বর্য্যো গান্ধারী চ তপস্বিনী ॥২॥
কিয়ন্তং চৈব কালং তে মম পূর্ব্বপিতামহাঃ।
স্থিতা রাজ্যে মহাত্মানস্তন্মে ব্যাখ্যাতুমর্হসি ॥৩॥

বৈশম্পায়ন উবাচ।

প্রাপ্য রাজ্যং মহাত্মানঃ পাণ্ডবা হতশত্রবঃ।
ধৃতরাষ্ট্রং পুরস্কৃত্য পৃথিবীং পর্য্যপালয়ন্ ॥৪॥

---

### ভারতকৌমুদী

স ইতি। স ধৃতরাষ্ট্রঃ। কথং কীদৃশঃ পাণ্ডবান্ প্রতি কীদৃগ্ ব্যবহার আসীৎ, হতৈশ্বর্য্যো বিনষ্টসম্পৎ, তপস্বিনী পুত্রশোকার্ত্ততয়া শোচ্যা ॥২॥

কিয়ন্তমিতি। ব্যাখ্যাতুং বিশেষেণ বক্তুম্ ॥৩॥

প্রাপ্যেতি। হতাঃ শত্রবো যৈস্তে। পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য সর্ব্বেষেব কার্য্যেষু ধৃতরাষ্ট্রাভানুমতিং গৃহীত্বেত্যর্থঃ ॥৪॥

### ভারতভাবদীপঃ

শ্রীগণেশায় নমঃ।

শ্রীনারায়ণলক্ষ্মণৌ গুরুপদং ধীরেশগঙ্গাধরৌ
গোপালং চ নিধায় চেতসি শিবং চিন্তামণিং চাদদৎ।
পর্ব্বণ্যাশ্রমবাসিকাদিষু চতুর্ষ্বারভ্যতে ভারতে
পূর্ব্বাচার্য্যমতানুগেন বিদুষা ভাবপ্রদীপোঽদ্ভুতঃ ॥

পূর্ব্বত্র অঙ্গোপাঙ্গসহিতা ব্রহ্মবিদ্যা সমাপিতা, তত্র সর্ব্বভোগত্যাগপূর্ব্বকং শমাদ্যুপসম্পত্তির্বনবাসিনামেব ভবতীতি ধৃতরাষ্ট্রাভাচারপ্রদর্শনেন সূচয়ংস্ততোঽধিগন্তব্যং জগজ্জীবেশ্বরতত্ত্বং চাশ্চর্য্যপ্রদর্শনব্যাজেন প্রতিপাদয়িষ্যন্ উত্তরগ্রন্থমারভতে—প্রাপ্য রাজ্যং মহাত্মান ইতি ॥১—৪॥

---

আবার শত পুত্র, অমাত্যবর্গ ও সমস্ত সম্পত্তি বিনষ্ট হওয়ায় নিরাশ্রয় হইয়া সেই রাজা ধৃতরাষ্ট্র এবং শোচনীয়া গান্ধারীই বা পাণ্ডবগণের প্রতি কি প্রকার ব্যবহার করিতেন? ॥২॥

মহর্ষি! আমার সেই মহাত্মা প্রপিতামহেরা কত কাল রাজ্যে ছিলেন, তাহা আপনি আমার নিকট বলুন' ॥৩॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! শত্রুগণ বিনষ্ট হইলে মহাত্মা পাণ্ডবেরা রাজ্য পাইয়া ধৃতরাষ্ট্রকে অগ্রবর্ত্তী করিয়া পৃথিবী পালন করিতে লাগিলেন ॥৪॥

---

(২)...গান্ধারী চ যশস্বিনী—নি বঙ্গ বৰ্দ্ধ।

ধৃতরাষ্ট্রমুপাতিষ্ঠদ্বিদুরঃ সঞ্জয়স্তথা।
বৈশ্যাপুত্রশ্চ মেধাবী যুযুৎসুঃ কুরুসত্তম ! ॥৫॥
পাণ্ডবাঃ সর্ব্বকার্য্যেষু পর্য্যপৃচ্ছন্ত তং নৃপম্।
চক্রুস্তেনাভ্যনুজ্ঞাতা বর্ষাণি দশ পঞ্চ চ ॥৬॥
সদা হি গত্বা তে বীরাঃ পর্য্যুপাসন্ত তং নৃপম্।
পাদাভিবাদনং কৃত্বা ধর্ম্মরাজমতে স্থিতাঃ ॥৭॥
তে মূর্দ্ধ্নি সমুপাঘ্রাতাঃ সর্ব্বকার্য্যাণি চক্রিরে।
কুন্তিভোজসুতা চৈব গান্ধারীমন্ববর্ত্তত ॥৮॥
দ্রৌপদী চ সুভদ্রা চ যাশ্চান্যাঃ পাণ্ডবস্ত্রিয়ঃ।
সমাং বৃত্তিমবর্ত্তন্ত তয়োঃ শ্বশ্ব্রোর্যথাবিধি ॥৯॥
শয়নানি মহার্হাণি বাসাংস্যাভরণানি চ।
রাজার্হাণি চ সর্ব্বাণি ভক্ষ্যভোজ্যান্যনেকশঃ ॥১০॥

---

ভারতকৌমুদী

ধৃতেতি। উপাতিষ্ঠৎ উপাসকভাবেনোপস্থিত আসীৎ। মেধাবী বুদ্ধিমান্ ॥৫॥
পাণ্ডবা ইতি। তং ধৃতরাষ্ট্রম্। তেন ধৃতরাষ্ট্রেণ ॥৬॥
সদেতি। তে ভীমাদয়শ্চত্বারঃ, তং ধৃতরাষ্ট্রম্ ॥৭॥
ত ইতি। তে পাণ্ডবাঃ, সমুপাঘ্রাতা ধৃতরাষ্ট্রেণ। কুন্তিভোজসুতা পৃথা ॥৮॥
দ্রৌপদীতি। সমাং তুল্যাম্, বৃত্তিং ব্যবহারমাশ্রিত্যেতি শেষঃ, তয়োঃ কুন্তীগান্ধার্য্যোঃ ॥৯॥

---

কৌরবশ্রেষ্ঠ ! বিদুর, সঞ্জয় এবং বৈশ্যাপুত্র বুদ্ধিমান্ যুযুৎসু বিনয়-নম্রভাবে সর্ব্বদাই ধৃতরাষ্ট্রের নিকট উপস্থিত থাকিতেন ॥৫॥

পাণ্ডবেরা পনের বৎসর যাবৎ ধৃতরাষ্ট্রের নিকট সমস্ত কার্য্যের বিষয়ই জিজ্ঞাসা করিতেন এবং ধৃতরাষ্ট্রের অনুমতিক্রমে তাঁহারা সকল কার্য্য করিতেন ॥৬॥

যুধিষ্ঠিরের মতানুবর্ত্তী ভীমসেনপ্রভৃতি সেই বীরগণ যাইয়া নমস্কার করিয়া সর্ব্বদাই ধৃতরাষ্ট্রের সেবা করিতেন ॥৭॥

তখন ধৃতরাষ্ট্র তাঁহাদের মস্তকাঘ্রাণ করিলে তাঁহারা সমস্ত কার্য্য করিতেন এবং কুন্তী গান্ধারীর অনুসরণ করিয়া চলিতেন ॥৮॥

দ্রৌপদী, সুভদ্রা এবং পাণ্ডবগণের অন্যান্য ভার্য্যাগণ যথাবিধানে সেই শ্বশ্রূদ্বয়ের প্রতি সমান ব্যবহারই করিতেন ॥৯॥

---

(১) সমাং বৃত্তিমবর্ত্তন্ত…পি বঙ্গ বর্দ্ধ।

যুধিষ্ঠিরো মহারাজ ! ধৃতরাষ্ট্রেঽভ্যুপাহরৎ ।
তথৈব কুন্তী গান্ধার্য্যাং গুরুবৃত্তিমবর্ত্তত ॥১১॥ ( যুগ্মকম্ )
বিদুরঃ সঞ্জয়শ্চৈব যুযুৎসুশ্চৈব কৌরব ! ।
উপাসতে স্ম তং বৃদ্ধং হতপুত্রং জনাধিপম্ ॥১২॥
শ্যালো দ্রোণস্য যশ্চাসীদ্দয়িতো ব্রাহ্মণো মহান্ ।
স চ তস্মিন্ মহেষ্বাসঃ কৃপঃ সমভবত্তদা ॥১৩॥
ব্যাসশ্চ ভগবান্ নিত্যমাসাঞ্চক্রে নৃপেণ হ ।
কথাঃ কুর্ব্বন্ পুরাণর্ষির্দেবর্ষিপিতৃরক্ষসাম্ ॥১৪॥
ধর্ম্মযুক্তানি কার্য্যাণি ব্যবহারান্বিতানি চ ।
ধৃতরাষ্ট্রাভ্যনুজ্ঞাতো বিদুরস্তান্যকারয়ৎ ॥১৫॥

---

ভারতকৌমুদী

শয়নানীতি । শয়নানি শয্যাঃ, মহার্হাণি মহামূল্যানি । রাজার্হাণি রাজযোগ্যানি । অভ্যুপাহরৎ অদদাৎ । গুরুবৃত্তিং গুরাবিব ব্যবহারমাশ্রিত্য ॥১০—১১॥

বিদুর ইতি । উপাসতে সেবন্তে তদীয়শোকলাঘবার্থমিতি ভাবঃ ॥১২॥

শ্যাল ইতি । দয়িতঃ প্রিয়ঃ । মহান্ ইষ্বাসো ধনুর্যস্য সঃ, সমভবৎ সর্বদা সন্নিহিত ইতি শেষঃ ॥১৩॥

ব্যাস ইতি । আসাঞ্চক্রে উপবিবেশ, নৃপেণ ধৃতরাষ্ট্রেণ সহ ॥১৪॥

ধর্ম্মেতি । ব্যবহারান্বিতানি লোকাচারসিদ্ধানি ॥১৫॥

ভারতভাবদীপঃ

উপাত্তিষ্ঠদারাধিতবান্ ॥৫—১২॥ তস্মিন্ ধৃতরাষ্ট্রে সমভবত্তন্নিকটে অভবৎ ॥১৩—১৮॥

---

মহারাজ ! যুধিষ্ঠির ধৃতরাষ্ট্রকে মহামূল্য শয্যা, বস্ত্র, অলঙ্কার এবং রাজার যোগ্য সর্ব্বপ্রকার অনেক খাদ্য ও পেয় দান করিতেন । সেইরূপ কুন্তীও গান্ধারীর প্রতি গুরুজনের ন্যায় ব্যবহার করিয়া চলিতেন ॥১০—১১॥

কৌরবনন্দন ! বিদুর, সঞ্জয় ও যুযুৎসু হতপুত্র ও বৃদ্ধ সেই রাজা ধৃতরাষ্ট্রের সর্ব্বদা সেবা করিতেন ॥১২॥

যিনি দ্রোণাচার্য্যের প্রিয় শ্যালক, সেই প্রশস্তহৃদয় ও মহাধনুর্দ্ধর ব্রাহ্মণ কৃপাচার্য্য সর্ব্বদা ধৃতরাষ্ট্রের নিকটে থাকিতেন ॥১৩॥

প্রাচীন ঋষি ভগবান্ বেদব্যাস সর্ব্বদা দেবগণ, ঋষিগণ, পিতৃগণ ও রাক্ষসগণের উপাখ্যান বলিতে থাকিয়া ধৃতরাষ্ট্রের সহিত এক স্থানে উপবিষ্ট থাকিতেন ॥১৪॥

বিদুর ধৃতরাষ্ট্রের অনুমতিক্রমে তাঁহার ধর্ম্মকার্য্য ও লৌকিক কার্য্য সকল করাইতেন ॥১৫॥

সামন্তেভ্যঃ প্রিয়াণ্যস্য কার্য্যাণি সুবহূন্যপি।
প্রাপ্যন্তেঽর্থৈঃ সুলঘুভিঃ সুনয়াদ্‌বিদুরস্য বৈ ॥১৬॥
অকরোদ্বন্ধমোক্ষঞ্চ বধ্যানাং মোক্ষণং তথা।
ন চ ধর্ম্মসুতো রাজা কদাচিৎ কিঞ্চিদব্রবীৎ ॥১৭॥
বিহারযাত্রাসু পুনঃ কুরুরাজো যুধিষ্ঠিরঃ।
সর্ব্বান্ কামানুপস্থাপ্য ধৃতরাষ্ট্রে ন্যবেদয়ৎ ॥১৮॥
আরালিকাঃ সূপকারা রাগখাণ্ডবিকাস্তথা।
উপাতিষ্ঠন্ত রাজানং ধৃতরাষ্ট্রং যথা পুরা ॥১৯॥

---

### ভারতকৌমুদী

সামন্তেভ্য ইতি। সামন্তেভ্যঃ অধীনভূস্বামিভ্যঃ, অস্য ধৃতরাষ্ট্রস্য। প্রাপ্যন্তে সম্পাদ্যন্তে স্ম, সুলঘুভিরতিমনোহরৈঃ অর্থৈঃ দ্রব্যৈঃ সহ সুনয়াৎ নীতিকৌশলাৎ ॥১৬॥

অকরোদিতি। ধৃতরাষ্ট্রো বদ্ধানাং মোক্ষং মুক্তিম্, তথা বধ্যানাং সর্ব্বথা মোক্ষণমকরোৎ ॥১৭॥

বিহারেতি। বিহারযাত্রাসু আমোদপ্রয়াণেষু। কামান্ অভীষ্টান্ ॥১৮॥

আরালিকা ইতি। আরালিকাঃ খাদ্যবিশেষনির্ম্মাতারঃ, সূপকারাঃ সাধারণপাচকাঃ, রাগখাণ্ডবিকা বহুবস্তুমিশ্রিতখাদ্যকারকাঃ ॥১৯॥

### ভারতভাবদীপঃ

আরালিকাঃ অরয়া শস্ত্রবিশেষেণ লূনং ছিন্নং শাকাদি আরালু তৎ সংস্কুর্ব্বন্তি তে আরালিকাঃ শাকবিশেষকর্ত্তারঃ। রাগখাণ্ডবং পিপ্পলীশুণ্ঠীশর্করোপেতো মুদ্গযূষস্তং

---

বিদুরের নীতিকৌশলে অধীন ভূস্বামিগণের নিকট হইতে ধৃতরাষ্ট্রের নিকট সুন্দর সুন্দর দ্রব্য উপহার আসিত এবং তাঁহার প্রিয় বহুতর কার্য্য সম্পন্ন হইত ॥১৬॥

ধৃতরাষ্ট্র নিজের ইচ্ছানুসারে কারাবদ্ধদিগের মুক্তি এবং বধ্যগণের মোচন করিতেন। তাহাতে যুধিষ্ঠির কখন কিছু বলিতেন না ॥১৭॥

আবার কুরুরাজ যুধিষ্ঠির বিহারযাত্রার সময়ে সমস্ত অভীষ্ট বস্তু উপস্থিত করাইয়া তাহা ধৃতরাষ্ট্রকে জানাইতেন ॥১৮॥

মোদকনির্ম্মাতা, সাধারণ পাচক ও বহু বস্তুমিশ্রিত খাদ্যদ্রব্যনির্ম্মাতারা পূর্ব্বের ন্যায় রাজা ধৃতরাষ্ট্রের নিকট উপস্থিত থাকিত ॥১৯॥

---

(১৮) সর্ব্বান্ কামান্মহাতেজাঃ প্রদদাবম্বিকাসুতে—পি বজ বর্দ্ধ।

বাসাংসি চ মহার্হাণি মাল্যানি বিবিধানি চ।
উপাজহ্রুর্যথাকালং ধৃতরাষ্ট্রস্য পাণ্ডবাঃ ॥২০॥
মৈরেয়মৎস্যমাংসানি পানকানি মধূনি চ।
চিত্রান্ ভক্ষবিকারাংশ্চ চক্রুস্তস্য যথা পুরা ॥২১॥
যে চাপি পৃথিবীপালাঃ সমাজগ্মুস্ততস্ততঃ।
উপাতিষ্ঠন্ত তে সর্ব্বে কৌরবেন্দ্রং যথা পুরা ॥২২॥
কুন্তী চ দ্রৌপদী চৈব সাত্বতী চ যশস্বিনী।
উলূপী নাগকন্যা চ দেবী চিত্রাঙ্গদা তথা ॥২৩॥
ধৃষ্টকেতোশ্চ ভগিনী জরাসন্ধসুতা তথা।
এতাশ্চান্যাশ্চ বহ্ব্যো বৈ যোষিতঃ পুরুষর্ষভ !।
কিঙ্করাঃ পর্য্যুপাতিষ্ঠন্ সর্ব্বাঃ সুবলজাং তথা ॥২৪॥ ( যুগ্মকম্ )
যথা পুত্রবিযুক্তোঽয়ং ন কিঞ্চিদ্দুঃখমাপ্নুয়াৎ।
ইতি তানন্বশাদ্ভ্রাতৄন্নিত্যমেব যুধিষ্ঠিরঃ ॥২৫॥

---

ভারতকৌমুদী

বাসাংসীতি। মহার্হাণি মহামূল্যানি। উপাজহ্রুর্ভোগার্থম্ ॥২০॥

মৈরেয়েতি। মৈরেয়ং মদ্যবিশেষঃ, পানকানি পানীয়ানি ॥২১॥

য ইতি। উপাতিষ্ঠন্ত উপাসত, কৌরবেন্দ্রং ধৃতরাষ্ট্রম্ ॥২২॥

কুন্তীতি। সাত্বতী সাত্বতবংশজাতা সুভদ্রা, কিঙ্করা ভৃত্যা ইব, সুবলজাং গান্ধারীম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৩—২৪॥

যথেতি। পুত্রৈর্বিযুক্তো বিচ্ছিন্নঃ অয়ং ধৃতরাষ্ট্রঃ। অন্বশাদুপদিষ্টবান্ ॥২৫॥

---

পাণ্ডবেরা যথাকালে ধৃতরাষ্ট্রকে মহামূল্য বস্ত্র ও নানাবিধ মাল্য উপহার দিতেন ॥২০॥

তাঁহারা পূর্ব্বের ন্যায় ধৃতরাষ্ট্রের জন্য মৈরেয় ( মদ্যবিশেষ ) মৎস্য, মাংস, পানীয়, মধু ও বিচিত্র খাদ্য প্রস্তুত করিয়া দিতেন ॥২১॥

যে সকল রাজা নানা স্থান হইতে আসিতেন, তাঁহারা সকলেও পূর্ব্বের ন্যায় ধৃতরাষ্ট্রের উপাসনা করিতেন ॥২২॥

নরশ্রেষ্ঠ ! কুন্তী, দ্রৌপদী, যশস্বিনী সুভদ্রা, নাগকন্যা উলূপী, চিত্রাঙ্গদা, ধৃষ্টকেতুর ভগিনী ও জরাসন্ধের তনয়া—ইঁহারা এবং অন্যান্য বহুতর মহিলা সকলেই দাসীদিগের ন্যায় গান্ধারীর সেবা করিতেন ॥২৩—২৪॥

পুত্রবিহীন ধৃতরাষ্ট্র যাহাতে কোন দুঃখ না পান, এই জন্য যুধিষ্ঠির সর্ব্বদাই সেই ভ্রাতৃগণকে উপদেশ দিতেন ॥২৫॥

---

(২০) উপাজহ্রুর্যথান্যায়ং—বঙ্গ বর্দ্ধ।

এবং তে ধর্ম্মরাজস্য শ্রুত্বা বচনমর্থবৎ।
সবিশেষমবর্ত্তন্ত ভীমমেকং তদা বিনা ॥২৬॥
ন হি তত্তস্য বীরস্য হৃদয়াদপসর্পতি।
ধৃতরাষ্ট্রস্য দুর্ব্বুদ্ধ্যা যদ্বৃত্তং দ্যূতকারিতম্ ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে যুধিষ্ঠিররাজ্যপালনে প্রথমোঽধ্যায়ঃ ॥০॥

———

## দ্বিতীয়োঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।
এবং সম্পূজিতো রাজা পাণ্ডবৈরম্বিকাসুতঃ।
বিজহার যথাপূর্ব্বমৃষিভিঃ পর্য্যুপাসিতঃ ॥১॥

এবমিতি। অর্থবৎ যুক্তিযুক্তম্। সবিশেষং সাতিরেকম্, একং ভীমং বিনা তস্য দুঃখভোগাতিরেকেণ ধৃতরাষ্ট্রং প্রতি দ্বেষাতিরেকস্য চিরস্থিরত্বাদিত্যাশয়ঃ ॥২৬॥

উক্তভাবার্থমেব স্পষ্টমাহ নেতি। তস্য ভীমস্য। দ্যূতেন কারিতং সম্পাদিতম্ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য—শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি প্রথমোঽধ্যায়ঃ ॥০॥

——•——

এবমিতি। সম্পূজিতঃ শুশ্রূষাদিভিঃ সন্তোষিতঃ, অম্বিকাসুতো ধৃতরাষ্ট্রঃ ॥১॥

ভারতভাবদীপঃ

কর্ত্তারো রাগখাণ্ডবিকাঃ ॥১৯-২৪॥ অমশাদম্ শিক্ষিতবান্ ॥২৫—২৭॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে প্রথমোঽধ্যায়ঃ ॥১॥

---

এবং এক ভীম ব্যতীত সেই ভ্রাতারাও ধর্ম্মরাজের যুক্তিযুক্ত বাক্য শুনিয়া ধৃতরাষ্ট্রের বিষয়ে যুধিষ্ঠিরোক্ত অপেক্ষাও বিশেষভাবে চলিতেন ॥২৬॥

কারণ, ধৃতরাষ্ট্রের দুর্ব্বুদ্ধিবশতঃ দ্যূতসভায় যাহা ঘটিয়াছিল, তাহা মহাবীর ভীমের হৃদয় হইতে অপসৃত হয় নাই ॥২৭॥

——•——

বৈশম্পায়ন বলিলেন—পাণ্ডবেরা এইভাবে সন্তুষ্ট করিতে থাকিলে এবং ঋষিরা আসিয়া সান্ত্বনয় ব্যবহার করিতে লাগিলে, রাজা ধৃতরাষ্ট্র পূর্ব্বের ন্যায় আমোদ করিতেন ॥১॥

ব্রহ্মাদেয়াগ্রহারাংশ্চ প্রদদৌ স কুরূদ্বহঃ।
তচ্চ কুন্তীসুতো রাজা সর্ব্বমেবাম্বমোদত ॥২॥
আনৃশংস্যপরো রাজা প্রীয়মাণো যুধিষ্ঠিরঃ।
উবাচ স তদা ভ্রাতৄন্ সামাত্যাংশ্চ মহীপতিঃ।
ময়া চৈব ভবদ্ভিশ্চ মান্য এষ নরাধিপঃ ॥৩॥
নিদেশে ধৃতরাষ্ট্রস্য যস্তিষ্ঠতি স মে সুহৃৎ।
বিপরীতশ্চ মে শত্রুর্নিয়ম্যশ্চ ভবেন্নরঃ ॥৪॥
পরিবৃত্তেষু চাহঃসু পুত্রাণাং শ্রাদ্ধকর্ম্মণি।
দদৌ চ রাজা বিত্তানি যাবদস্য চিকীর্ষিতম্ ॥৫॥
অতঃ স রাজা কৌরব্যো ধৃতরাষ্ট্রো মহামনাঃ।
ব্রাহ্মণেভ্যো যথার্হেভ্যো দদৌ বিত্তান্যনেকশঃ ॥৬॥

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। ব্রহ্মেভ্যো ব্রাহ্মণেভ্যো দেয়া যে অগ্রহারা দ্রব্যাণাম্ অগ্রভাগাস্তান্, স ধৃতরাষ্ট্রঃ ॥২॥

আনৃশংস্যেতি। আনৃশংস্যপরঃ কৃপাপরায়ণঃ। এষ ধৃতরাষ্ট্রঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩॥

নিদেশ ইতি। নিদেশে আদেশে। নিয়ম্যো দণ্ডনীয়ঃ ॥৪॥

পরীতি। পরিবৃত্তেষু গচ্ছৎসু, শ্রাদ্ধকর্ম্মণি প্রাপ্তে। চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টম্, তচ্চ চকারেতি শেষঃ ॥৫॥

তত ইতি। যথার্হেভ্যো যোগ্যেভ্যঃ, বিত্তানি ধনানি ॥৬॥

ভারতভাবদীপঃ

এবমিতি ॥১—৪॥ পিতৃবৃত্তেষু পিতা বৃত্তঃ প্রমিতো যেষু তেষু ক্ষয়ার্হেষু ॥৫—৩০॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিকপর্ব্বণি
আশ্রমবাসে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥২॥

কৌরবশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্র ব্রাহ্মণগণকে দাতব্য সমস্ত দ্রব্যের অগ্রভাগ দান করিতেন এবং রাজা যুধিষ্ঠির সে সমস্তই অনুমোদন করিতেন ॥২॥

দয়াপরায়ণ রাজা যুধিষ্ঠির তখন সন্তুষ্ট হইয়া অমাত্যগণের সহিত ভ্রাতৃগণকে বলিতেন—'আমার ও আপনাদের এই রাজা মাননীয় ॥৩॥

সুতরাং যিনি ইঁহার আদেশে থাকিবেন, তিনিই আমার সুহৃদ্ হইবেন, আর যে ইঁহার আদেশ অগ্রাহ্য করিবে. সে আমার শত্রু ও দণ্ডনীয় হইবে' ॥৪॥

এইভাবে দিন যাইতে থাকিলে পুত্রকর্ত্তব্য শ্রাদ্ধকার্য্য উপস্থিত হইলে, রাজার যত দূর ইচ্ছা, তিনি তত দূর কার্য্য করিতেন এবং ধনদান করিতেন ॥৫॥

তাহার পর মহামনা কৌরবনন্দন রাজা ধৃতরাষ্ট্র যোগ্য ব্রাহ্মণগণকে প্রচুর ধন বিতরণ করিতেন ॥৬॥

(২)···সর্ব্বমেবাম্বপত্তত—বঙ্গ বর্দ্ধ। (৫) পিতৃবৃত্তেষু চাহঃসু—পি বঙ্গ বর্দ্ধ।

ধর্ম্মরাজশ্চ ভীমশ্চ সব্যসাচী যমাবপি।
তৎসর্বমন্ববর্ত্তন্ত তস্য প্রিয়চিকীর্ষয়া ॥৭॥
কথং নু রাজা বৃদ্ধঃ স পুত্রপৌত্রবধার্দ্দিতঃ।
শোকমস্মৎকৃতং প্রাপ্য ন ম্রিয়েতেতি চিন্ত্যতে ॥৮॥
যাবদ্ধি কুরুবীরস্য জীবৎপুত্রস্য বৈ সুখম্।
তাবৎ সুখমবাপ্নোতি ভোগাংশ্চৈব ব্যবস্থিতান্ ॥৯॥
ততস্তে সহিতাঃ পঞ্চ ভ্রাতরঃ পাণ্ডুনন্দনাঃ।
তথাশীলাঃ সমাতস্থুর্ধৃতরাষ্ট্রস্য শাসনে ॥১০॥
ধৃতরাষ্ট্রশ্চ তান্ সর্ব্বান্ বিনীতান্নিয়মে স্থিতান্।
শিষ্যবৃত্তিং সমাপন্নান্ গুরুবৎ প্রত্যপদ্যত ॥১১॥

ভারতকৌমুদী

ধর্ম্মেতি। সব্যসাচী অর্জ্জুনঃ, যমৌ নকুলসহদেবৌ। অন্ববর্ত্তন্ত অন্বমোদন্ত ॥৭॥

কথমিতি। অস্মাভিঃ কৃতং তেষাং পুত্রপৌত্রাদীনাং হননাদিত্যাশয়ঃ, চিন্ত্যতে স্ম পাণ্ডবৈঃ ॥৮॥

যাবদিতি। কুরুবীরস্য ধৃতরাষ্ট্রস্য। ব্যবস্থিতান্ পাণ্ডবৈঃ ॥৯॥

তত ইতি। তথাশীলাঃ সৎস্বভাবাঃ, শাসনে আদেশে ॥১০॥

ধৃতেতি। নিয়মে যোগ্যব্যবহারে। প্রত্যপদ্যত ব্যবহারেণ প্রাপ্নোৎ ॥১১॥

যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব ধৃতরাষ্ট্রের প্রিয় কার্য্য করিবার ইচ্ছায় তাঁহার সমস্ত কার্য্যেরই অনুমোদন করিতেন ॥৭॥

তৎকালে পাণ্ডবেরা এইরূপ চিন্তা করিতেন যে, পুত্রপৌত্র-বধে পীড়িত এবং বৃদ্ধ রাজা ধৃতরাষ্ট্র আমাদের কৃত শোক পাইয়া মৃত্যুমুখে পতিত হন না কেন? ॥৮॥

পুত্রগণ জীবিত থাকিতে ধৃতরাষ্ট্রের যত সুখ হইত, আমাদের ব্যবস্থার গুণে এখনও তত সুখ ও ভোগ পাইতেছেন ॥৯॥

তাহার পর, সৎস্বভাবসম্পন্ন সেই পাণ্ডবেরা পঞ্চভ্রাতাই ধৃতরাষ্ট্রের আদেশে থাকিতে লাগিলেন ॥১০॥

পাণ্ডবেরা সকলে বিনীত, যথানিয়মে প্রবৃত্ত ও শিষ্যের ন্যায় ব্যবহারসম্পন্ন হইয়া চলিতে লাগিলে, ধৃতরাষ্ট্রও গুরুর ন্যায়ই তাঁহাদের উপরে ব্যবহার করিতে লাগিলেন ॥১১॥

(৭)...ধৃতরাষ্ট্রব্যপেক্ষয়া—নি।

(৯) বভূব তদবাপ্নোতি ভোগাংশ্চেতি ব্যবস্থিতাঃ—পি বঙ্গ বর্দ্ধ।

গান্ধারী চৈব পুত্রাণাং বিবিধৈঃ শ্রাদ্ধকর্ম্মভিঃ।
আনৃণ্যমগমৎ কামান্ বিপ্রেভ্যঃ প্রতিপাদ্য সা ॥১২॥
এবং ধর্ম্মভৃতাং শ্রেষ্ঠো ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
ভ্রাতৃভিঃ সহিতো ধীমান্ পূজয়ামাস তং নৃপম্ ॥১৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-পর্ব্বণি আশ্রমবাসে পাণ্ডবব্যবহারে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## তৃতীয়োঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

স রাজা সুমহাতেজা বৃদ্ধঃ কুরুকুলোদ্বহঃ।
ন দদর্শ তদা কিঞ্চিদপ্রিয়ং পাণ্ডুনন্দনে ॥১॥

---

ভারতকৌমুদী

গান্ধারীতি। কামান্ অভীষ্টদ্রব্যাণি, প্রতিপাদ্য দত্ত্বা ॥১২॥

এবমিতি। পূজয়ামাস সদ্ব্যবহারৈঃ সন্তোষয়ামাস ॥১৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

স ইতি। স ধৃতরাষ্ট্রঃ। অপ্রিয়মপ্রীতিকরং কার্য্যম্, পাণ্ডুনন্দনে যুধিষ্ঠিরে ॥১॥

---

এবং গান্ধারীও ব্রাহ্মণগণকে অভীষ্ট বস্তু দান করিয়া পুত্রগণের উদ্দেশে নানাবিধ শ্রাদ্ধদ্বারা তাঁহাদের ঋণ শোধ করিতে থাকিলেন ॥১২॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ ধর্ম্মরাজ বুদ্ধিমান্ যুধিষ্ঠির ভ্রাতাদের সহিত মিলিত হইয়া এইভাবে ধৃতরাষ্ট্রকে সন্তুষ্ট করিতে লাগিলেন ॥১৩॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—মহাতেজা, বৃদ্ধ, কুরুকুলশ্রেষ্ঠ রাজা ধৃতরাষ্ট্র তখন যুধিষ্ঠিরের কোন কার্য্যেই নিজের অপ্রিয় দেখিতে পাইতেন না ॥১॥

---

* অত্র অধ্যায়সমাপ্তির্নাস্তি বঙ্গ বর্দ্ধ নি।

বর্ত্তমানেষু সদ্‌বৃত্তিং পাণ্ডবেষু মহাত্মসু।
প্রীতিমানভবদ্রাজা ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ ॥২॥
সৌবলেয়ী চ গান্ধারী পুত্রশোকমপাস্য তম্।
সদৈব প্রীতিমত্যাসীত্তনয়েষু নিজেষ্বিব ॥৩॥
প্রিয়াণ্যেব তু কৌরব্যো নাপ্রিয়াণি কুরূদ্বহঃ।
বৈচিত্রবীর্য্যে নৃপতৌ সমাচরত সর্বদা ॥৪॥
যদ্‌যদ্‌ব্রূতে চ কিঞ্চিৎ স ধৃতরাষ্ট্রো জনাধিপঃ।
গুরু বা লঘু বা কার্য্যং গান্ধারী চ তপস্বিনী ॥৫॥
তং স রাজা মহারাজ! পাণ্ডবানাং ধুরন্ধরঃ।
পূজয়িত্বা বচস্তত্তদকার্ষীৎ পরবীরহা ॥৬॥ (যুগ্মকম্)
তেন তস্যাভবৎ প্রীতো বৃত্তেন স নরাধিপঃ।
অন্বতপ্যত সংস্মৃত্য পুত্রং তং মন্দচেতসম্ ॥৭॥

ভারতকৌমুদী

বর্ত্তেতি। সদ্‌বৃত্তিং সদ্‌ব্যবহারম্ আশ্রিত্যেতি শেষঃ ॥২॥
সৌবেতি। সুবলস্যাপত্যং স্ত্রীতি সৌবলেয়ী। প্রীতিমত্যাসীৎ পাণ্ডবেষু ॥৩॥
প্রিয়াণীতি। কৌরব্যো যুধিষ্ঠিরঃ। বৈচিত্রবীর্য্যে বিচিত্রবীর্য্যপুত্রে ধৃতরাষ্ট্রে ॥৪॥
যদিতি। তপস্বিনী পুত্রশোকেন শোচ্যা। পরবীরহা বিপক্ষবীরহন্তা যুধিষ্ঠিরঃ ॥৫—৬॥
তেনেতি। তস্য যুধিষ্ঠিরস্য, বৃত্তেন ব্যবহারেণ। তং দুর্য্যোধনম্ ॥৭॥

মহাত্মা পাণ্ডবেরা সদ্‌ব্যবহার অবলম্বন করিয়া চলিতে থাকিলে, অম্বিকার পুত্র রাজা ধৃতরাষ্ট্র সর্ব্বদা সন্তুষ্ট থাকিতে লাগিলেন ॥২॥

এবং সুবলনন্দিনী গান্ধারীও সেই পুত্রশোক পরিত্যাগ করিয়া সর্ব্বদাই নিজের পুত্রগণের উপরে যেমন, তেমন পাণ্ডবগণের উপরে প্রীতিমতী থাকিতে লাগিলেন ॥৩॥

কুরুকুলশ্রেষ্ঠ বীর্য্যবান্ যুধিষ্ঠির রাজা ধৃতরাষ্ট্রের বিষয়ে সর্ব্বদা প্রীতিজনক ব্যবহারই করিতেন; কিন্তু কখনও অপ্রীতিকর ব্যবহার করিতেন না ॥৪॥

মহারাজ! রাজা ধৃতরাষ্ট্র বা শোচনীয়া গান্ধারী বৃহৎ বা ক্ষুদ্র যে কোন কার্য্যের কথা বলিতেন, বিপক্ষবীরহন্তা যুধিষ্ঠির তাঁহাদের ও তাঁহাদের বাক্যের সম্মান দেখাইয়া সেই সেই কার্য্যই করিতেন ॥৫—৬॥

রাজা ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরের সেই ব্যবহারে প্রীত হইতেন; কিন্তু মন্দবুদ্ধি সেই দুর্য্যোধনকে স্মরণ করিয়া অনুতাপ করিতেন ॥৭॥

(৪) বৈচিত্রবীর্য্যে নৃপতৌ সমাচরত বীর্য্যবান্—পি বঙ্গ বর্দ্ধ।

সদা চ প্রাতরুত্থায় কৃতজপ্যঃ শুচির্নৃপঃ।
আশাস্তে পাণ্ডুপুত্রাণাং সমরেম্বপরাজয়ম্ ॥৮॥
ব্রাহ্মণান্ স্বস্তি বাচ্যাগ্ন হুত্বা চৈব হুতাশনম্।
আয়ুংষি পাণ্ডুপুত্রাণামাশংসত নরাধিপঃ ॥৯॥
ন তাং প্রীতিং পরামাপ পুত্রেভ্যঃ স তদা পুরা।
যাং প্রীতিং পাণ্ডুপুত্রেভ্যঃ সদাবাপ নরাধিপঃ ॥১০॥
ব্রাহ্মণানাং যথাবৃত্তঃ ক্ষত্রিয়াণাং যথাবিধঃ।
তথা বিট্শূদ্রসঙ্ঘানামভবৎ স প্রিয়স্তদা ॥১১॥
যচ্চ কিঞ্চিত্তদা পাপং ধৃতরাষ্ট্রসুতৈঃ কৃতম্।
অকৃত্বা হৃদি তৎ পাপং তং নৃপং সোঽম্ববর্ত্তত ॥১২॥
যশ্চ কশ্চিন্নরঃ কিঞ্চিদপ্রিয়ং চাম্বিকাসুতে।
কুরুতে দ্বেষ্যতামেতি স কৌন্তেয়স্য ধীমতঃ ॥১৩॥

---

ভারতকৌমুদী

সদেতি। কৃতং জপ্যম্ ইষ্টমন্ত্রজপো যেন সঃ। আশাস্তে আশীর্বিষয়ং চকার ॥৮॥
ব্রাহ্মণানিতি। বাচ্য বাচয়িত্বা। আশংসত আশীর্বিষয়মকরোৎ ॥৯॥
নেতি। পরামুত্তমাম্। আপ লেভে, পুত্রেভ্যো নিজতনয়েভ্যঃ ॥১০॥
ব্রাহ্মণানামিতি। বৃত্তঃ প্রিয়ো জাতঃ, যথাবিধঃ প্রিয়ো বৃত্তঃ। বিশো বৈশ্যাঃ ॥১১॥
যদিতি। পাপমনিষ্টম্। তং ধৃতরাষ্ট্রম্, স যুধিষ্ঠিরঃ ॥১২॥
য ইতি। অম্বিকাসুতে ধৃতরাষ্ট্রং প্রতি। কৌন্তেয়স্য যুধিষ্ঠিরস্য ॥১৩॥

---

ধৃতরাষ্ট্র প্রত্যহ প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া পবিত্র হইয়া ইষ্টমন্ত্র জপ সমাধান করিয়া, যুদ্ধে পাণ্ডবগণের জয়লাভের আশীর্ব্বাদ করিতেন ॥৮॥

আর তিনি ব্রাহ্মণগণদ্বারা স্বস্তিবাচন করাইয়া এবং অগ্নিতে হোম করিয়া পাণ্ডবগণের দীর্ঘায়ুলাভের আশীর্ব্বাদ করিতেন ॥৯॥

ধৃতরাষ্ট্র তৎকালে সর্বদা পাণ্ডবগণ হইতে যে সন্তোষ লাভ করিতেন, পূর্বে নিজের পুত্রগণ হইতেও সে সন্তোষ লাভ করেন নাই ॥১০॥

ধৃতরাষ্ট্র ব্রাহ্মণগণের যেরূপ প্রিয় এবং ক্ষত্রিয়গণের যে প্রকার প্রিয় ছিলেন, তৎকালে বৈশ্যগণ এবং শূদ্রগণেরও সেই প্রকারই প্রিয় ছিলেন ॥১১॥

পূর্বে ধৃতরাষ্ট্রের পুত্রেরা পাণ্ডবগণের যে কিছু অনিষ্টাচরণ করিয়াছিল, তাহা মনে না করিয়া যুধিষ্ঠির সর্ব্বদাই ধৃতরাষ্ট্রের অনুসরণ করিতেন ॥১২॥

---

(১৩) যঃ কশ্চিদপি যৎ কিঞ্চিৎ প্রমাদাদম্বিকাসুতে—নি।

ন রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য ন চ দুর্য্যোধনস্য বৈ।
উবাচ দুষ্কৃতং কশ্চিদ্‌যুধিষ্ঠিরভয়ান্নরঃ ॥১৪॥
ধৃত্যা তুষ্টো নরেন্দ্রঃ স গান্ধারী বিদুরস্তথা।
অজাতশত্রোর্বৃত্তেন ন তু ভীমস্য পার্থিব ! ॥১৫॥
অন্ববর্ত্তত ভীমোঽপি নিশ্চিতো ধর্ম্মজং নৃপম্।
ধৃতরাষ্ট্রঞ্চ সংপ্রেক্ষ্য সদা ভবতি দুর্ম্মনাঃ ॥১৬॥
রাজানমনুবর্ত্তন্তং ধর্ম্মপুত্রমমিত্রহা।
অন্ববর্ত্তত সংক্রুদ্ধো হৃদয়েন পরাঙ্মুখঃ ॥১৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে ভীমব্যবহারে তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥ *

ভারতকৌমুদী

নেতি। দুষ্কৃতং পাণ্ডবান্ প্রত্যনিষ্টাচরণম্ ॥১৪॥

ধৃত্যেতি। ধৃত্যা ধৈর্য্যেণ। অজাতশত্রোর্যুধিষ্ঠিরস্য বৃত্তেন ব্যবহারেণ ॥১৫॥

অন্বিতি। নিশ্চিতো ধৃতরাষ্ট্রস্বভাবে নিশ্চয়বান্, ধর্ম্মজং যুধিষ্ঠিরম্। দুর্ম্মনা দ্বেষাকুলচিত্তঃ ॥১৬॥

রাজানমিতি। রাজানং ধৃতরাষ্ট্রম্, অনুবর্ত্তন্তমনুসরন্তম্, অমিত্রহা ভীমসেনঃ। ধৃতরাষ্ট্রং প্রতি সংক্রুদ্ধ ইতি হৃদয়েন তস্মাৎ পরাঙ্মুখো নিবৃত্তভক্তিপ্রণয়ঃ ॥১৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥

---

যে কোন লোক ধৃতরাষ্ট্রের প্রতি যে কোন অপ্রিয় কার্য্য করিত, সেই লোকই বুদ্ধিমান্ যুধিষ্ঠিরের বিদ্বেষের পাত্র হইত ॥১৩॥

এই জন্য কোন লোকই যুধিষ্ঠিরের ভয়ে রাজা ধৃতরাষ্ট্রের বা দুর্য্যোধনের কোন অন্যায় কার্য্যের উল্লেখ করিত না ॥১৪॥

রাজা! ধৃতরাষ্ট্র, গান্ধারী ও বিদুর যুধিষ্ঠিরের ধৈর্য্য ও ব্যবহারে সন্তুষ্ট ছিলেন বটে; কিন্তু ভীমের ব্যবহারে সন্তুষ্ট ছিলেন না ॥১৫॥

ভীম ও যুধিষ্ঠিরের অনুসরণ করিতেন বটে, কিন্তু ধৃতরাষ্ট্রের স্বভাব নিশ্চিতভাবে জানিতেন বলিয়া, ধৃতরাষ্ট্রকে দেখিয়া সর্বদাই দ্বেষাকুলচিত্ত হইতেন ॥১৬॥

যুধিষ্ঠির ধৃতরাষ্ট্রের অনুসরণ করিতে থাকিলে, ভীম সে বিষয়ে মনে মনে বিমুখ থাকিয়াই তাঁহার অনুসরণ করিতেন ॥১৭॥

---

(১৫) শৌচেন চাজাতশত্রোর্ন তু ভীমস্য শত্রুহন্!—বধ বর্দ্ধ। (১৭) অন্ববর্ত্তত কৌরব্যো হৃদয়েন পরাঙ্মুখঃ—পি বঙ্গ বর্দ্ধ। * '…দ্বিতীয়োঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ নি।

# চতুর্থোঽধ্যায়ঃ।

—:০:—

বৈশম্পায়ন উবাচ।

যুধিষ্ঠিরস্য নৃপতের্দুর্য্যোধনপিতুস্তদা।
নান্তরং দদৃশূ রাজ্যে পুরুষাঃ প্রণয়ং প্রতি ॥১॥
যদা তু কৌরবো রাজা পুত্রং সস্মার দুর্ম্মতিম্।
তদা ভীমং হৃদা রাজন্নপধ্যাতি স পার্থিবঃ ॥২॥
তথৈব ভীমসেনোঽপি ধৃতরাষ্ট্রং জনাধিপম্।
নামর্ষয়ত রাজেন্দ্র! সদৈব দুষ্টবদ্‌হৃদা ॥৩॥
অপ্রকাশান্যপ্রিয়াণি চকারাস্য বৃকোদরঃ।
আজ্ঞাং প্রত্যাহরচ্চাপি কৃতকৈঃ পুরুষৈঃ সদা ॥৪॥
স্মরন্ দুর্ম্মন্ত্রিতং তস্য বৃত্তান্যপ্যস্য কানিচিৎ।
অসকৃচ্চাপ্যুবাচেদং হতাস্তে মন্দচেতসঃ ॥৫॥

ভারতকৌমুদী

যুধীতি। অন্তরং ভেদং বৈষম্যম্। প্রণয়ং প্রতি মমতাবিষয়ে ॥১॥
যদেতি। রাজা ধৃতরাষ্ট্রঃ, পুত্রং দুর্য্যোধনম্। অপধ্যাতি শক্রতয়া ধ্যায়তি স্ম তজ্জননাং ॥২॥
তথেতি। নামর্ষয়ত নাসহত, দুষ্টবদ্‌হৃদা দোষগ্রস্তমনসা ॥৩॥
অপ্রেতি। অস্য ধৃতরাষ্ট্রস্য। প্রত্যাহরং ব্যাহতবান্, কৃতকৈর্বশীকৃতৈঃ ॥৪॥
স্মরন্নিতি। তস্য ধৃতরাষ্ট্রস্য, বৃত্তানি ব্যবহারান্। তে দুর্য্যোধনাদয়ঃ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—তৎকালে তত্রত্য লোকেরা রাজ্যের প্রতি মমতা বিষয়ে রাজা যুধিষ্ঠির ও ধৃতরাষ্ট্রের কোন বৈষম্য দেখিতে পাইত না।১॥

রাজা! যখন ধৃতরাষ্ট্র দুর্ম্মতি পুত্র দুর্য্যোধনকে স্মরণ করিতেন, তখনই তিনি মনে মনে ভীমকে শত্রু বলিয়া ধারণা করিতেন ॥২॥

রাজশ্রেষ্ঠ! সেই ভীমও দূষিত চিত্তে সর্ব্বদাই রাজা ধৃতরাষ্ট্রকে সহ্য করিতে পারিতেন না ॥৩॥

সুতরাং ভীম অপ্রকাশ্য ভাবে ধৃতরাষ্ট্রের অপ্রিয় কার্য্য করিতেন এবং নিজের বশীভূত লোকগণদ্বারা ধৃতরাষ্ট্রের আদেশের ব্যাঘাত করাইতেন ॥৪॥

এবং ভীম ধৃতরাষ্ট্রের দুষ্ট পরামর্শ ও কতকগুলি ব্যবহার স্মরণ করিয়া,

অথ ভীমঃ সুহৃন্মধ্যে বাহুশব্দং তথাকরোৎ।
সংশ্রবে ধৃতরাষ্ট্রস্য গান্ধার্য্যাশ্চাপ্যমর্ষণঃ ॥৬॥
স্মৃত্বা দুর্য্যোধনং শত্রুং কর্ণদুঃশাসনাবপি।
প্রোবাচেদং সুসংরব্ধো ভীমঃ স পরুষং বচঃ ॥৭॥
অন্ধস্য নৃপতেঃ পুত্রা ময়া পরিঘবাহুনা।
নীতা লোকমমুং সর্ব্বে নানাশস্ত্রাস্ত্রযোধিনঃ ॥৮॥
ইমৌ তৌ পরিঘপ্রখ্যৌ ভুজৌ মম দুরাসদৌ।
যয়োরন্তরমাসাদ্য ধার্ত্তরাষ্ট্রাঃ ক্ষয়ং গতাঃ ॥৯॥
ইমৌ পীনৌ সুবৃত্তৌ মে ভুজৌ নাগকরোপমৌ।
যাবাসাদ্য রণে মূঢ়া ধার্ত্তরাষ্ট্রাঃ ক্ষয়ং গতাঃ ॥১০॥
তাবিমৌ চন্দনেনাক্তৌ বন্দনীয়ৌ চ মে ভুজৌ।
যাভ্যাং দুর্য্যোধনো নীতঃ ক্ষয়ং সসুতবান্ধবঃ ॥১১॥

ভারতকৌমুদী

অথেতি। বাহুশব্দং গর্ব্বসূচকমিত্যাশয়ঃ। সংশ্রবে শ্রবণযোগ্যস্থানে ॥৬॥
স্মৃত্বেতি। সুসংরব্ধঃ অতীবক্রুদ্ধঃ, পরুষং নিষ্ঠুরম্ ॥৭॥
অন্ধস্যেতি। পরিঘৌ মুদ্গরবিশেষাবিব বাহূ যস্য তেন। অমুং লোকং লোকান্তরম্ ॥৮॥
ইমাবিতি। দুরাসদৌ দুর্দ্ধর্ষৌ। অন্তরং মধ্যম্ ॥৯॥
ইমাবিতি। পীনৌ স্থূলৌ, সুবৃত্তৌ সুগোলৌ, নাগকরোপমৌ হস্তিশুণ্ডাতুল্যৌ ॥১০॥

বার বার এই কথা বলিতেন—'দুষ্ট চিত্ত সেই ধার্ত্তরাষ্ট্রগণকে সংহার করিয়াছি' ॥৫॥

তাহার পর ভীম ক্রুদ্ধ হইয়া ধৃতরাষ্ট্র ও গান্ধারীর শ্রবণযোগ্য স্থানে নিজের বন্ধুগণের মধ্যে বাহুশব্দ করিতেন ॥৬॥

ক্রমে ভীম শত্রু দুর্য্যোধন, দুঃশাসন ও কর্ণকে স্মরণ করিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইয়া এইরূপ নিষ্ঠুর বাক্য বলিতেন—॥৭॥

'আমার বাহুযুগল পরিঘতুল্য; সুতরাং আমি নানা শস্ত্র ও অস্ত্রদ্বারা যুদ্ধকারী এই অন্ধরাজার সকল পুত্রকেই লোকান্তরে প্রেরণ করিয়াছি ॥৮॥

এই ধৃতরাষ্ট্রের পুত্রগণ যে বাহুযুগলের মধ্যে আসিয়া বিনষ্ট হইয়াছে, এই সেই পরিঘতুল্য আমার দুর্দ্ধর্ষ বাহুযুগল ॥৯॥

মূর্খ ধৃতরাষ্ট্রের পুত্রেরা যুদ্ধে যে বাহুযুগলের সংস্পর্শে আসিয়া ধ্বংসপ্রাপ্ত হইয়াছে, এই সেই স্থূল, গোল ও হস্তিশুণ্ডের তুল্য আমার বাহুযুগল ॥১০॥

(১১) চন্দনার্হৌ চ মে ভুজৌ—পি বঙ্গ বর্দ্ধ।

এতাশ্চান্যাশ্চ বিবিধাঃ শল্যভূতা নরাধিপঃ।
বৃকোদরস্য তা বাচঃ শ্রুত্বা নির্ব্বেদমাগমৎ ॥১২॥
সা চ বুদ্ধিমতী দেবী কালপর্য্যায়বেদিনী।
গান্ধারী সর্ব্বধর্ম্মজ্ঞা তান্যলীকানি শুশ্রুবে ॥১৩॥
কুন্তীং বর্য্যাস্ত্র সংবীক্ষ্য শাপে নাস্যাকরোন্মতিম্।
ততঃ পঞ্চদশে বর্ষে সমতীতে নরাধিপঃ ॥১৪॥
রাজা নির্ব্বেদমাপেদে ভীমবাগ্‌বাণপীড়িতঃ।
সুখাসক্তং কৃচ্ছ্রপরং জ্ঞাত্বা চৈব যুধিষ্ঠিরম্ ॥১৫॥
তপোযোগাত্তপস্তপ্তং মনশ্চক্রে মহামতিঃ;
নান্ববুধ্যত তদ্রাজা কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ ॥১৬॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তাবিতি। বন্দনীয়ৌ বীরাণাং সম্মানযোগ্যৌ ॥১১॥

এতা ইতি। শল্যভূতাঃ শঙ্কুস্বরূপা মর্ম্মব্যথাজনিকা ইত্যর্থঃ, নরাধিপো ধৃতরাষ্ট্রঃ ॥১২॥

সেতি। কালপর্য্যায়বেদিনী কালক্রমাভিজ্ঞা কালে সুখং দুঃখঞ্চ সোঢ়ব্যমিতি জানতী-ত্যর্থঃ ॥১৩॥

অথ সাধ্বী গান্ধারী কথং ভীমস্য শাপং ন দদাবিত্যাহ কুন্তীমিতি। বর্য্যাং সৌভাগ্যে প্রধানাম্, অস্য ভীমস্য। রাজা ধৃতরাষ্ট্রঃ, নির্ব্বেদমাত্মগ্লানিম্, আপেদে প্রাপ। তপোযোগাৎ পূর্ব্বজন্মকৃততপস্যাসম্বন্ধাৎ ॥১৪—১৬॥

যে বাহুযুগল পুত্র ও বন্ধুবর্গের সহিত দুর্য্যোধনকে সংহার করিয়াছে, এই সেই চন্দনাক্ত ও বীরগণের বন্দনীয় আমার বাহুযুগল' ॥১১॥

রাজা ধৃতরাষ্ট্র ভীমসেনের এই সকল এবং অন্যান্য বহুবিধ শল্যস্বরূপ বাক্য শুনিয়া আত্মগ্লানি অনুভব করিতে লাগিলেন ॥১২॥

বুদ্ধিমতী, কালক্রমাভিজ্ঞা ও সর্ব্বধর্ম্মবিৎ সেই গান্ধারীদেবীও সেই সকল অপ্রিয় বাক্য শুনিতে থাকিলেন ॥১৩॥

কিন্তু তিনি ভাগ্যবতী কুন্তীর দিকে দৃষ্টিপাত করিয়া ভীমের উপরে অভিসম্পাত করিতে ইচ্ছা করেন নাই। তাহার পর পঞ্চদশ বৎসর অতীত হইলে মহামতি রাজা ধৃতরাষ্ট্র ভীমের বাক্যবাণে পীড়িত হইয়া একদিন অত্যন্ত আত্মগ্লানি অনুভব করিলেন; কিন্তু যুধিষ্ঠির সুখে আসক্ত রহিয়াছেন, আর নিজেরা কষ্ট পাইতেছেন ইহা জানিয়া, পূর্ব্বজন্মের তপস্যা ছিল বলিয়া তপস্যা করিবার জন্য ইচ্ছা করিলেন; কিন্তু কুন্তীনন্দন যুধিষ্ঠির তাহা বুঝিতে পারিলেন না ॥১৪—১৬॥

(১৪) প্রথমার্দ্ধং পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

শ্বেতাশ্বো বাথ কুন্তী বা দ্রৌপদী বা যশস্বিনী।
মাদ্রীপুত্রৌ চ ধর্ম্মজ্ঞৌ চিত্তং তস্যান্ববর্ত্ততাম্ ॥১৭॥
রাজ্ঞস্তু চিত্তং রক্ষন্তৌ নোচতুঃ কিঞ্চিদপ্রিয়ম্।
ততঃ সমানয়ামাস ধৃতরাষ্ট্রঃ সুহৃজ্জনম্ ॥১৮॥
বাষ্পসন্দিগ্ধমত্যর্থমিদমাহ চ তান্ ভৃশম্।
বিদিতং ভবতামেতদ্‌যথাবৃত্তঃ কুরুক্ষয়ঃ ॥১৯॥
মমাপরাধাত্তৎ সর্বমনুজ্ঞাতঞ্চ কৌরবৈঃ।
যোঽহং দুষ্টমতিং মন্দো জ্ঞাতীনাং ভয়বর্দ্ধনম্ ॥২০॥
দুর্য্যোধনং কৌরবাণামাধিপত্যেঽভ্যষেচয়ম্।
যচ্চাহং বাসুদেবস্য নাশ্রৌষং বাক্যমর্থবৎ ॥২১॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

শ্বেতেতি। শ্বেতাশ্বোঽর্জ্জুনঃ। তস্য ধৃতরাষ্ট্রস্য ॥১৭॥

রাজ্ঞ ইতি। রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য, নোচতুর্মাদ্রীপুত্রাবিত্যনুবৃত্তিঃ। সমানয়ামাস সমানিনায় ॥১৮॥

বাষ্পেতি। বাষ্পেণ সন্দিগ্ধং লিপ্তং যথা স্যাত্তথা। বৃত্তঃ সঞ্জাতঃ ॥১৯॥

মমেতি। অপরাধাৎ অপরাধেনানুমোদনাৎ। মন্দো মূঢ়ঃ। অর্থবৎ যুক্তিযুক্তং সন্ধি-বিষয়ত্বাদিত্যাশয়ঃ ॥২০—২১॥

অর্জ্জুন, কুন্তী, যশস্বিনী দ্রৌপদী, ধর্ম্মজ্ঞ নকুল ও সহদেব ধৃতরাষ্ট্রের চিত্তের অনুসরণ করিতেন ॥১৭॥

নকুল ও সহদেব ধৃতরাষ্ট্রের মনোভাবের আনুকূল্য করিতে থাকিয়া কোন অপ্রিয় কথা বলিতেন না। তাহার পর ধৃতরাষ্ট্র নিজের বন্ধুবর্গকে আনয়ন করিলেন ॥১৮॥

এবং তিনি অত্যন্ত বাষ্পাকুলভাবে সেই বন্ধুবর্গকে এই কথা বলিলেন—'বন্ধুগণ! যেভাবে কুরুবংশের ধ্বংস হইয়াছে, তাহা আপনাদের জানা আছে ॥১৯॥

যে মূর্খ আমি দুষ্টবুদ্ধি ও জ্ঞাতিবর্গের ভয়বর্দ্ধক দুর্য্যোধনকে কৌরবগণের আধিপত্যে অভিষিক্ত করিয়াছিলাম এবং যে আমি কৃষ্ণের যুক্তিযুক্ত বাক্য শ্রবণ করি নাই; সেই আমারই অপরাধে কৌরবেরা সেই সমস্তই অনুমোদন করিয়াছিলেন ॥২০—২১॥

(১৯) প্রথমার্দ্ধাৎ পরং 'ধৃতরাষ্ট্র উবাচ' ইত্যধিকং দৃশ্যতে বঙ্গ বর্দ্ধ

বধ্যতাং সাধ্বয়ং পাপঃ সামাত্য ইতি দুর্ম্মতিঃ।
পুত্রস্নেহাভিভূতস্তু হিতমুক্তো মনীষিভিঃ ॥২২॥
বিদুরেণাথ ভীষ্মেণ দ্রোণেন চ কৃপেণ চ।
পদে পদে ভগবতা ব্যাসেন চ মহাত্মনা ॥২৩॥
সঞ্জয়েনাথ গান্ধার্য্যা তদিদং তপ্যতে ময়া।
যচ্চাহং পাণ্ডুপুত্রেষু গুণবৎসু মহাত্মসু ॥২৪॥
ন দত্তবান্ শ্রিয়ং দীপ্তাং পিতৃপৈতামহীমিমাম্।
বিনাশং পশ্যমানো হি সর্ব্বরাজ্ঞাং গদাগ্রজঃ ॥২৫॥
এতচ্ছ্রেয়স্তু পরমমমন্যত জনার্দ্দনঃ।
সোঽহমেতান্যলীকানি দুর্ব্ব্যান্যাত্মনস্তদা ॥২৬॥
হৃদয়ে শল্যভূতানি ধারয়ামি সহস্রশঃ।
বিশেষতস্তু পশ্যামি বর্ষে পঞ্চদশেঽদ্য বৈ ॥২৭॥ (কুলকম্)

## ভারতকৌমুদী

বধ্যতামিতি। বধ্যতাং কারাগারে সংযম্যতাম্। পুত্রস্নেহাভিভূতোঽহম্ ॥২২॥

বিদুরেণেতি। বিদুরাদিভিশ্চ তাদৃশং হিতমুক্ত ইত্যনুবৃত্তিঃ। তৎ তস্মাৎ। পশ্যমান উৎপ্রেক্ষমাণঃ, গদস্য তদাখ্যস্য যাদববিশেষস্য অগ্রজঃ। এতৎ সন্নিকরণম্। অলীকানি অপ্রিয়াণি। বিশেষতস্তু পশ্যামি অপ্রিয়াণ্যনুভবামি ভীমতিরস্কারাৎ ॥২৩—২৭॥

---

আমি পুত্রস্নেহে অভিভূত ছিলাম; অথচ বুদ্ধিমান্ লোকেরা আমাকে এই হিতবাক্য বলিয়াছিলেন যে, 'এই দুর্ম্মতি পাপাত্মা দুর্য্যোধনকে উহার অমাত্যবর্গের সহিত আপনি কারাগারে সমীচীনভাবে আবদ্ধ করিয়া রাখুন' ॥২২॥

বিদুর, ভীষ্ম, দ্রোণ, কৃপ, ভগবান্ ও মহাত্মা বেদব্যাস, সঞ্জয় এবং গান্ধারীও পদে পদে আমাকে সেই কথাই বলিয়াছিলেন; কিন্তু আমি পুত্রস্নেহে অভিভূত থাকিয়া তাহা করি নাই বলিয়া এখন সন্তপ্ত হইতেছি। তারপর, আমি গুণবান্ ও মহাত্মা পাণ্ডবগণকে উজ্জ্বল পৈতৃক এই রাজলক্ষ্মী যে দান করি নাই এবং কৃষ্ণ সকল রাজার ধ্বংস সম্ভাবনা করিয়া দুর্য্যোধনের এই কারাগারে স্থাপনই উত্তম মনে করিয়াছিলেন, তাহাও যে আমি করি নাই; সেই আমি নিজের এই সকল দুষ্ক্রিয়া এবং হৃদয়ের শল্যস্বরূপ সহস্র সহস্র ব্যাপার হৃদয়ে ধারণ করিতেছি এবং আজ পঞ্চদশ বর্ষে সেই শল্য বিশেষভাবে অনুভব করিতেছি ॥২৩—২৭॥

অস্য পাপস্য শুদ্ধ্যর্থং নিয়তোঽস্মি সুদুর্ম্মতিঃ।
চতুর্থে নিয়তে কালে কদাচিদপি চাষ্টমে ॥২৮॥
তৃষ্ণাবিনয়নং ভুঙ্ক্তে গান্ধারী বেদ তন্মম।
করোত্যাহারমিতি মাং সর্ব্বঃ পরিজনঃ সদা ॥২৯॥
যুধিষ্ঠিরভয়াদেতি ভৃশং তপ্যতি পাণ্ডবঃ।
ভূমৌ শয়ে জপ্যপরো দর্ভেষ্বজিনসংবৃতঃ ॥৩০॥
নিয়মব্যপদেশেন গান্ধারী চ যশস্বিনী।
হতং শতন্তু পুত্ত্রাণাং সংগ্রামেষ্বপলায়িনম্ ॥৩১॥
নানুতপ্যামি তচ্চাহং ক্ষত্রধর্ম্মং হি তে বিদুঃ।
ইত্যুক্ত্বা ধর্ম্মরাজানমভ্যভাষত কৌরবঃ ॥৩২॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

অস্যেতি। নিয়তো ভোজনবিষয়ে নিয়মবান্। নিয়তে নির্দ্দিষ্টে চতুর্থে কালে একদিনানন্তরং দ্বিতীয়দিনে রাত্রৌ, কদাচিদপি চ অষ্টমে দিনত্রয়ানন্তরং চতুর্থদিনে রাত্রৌ ॥২৮॥

তৃষ্ণেতি। তৃষ্ণাবিনয়নং ক্ষুধানিবৃত্তিপর্য্যন্তম্। অয়ং তাদৃশে কালে আহারং করোতীতি সর্ব্বঃ পরিজনো মাং সদা বেদ ॥২৯॥

যুধীতি। পাণ্ডবো যুধিষ্ঠিরো মম তাদৃশনিয়মদর্শনাৎ ভৃশং তপ্যতি। যুধিষ্ঠিরভয়াৎ এতি সর্ব্বঃ পরিজনো মম শুশ্রূষার্থমাগচ্ছতি। শয়ে স্বপিমি, অজিনসংবৃতো মৃগচর্ম্মাবৃতগাত্রঃ। যশস্বিনী গান্ধারী চ তস্যৈব নিয়মস্য ব্যপদেশেন তথৈব ভূমৌ শেতে। তে পুত্ত্রাঃ। কৌরবো ধৃতরাষ্ট্রঃ ॥৩০—৩২॥

ভারতভাবদীপঃ

যুধিষ্ঠিরস্যেতি ॥১—২৮॥ তৃষ্ণাবিনয়নং তৃষামাত্রাপহং মণ্ডাদি ন তু ক্ষুধ্যাধিহরম্ ॥২৯—৪৩॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে চতুর্থোঽধ্যায়ঃ ॥৪॥

---

আমি অতি দুর্বুদ্ধি কিনা, তাই এই পাপের শুদ্ধির নিমিত্ত প্রায়ই এক-দিনের পর দ্বিতীয় দিন রাত্রিতে এবং কখন তিন দিনের পর চতুর্থ দিন রাত্রিতে নিয়মিতভাবে ভোজন করিতেছি ॥২৮॥

তারপর ক্ষুধা নিবৃত্তি পর্য্যন্তই ভোজন করি; আমার সে নিয়ম গান্ধারী জানেন এবং সকল পরিজনও আমাকে এইরূপ জানে যে, ইনি উক্ত নিয়মে আহার করেন ॥২৯॥

আমার এই নিয়ম দেখিয়া যুধিষ্ঠির অত্যন্ত সন্তপ্ত হইতেছেন এবং যুধিষ্ঠিরের ভয়ে সকল পরিজনই আমার শুশ্রূষার জন্য আসিয়া থাকে। তারপর,

ভদ্রং তে যাদবীমাতর্বচশ্চেদং নিবোধ মে।
সুখমধ্যুষিতঃ পুত্র ! ত্বয়া সুপরিপালিতঃ ॥৩৩॥
মহাদানানি দত্তানি শ্রাদ্ধানি চ পুনঃ পুনঃ।
প্রকৃষ্টঞ্চ ময়া পুত্র ! পুণ্যং চীর্ণং যথাবলম্ ॥৩৪॥
গান্ধারী হতপুত্রেয়ং ধৈর্য্যেণোদীক্ষতে চ মাম্।
দ্রৌপদ্যা হ্যপকর্ত্তারস্তব চৈশ্বর্য্যহারিণঃ ॥৩৫॥
সমতীতা নৃশংসাস্তে স্বধর্ম্মেণ হতা যুধি।
ন তেষু প্রতিকর্ত্তব্যং পশ্যামি কুরুনন্দন ! ॥৩৬॥ (যুগ্মকম্)
সর্ব্বে শস্ত্রভৃতাং লোকান্ গতাস্তেঽভিমুখং হতাঃ।
আত্মনস্তু হিতং পুণ্যং প্রতিকর্ত্তব্যমদ্য বৈ ॥৩৭॥

---

ভারতকৌমুদী

ভদ্রমিতি। ভদ্রং মঙ্গলমস্তু, যাদবী যদুবংশজাতা কুন্তী মাতা যস্য তৎসম্বোধনম্। অধ্যুষিতঃ স্থিতঃ ॥৩৩॥

মহেতি। শ্রাদ্ধানি কৃতানি। পুণ্যং দেবপূজাদিকম্, চীর্ণমাচরিতম্ ॥৩৪॥

গান্ধারীতি। উদীক্ষতে পর্য্যবেক্ষতে। অপকর্ত্তারো বসনাকর্ষণাদিনা অপমানকারিণঃ, ঐশ্বর্য্যহারিণো রাজ্যাদিহর্ত্তারঃ। তে মম পুত্রাঃ ॥৩৫—৩৬॥

---

আমি জপে প্রবৃত্ত থাকিয়া ভূতলে কুশের উপরে মৃগচর্ম্মাবৃত দেহে শয়ন করিয়া থাকি এবং যশস্বিনী গান্ধারীও নিয়মের ব্যপদেশে তাহাই করেন। তারপর, আমার একশত পুত্র পলায়ন না করিয়া যুদ্ধে যে নিহত হইয়াছে, তাহার জন্য আমি অনুতাপ করি না। কারণ, তাহারা ক্ষত্রিয়ের ধর্ম্ম জানিত।' ধৃতরাষ্ট্র বন্ধুবর্গের নিকট এই সকল কথা বলিয়া যুধিষ্ঠিরকে বলিলেন—॥৩০—৩২॥

'পুত্র কুন্তীনন্দন ! তোমার মঙ্গল হউক, তুমি আমার এই বাক্য শ্রবণ কর। তুমি আমাকে সুষ্ঠুভাবে পরিপালন করিয়াছ, আমিও সুখে বাস করিয়াছি ॥৩৩॥

পুত্র ! আমি অনেকবার মহাদান ও শ্রাদ্ধ করিয়াছি এবং শক্তি অনুসারে প্রকৃষ্ট পুণ্য কার্য্যও করিয়াছি ॥৩৪॥

তারপর এই গান্ধারী হতপুত্রা হইয়াও ধৈর্য্যানুসারেই আমার পর্য্যবেক্ষণ করিয়া আসিতেছেন। বিশেষতঃ, দ্রৌপদীর অপমানকারী এবং তোমার রাজ্যাপহারী আমার সেই নৃশংস পুত্রেরা আপন ধর্ম্মানুসারে যুদ্ধে নিহত হইয়া স্বর্গে চলিয়া গিয়াছে ; অতএব কুরুনন্দন ! তাহাদের বিষয়ে আমার কোন প্রতিকার কর্ত্তব্য আছে বলিয়া দেখিতেছি না ॥৩৫—৩৬॥

গান্ধার্য্যাশ্চৈব রাজেন্দ্র ! তদনুজ্ঞাতুমর্হসি।
ত্বন্তু শস্ত্রভৃতাং শ্রেষ্ঠঃ সততং ধর্ম্মবৎসলঃ ॥৩৮॥ (যুগ্মকম্)
রাজা গুরুঃ প্রাণভৃতাং তস্মাদেতদ্ব্রবীম্যহম্।
অনুজ্ঞাতস্ত্বয়া বীর ! সংশ্রয়েয়ং বনান্যহম্ ॥৩৯॥
চীরবল্কলভৃদ্রাজন্ ! গান্ধার্য্যা সহিতোঽনয়া।
তবাশিষঃ প্রযুঞ্জানো ভবিষ্যামি বনেচরঃ ॥৪০॥
উচিতং নঃ কুলে তাত ! সর্ব্বেষাং ভরতর্ষভ !।
পুত্রেষ্বৈশ্বর্য্যমাধায় বয়সোঽন্তে বনং নৃপ ! ॥৪১॥
তত্রাহং বায়ুভক্ষো বা নিরাহারোঽপি বা বসন্।
পত্ন্যা সহানয়া বীর ! চরিষ্যামি তপঃ পরম্ ॥৪২॥

ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। শস্ত্রভৃতাং লোকান্ স্বর্গান্ গতাঃ, অভিমুখহতত্বাদেব। তথা চ স্মৃতিঃ— "দ্বাবিমৌ পুরুষৌ লোকে সূর্য্যমণ্ডলভেদিনৌ। পরিব্রাড্‌যোগযুক্তশ্চ রণে চাভিমুখো হতঃ ॥" ধর্ম্মবৎসলত্বাদেব ত্বয়েদমনুজ্ঞাতব্যমিতি ভাবঃ ॥৩৭—৩৮॥

রাজেতি। তস্মাৎ সর্ব্বকার্য্যেষ্বেব গুরোরাদেশস্যৈব গ্রাহ্যত্বাৎ ॥৩৯॥

চীরেতি। চীরং কৌপীনং বল্কলঞ্চ বিভর্ত্তীতি সঃ। প্রযুঞ্জানঃ কুর্ব্বন্ ॥৪০॥

উচিতমিতি। নঃ অস্মাকম্। ঐশ্বর্য্যং রাজ্যাদপ্রভুত্বম্, আধায় স্থাপয়িত্বা ॥৪১॥

তত্রেতি। তত্র বনে। পরমুত্তমম্ ॥৪২॥

তাহারা সকলেই সম্মুখযুদ্ধে নিহত হইয়াছে বলিয়া বীরলোক লাভ করিয়াছে; কিন্তু এখন নিজের ও গান্ধারীর হিতজনক পুণ্যকার্য্য করা কর্ত্তব্য; অতএব রাজশ্রেষ্ঠ! তুমি সর্ব্বদাই ধর্ম্মবৎসল এবং অস্ত্রধারিশ্রেষ্ঠ; সুতরাং আমাকে অনুমতি করিতে পার ॥৩৭—৩৮॥

রাজা প্রাণিগণের গুরু; সেই জন্যই আমি এই কথা বলিতেছি। বীর! তুমি অনুমতি করিলে আমি বনবাস অবলম্বন করিব ॥৩৯॥

রাজা! আমি এই গান্ধারীর সহিত কৌপীন ও বল্কল ধারণ করিয় তোমাকে আশীর্ব্বাদ করিতে থাকিয়া বনবাসী হইব ॥৪০॥

বৎস ভরতশ্রেষ্ঠ রাজা! আমাদের বংশে সকলেরই অন্তিম বয়সে পুত্রদে উপরে প্রভুত্ব স্থাপন করিয়া তপোবন অবলম্বন করা উচিত ॥৪১॥

বীর! আমি সেই বনে যাইয়া কেবল বায়ুভোজী বা নিরাহার হইয়া বা করিব এবং এই পত্নীর সহিত পরম তপস্যা করিতে থাকিব ॥৪২॥

ত্বঞ্চাপি ফলভাক্ তাত ! তপসঃ পার্থিবো হ্যসি ।
ফলভাজো হি রাজানঃ কল্যাণস্যেতরস্য বা ॥৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে ধৃতরাষ্ট্রবাক্যে চতুর্থোঽধ্যায়ঃ ॥৩॥ *

—০—

## পঞ্চমোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ ।

ন মাং প্রীণয়তে রাজ্যং ত্বয্যেবং দুঃখিতে নৃপ ! ।
ধিঙ্‌মামস্তু সুদুর্ব্বুদ্ধিং রাজ্যসক্তং প্রমাদিনম্ ॥১॥
যোঽহং ভবন্তং দুঃখার্ত্তমুপবাসকৃশং ভৃশম্ ।
যতাহারং ক্ষিতিশয়ং নাবিদং ভ্রাতৃভিঃ সহ ॥২॥

ভারতকৌমুদী

ত্বমিতি । কল্যাণস্য কল্যাণজনকস্য ধর্ম্মস্য, ইতরস্য অধর্ম্মস্য বা ॥৪৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়া-
মাশ্রমবাসিকপর্ব্বণি চতুর্থোঽধ্যায়ঃ ॥৩॥

—ঃ*ঃ—

নেতি । রাজ্যে সক্তং ব্যাপৃতম্, প্রমাদিনং ভবন্মনোবৃত্ত্যনুসরণে অনবধানবন্তম্ ॥১॥

য ইতি । যতাহারং সংযতভোজনম্, ক্ষিতিশয়ং ভূতলশায়িনম্ ॥২॥

বৎস ! তুমি রাজা হইয়াছ ; সুতরাং তুমি এই তপস্যারও ফলভাগী হইবে । কারণ, রাজারা ধর্ম্ম ও অধর্ম্ম উভয়েরই ফলভাগী হইয়া থাকেন' ॥৪৩॥

—ঃ*ঃ—

যুধিষ্ঠির বলিলেন—'রাজা ! আপনি এইরূপ দুঃখিত হওয়ায় এই রাজত্ব আমার প্রীতি জন্মাইতেছে না । আমি অত্যন্ত দুর্ব্বুদ্ধি, রাজ্যে আসক্ত এবং অনবহিত ; সুতরাং আমাকে ধিক্ ! ॥১॥

* অত্র অধ্যায়সমাপ্তির্নাস্তি বঙ্গ বর্দ্ধ ।

(২) জিতাহারং ক্ষিতিশয়ং ন বিদে ভ্রাতৃভিঃ সহ—পি বঙ্গ বর্দ্ধ ।

অহোঽস্মি বঞ্চিতো মূঢ়ো ভবতা গূঢ়বুদ্ধিনা।
বিশ্বাসয়িত্বা পূর্ব্বং মাং যদিদং দুঃখমশ্নুথাঃ ॥৩॥
কিং মে রাজ্যেন ভোগৈর্ব্বা কিং যজ্ঞৈঃ কিং সুখেন বা।
যস্য মে ত্বং মহীপাল! দুঃখান্যেতান্যবাপ্তবান্ ॥৪॥
পীড়িতং চাপি জানামি রাজ্যমাত্মানমেব চ।
অনেন বচসা তেঽস্য দুঃখিতস্য জনেশ্বর! ॥৫॥
ভবান্ পিতা ভবান্ মাতা ভবান্নঃ পরমো গুরুঃ।
ভবতা বিপ্রহীণা বৈ ক নু তিষ্ঠামহে বয়ম্ ॥৬॥
ঔরসো ভবতঃ পুত্রো যুযুৎসুর্নৃপসত্তম!।
অস্তু রাজা মহারাজ! যমন্যং মন্যতে ভবান্ ॥৭॥

---

ভারতকৌমুদী

অহো ইতি। প্রকৃত্যভাব আর্ষঃ, গূঢ়বুদ্ধিনা গুপ্তবনবাসাভিপ্রায়েণ। বিশ্বাসয়িত্বা গৃহবাসে বিশ্বাসং জনয়িত্বা। যবভাব আর্ষঃ ॥৩॥

কিমিতি। এতানি গৃহবাসজনিতানি ॥৪॥

পীড়িতমিতি। পীড়িতং ভবদ্বিচ্ছেদাৎ, আত্মানং নিজম্ ॥৫॥

ভবানিতি। বিপ্রহীণা বিচ্ছিন্নাঃ ॥৬॥

ঔরস ইতি। ঔরসঃ স্বাঙ্গাজ্জাতঃ। মন্যতে রাজযোগ্যত্বেন, স বা রাজা ভবত্বিতি শেষঃ ॥৭॥

---

যে আমি ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া আপনাকে অত্যন্ত দুঃখার্ত্ত, উপবাসে কৃশ, কখন সংযতভোজন এবং ভূতলশায়ী বলিয়া জানিতে পারি নাই ॥২॥

হায়! আমি মূর্খ কিনা, তাই আপনি গুপ্তাভিপ্রায় হইয়া আমাকে বঞ্চনা করিতে বসিয়াছেন এবং যে হেতু পূর্ব্বে বাহিরে আমার বিশ্বাস জন্মাইয়া অন্তরে এইরূপ দুঃখভোগ করিতেছেন ॥৩॥

রাজা! আপনি যাহার জন্য এই সকল দুঃখভোগ করিয়াছেন, সেই আমার রাজ্য, ভোগ, যজ্ঞ ও সুখের প্রয়োজন কি? ॥৪॥

নরনাথ! আপনি দুঃখিত হইয়া এইরূপ বাক্য বলায়, আমি আমার রাজ্যকে ও নিজেকে দুঃখিত বলিয়া জানিতেছি ॥৫॥

আপনি আমাদের পিতা, আপনি আমাদের মাতা এবং আপনি আমাদের পরম গুরু; অতএব আমরা আপনাবিহীন হইয়া কোথায় থাকিব? ॥৬॥

---

(৫) অনেন বচসা তুভ্যং—বঙ্গ বর্দ্ধ।

অহং বনং গমিষ্যামি ভবান্ রাজ্যং প্রশাসতু।
ন মামযশসা দগ্ধং ভূয়স্ত্বং দগ্ধুমর্হসি ॥৮॥
নাহং রাজা ভবান্ রাজা ভবতঃ পরবানহম্।
কথং গুরুং ত্বাং ধর্ম্মজ্ঞমনুজ্ঞাতুমিহোৎসহে ॥৯॥
ন মন্যুর্হৃদি নঃ কশ্চিৎ সুযোধনকৃতেঽনঘ!।
ভবিতব্যং তথা তদ্ধি বয়ং চান্যে চ মোহিতাঃ ॥১০॥
বয়ং পুত্রা হি ভবতো যথা দুর্য্যোধনাদয়ঃ।
গান্ধারী চৈব কুন্তী চ নির্ব্বিশেষা মতির্মম ॥১১॥
স মাং ত্বং যদি রাজেন্দ্র! পরিত্যজ্য গমিষ্যসি।
পৃষ্ঠতস্ত্বনুযাস্যামি সত্যমাত্মানমালভে ॥১২॥

ভারতকৌমুদী

অহমিতি। প্রশাসতু প্রশাস্তু। অযশসা জ্ঞাতিবধজনিতনিন্দয়া ॥৮॥

নেতি। পরবান্ অধীনঃ। উৎসহে শক্নোমি ॥ ।

নেতি। মন্যুঃ ক্রোধঃ, সুযোধনকৃতে দুর্য্যোধননিমিত্তকঃ। ভবিতব্যং দৈবম্, মোহিতাঃ দৈবেন ॥১০॥

বয়মিতি। নির্ব্বিশেষা তারতম্যরহিতা ইত্যেবং মম মতিঃ ॥১১॥

স ইতি। আত্মানং স্বহৃদয়ম্, আলভে স্পৃশামি ॥১২॥

রাজশ্রেষ্ঠ! আপনার ঔরসপুত্র এই যুযুৎসু রাজা হউন, অথবা মহারাজ! আপনি যাহাকে যোগ্য মনে করেন, তিনি রাজা হউন ॥৭॥

আমি বনে যাইব, আপনি রাজ্য শাসন করুন; কিন্তু আমি নিন্দায় দগ্ধ হইয়া রহিয়াছি, এই অবস্থায় পুনরায় আমাকে দগ্ধ করিতে পারেন না ॥৮॥

আমি রাজা নহি, আপনিই রাজা, আমি আপনার অধীন; বিশেষতঃ আপনি আমার গুরু ও ধর্ম্মজ্ঞ; সুতরাং কি করিয়া আমি আপনাকে অনুমতি করিতে সমর্থ হইব ॥৯॥

নিষ্পাপ মহারাজ! আমাদের মনে দুর্য্যোধনের নিমিত্ত কোন ক্রোধ নাই; সে সমস্তই দৈববশতঃ সেরূপ হইয়াছে। আমরা বা অন্যেরা সকলেই দৈব-কর্ত্তৃক মোহিত হইয়া থাকি ॥১০॥

দুর্য্যোধনপ্রভৃতি যেমন আপনার পুত্র ছিল, আমরাও তেমনই আপনার পুত্র; তারপর গান্ধারী ও কুন্তীর মধ্যে কোন তারতম্য নাই, ইহাই আমার ধারণা ॥১১॥

(৮) ভবান্ রাজা প্রশাস্ত্বিদম্—নি।

ইয়ং হি বসুসম্পূর্ণা মহী সাগরমেখলা।
ভবতা বিপ্রহীণস্য ন মে প্রীতিকরী ভবেৎ ॥১৩॥
ভবদীয়মিদং সর্ব্বং শিরসা ত্বাং প্রসাদয়ে।
ত্বদধীনাঃ স্ম রাজেন্দ্র! ব্যেতু তে মানসো জ্বরঃ ॥১৪॥
ভবিতব্যমনুপ্রাপ্তো মন্যে ত্বং বসুধাধিপ!।
দিষ্ট্যা শুশ্রূষমাণস্ত্বাং মোক্ষিষ্যে মনসো জ্বরম্ ॥১৫॥

ধৃতরাষ্ট্র উবাচ।

তাপস্যে মে মনস্তাত! বর্ত্ততে কুরুনন্দন!।
উচিতঞ্চ কুলেঽস্মাকমরণ্যগমনং প্রভো! ॥১৬॥

---

ভারতকৌমুদী

ইয়মিতি। বসুভির্ধনৈঃ সম্পূর্ণা, সাগর এব মেখলা কাঞ্চী যস্যাঃ সা ॥১৩॥

ভবদিতি। ব্যেতু অপগচ্ছতু, জ্বরঃ সন্তাপঃ ॥১৪॥

ভবীতি। ভবিতব্যং দেবম্। দৈববশাদেব ভবান্ বনং যাতুমিচ্ছতীতি ভাবঃ। দিষ্ট্যা ভাগ্যেন ॥১৫॥

তাপস্য ইতি। তাপস্যে তপস্যাকরণে। উক্তমর্থং সমর্থয়ন্নাহ উচিতমিতি ॥১৬॥

---

রাজশ্রেষ্ঠ! এই অবস্থায় আপনি যদি আমাকে পরিত্যাগ করিয়া বনে যান, তবে আমিও আপনার পিছনে পিছনে যাইব, ইহা আমি সত্য বলিতেছি এবং হৃদয় স্পর্শ করিতেছি ॥১২॥

আপনার বিচ্ছেদ হইলে ধনপূর্ণ ও সমুদ্রবেষ্টিত এই পৃথিবী আমার প্রীতি-কারিণী হইবে না ॥১৩॥

এই সমস্তই আপনার। আমি মস্তকদ্বারা আপনাকে প্রসন্ন করিতেছি, আমরা সকলেই আপনার অধীন; অতএব রাজশ্রেষ্ঠ! আপনার মনের সন্তাপ তিরোহিত হউক ॥১৪॥

রাজা! আমি মনে করি, আপনি দৈবের বশীভূত হইয়া পড়িয়াছেন। সে যাহা হউক, আমি ভাগ্যবশতঃ আপনার শুশ্রূষা করিতে থাকিয়া, আপনার মনের সন্তাপ দূর করিব' ॥১৫॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'বৎস কৌরবনন্দন! আমার মন তপস্যা করিবার দিকে চলিতেছে। কারণ, রাজা! আমাদের বংশে অন্তিমবয়সে বনে গমন করা উচিত ॥১৬॥

চিরমধ্যুষিতঃ পুত্র ! চিরং শুশ্রূষিতস্ত্বয়া ।
বৃদ্ধং মামপ্যনুজ্ঞাতুমর্হসি ত্বং নরাধিপ ! ॥১৭॥

বৈশম্পায়ন উবাচ ।

ইত্যুক্ত্বা ধর্ম্মরাজানং বেপমানং কৃতাঞ্জলিম্ ।
উবাচ বচনং রাজা ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ ॥১৮॥
সঞ্জয়ঞ্চ মহাত্মানং কৃপঞ্চাপি মহারথম্ ।
অনুনেতুমিহেচ্ছামি ভবদ্ভির্বসুধাধিপম্ ॥১৯॥ (যুগ্মকম্)
গ্লায়তে মে মনো হীদং মুখঞ্চ পরিশুষ্যতি ।
বয়সা চ প্রকৃষ্টেন বাগ্‌ব্যায়ামেন চৈব হ ॥২০॥
ইত্যুক্ত্বা স তু ধর্ম্মাত্মা বৃদ্ধো রাজা কুরূদ্বহঃ ।
গান্ধারীং শিশ্রিয়ে ধীমান্ সহসৈব গতাসুবৎ ॥২১॥
তন্তু দৃষ্ট্বা সমাসীনং বিসংজ্ঞমিব কৌরবম্ ।
আর্ত্তিং রাজাগমত্তীব্রাং কৌন্তেয়ঃ পরবীরহা ॥২২॥

---

ভারতকৌমুদী

চিরমিতি । অধ্যুষিতো ভবদ্‌গৃহে অবস্থিতঃ ॥১৭॥

ইতীতি । ধর্ম্মরাজানমিত্যদন্তত্বাভাব আর্ষঃ, বেপমানং দুঃখক্ষোভাৎ কম্পমানম্ । অনুনেতুম্ অনুনয়েনৈতৎ সঙ্কল্পাৎ নিবর্ত্তয়িতুম্, বসুধাধিপং যুধিষ্ঠিরম্ ॥১৮—১৯॥

গ্লায়ত ইতি । গ্লায়তে অবসীদতি । প্রকৃষ্টেন অধিকেন, বাগ্‌ব্যায়ামেন বহুবাক্যকথন-পরিশ্রমেণ ॥২০॥

ইতীতি । শিশ্রিয়ে অবললম্বে, গতাসুবৎ প্রাণহীন ইব ॥২১॥

---

পুত্র ! আমি তোমার গৃহে দীর্ঘকাল বাস করিলাম, তুমিও দীর্ঘকালই আমার শুশ্রূষা করিয়াছ, আমিও বৃদ্ধ হইয়া পড়িয়াছি ; অতএব নরনাথ ! তুমি আমাকে বনে যাইবার অনুমতি করিতে পার' ॥১৭॥

বৈশম্পায়ন বলিলেন—অম্বিকানন্দন রাজা ধৃতরাষ্ট্র কম্পমান ও কৃতাঞ্জলি যুধিষ্ঠিরকে এই কথা বলিয়া, মহাত্মা সঞ্জয় ও মহারথ কৃপাচার্য্যকে বলিলেন— 'আপনারা অনুনয় করিয়া যুধিষ্ঠিরকে আমার অনুকূল করেন, ইহাই আমি ইচ্ছা করি ॥১৮—১৯॥

কারণ, বৃদ্ধ বয়স ও বাক্যের পরিশ্রমে আমার মন অবসন্ন হইয়াছে, মুখও শুকাইয়া যাইতেছে' ॥২০॥

এই কথা বলিয়াই ধর্ম্মাত্মা, কৌরবশ্রেষ্ঠ, বুদ্ধিমান্ ও বৃদ্ধ রাজা ধৃতরাষ্ট্র মৃতপ্রায়ের ন্যায় হইয়া তৎক্ষণাৎ গান্ধারীকে অবলম্বন করিলেন ॥২১॥

যুধিষ্ঠির উবাচ।

যস্য নাগসহস্রেণ শতসংখ্যেন বৈ বলম্।
সোঽয়ং নারীং ব্যপাশ্রিত্য শেতে রাজা গতাসুবৎ ॥২৩॥
আয়সী প্রতিমা যেন ভীমসেনস্য সা পুরা।
চূর্ণীকৃতা বলবতা সোঽবলামাশ্রিতঃ স্ত্রিয়ম্ ॥২৪॥
ধিগস্তু মামধর্ম্মজ্ঞং ধিগ্ বুদ্ধিং ধিক্ চ মে শ্রুতম্।
যৎকৃতে পৃথিবীপালঃ শেতেঽয়মতথোচিতঃ ॥২৫॥
অহমপ্যুপবৎস্যামি যথৈবায়ং গুরুর্মম।
যদি রাজা ন ভুঙ্ক্তেঽয়ং গান্ধারী চ যশস্বিনী ॥২৬॥

বৈশম্পায়ন উবাচ।

ততোঽস্য পাণিনা রাজন্! জলশীতেন পাণ্ডবঃ।
উরো মুখঞ্চ শনকৈঃ পর্য্যমার্জ্জত ধর্ম্মবিৎ ॥২৭॥

ভারতকৌমুদী

তমিতি। বিসংজ্ঞমচেতনমিব, কৌরবং ধৃতরাষ্ট্রম্। আর্ত্তিং পীড়াম্ ॥২২॥
যস্যেতি। নাগানাং হস্তিনাং সহস্রেণ সমানমিতি শেষঃ, লক্ষহস্তিবলতুল্যং বলমিত্যর্থঃ ॥২৩॥
আয়সীতি। আয়সী লৌহময়ী, প্রতিমা প্রতিমূর্ত্তিঃ। অবলাং দুর্ব্বলাম্ ॥২৪॥
ধিগিতি। শ্রুতং শাস্ত্রজ্ঞানম্। যৎকৃতে যন্নিমিত্তম্, অতথোচিত ঈদৃশশয়নাযোগ্যঃ ॥২৫॥
অহমিতি। উপবৎস্যামি উপবাসং করিষ্যামি, গুরুর্জ্যেষ্ঠতাতঃ ॥২৬॥

বিপক্ষবীরহন্তা রাজা যুধিষ্ঠির ধৃতরাষ্ট্রকে অচেতনের ন্যায় পতিত দেখিয়া গুরুতর দুঃখ অনুভব করিলেন ॥২২॥

যুধিষ্ঠির বলিলেন—'হায়! যাঁহার লক্ষসংখ্যক হস্তীর ন্যায় বল ছিল, সেই রাজা ধৃতরাষ্ট্র প্রাণহীনের ন্যায় স্ত্রীলোককে অবলম্বন করিয়া শয়ন করিয়াছেন ॥২৩॥

যে বলবান্ রাজা পূর্ব্বে ভীমসেনের লৌহময়ী প্রতিমূর্ত্তি ভগ্ন করিয়াছিলেন, তিনি এখন দুর্ব্বলা স্ত্রীকে অবলম্বন করিয়া রহিয়াছেন ॥২৪॥

আমি ধর্ম্ম জানি না; সুতরাং আমাকে ধিক্, আমার বুদ্ধিকে ধিক্, আমার শাস্ত্রজ্ঞানকেও ধিক্! যে আমার জন্য এই রাজা এইরূপ হইবার যোগ্য না হইয়াও এইরূপ শয়িত হইয়াছেন ॥২৫॥

যদি এই রাজা এবং যশস্বিনী গান্ধারী ভোজন না করেন, তাহা হইলে আমার গুরু ইনি যেমন উপবাস করিতেছেন, আমিও তেমনই উপবাস করিব' ॥২৬॥

তেন রত্নৌষধিমতা পুণ্যেন চ সুগন্ধিনা ;
পাণিস্পর্শেন রাজ্ঞঃ স রাজা সংজ্ঞামবাপ হ ॥২৮॥
স্পৃশংস্তং পাণিনা ভূয়ঃ পরিষ্বজ্য চ পাণ্ডবম্ ।
উবাচ রাজা ধর্ম্মজ্ঞো ধৃতরাষ্ট্রঃ শুভং বচঃ ॥২৯॥
জীবামীবাতিসংস্পর্শাত্তব রাজীবলোচন ! ।
মূর্দ্ধানঞ্চ তবাঘ্রাতুমিচ্ছামি মনুজাধিপ ! ।
পাণিভ্যাং হি পরিস্পৃষ্টং প্রীণনং হি মহন্মম ॥৩০॥
অষ্টমো হ্যস্য কালোঽয়মাহারস্য কৃতস্য মে ।
যেনাহং কুরুশার্দ্দূল ! শক্নোমি ন বিচেষ্টিতুম্ ॥৩১॥

ভারতকৌমুদী

তত ইতি। জলমিব শীতঃ শীতলস্তেন, পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। উরো বক্ষঃ ॥২৭॥

তেনেতি। রত্নমঙ্গুরীয়কনিবেশিতো মণিঃ, ওষধিস্তরুবিশেষশাখাখণ্ডঞ্চ বিদ্যতে অস্যেতি তেন। হস্তস্য তাদৃশত্বাৎ তৎস্পর্শোঽপি তথৈবোক্তঃ ॥২৮॥

স্পৃশস্তমিতি। ভূয়ঃ পুনঃ, পরিষ্বজ্য আলিঙ্গ্য ॥২৯॥

জীবামীতি। হে রাজীবলোচন! পদ্মনয়ন! পরিস্পৃষ্টং সর্বথা স্পর্শঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩০॥

অষ্টম ইতি। দিনত্রয়াৎ পরং চতুর্থদিনে দ্বিতীয়ঃ কালঃ অষ্টমঃ কালঃ। বিচেষ্টিতুং হস্তপদাদিকং চালয়িতুম্ ॥৩১॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! তাহার পর ধর্ম্মজ্ঞ যুধিষ্ঠির জলের ন্যায় শীতল হস্তদ্বারা ধীরে ধীরে ধৃতরাষ্ট্রের বক্ষঃস্থল ও মুখ মার্জ্জন করিলেন ॥২৭॥

ক্রমে যুধিষ্ঠিরের সেই রত্ন ও ওষধিযুক্ত, পবিত্র এবং সৌরভসম্পন্ন হস্তের সংস্পর্শে ধৃতরাষ্ট্র চৈতন্য লাভ করিলেন ॥২৮॥

যুধিষ্ঠির পুনরায় হস্তদ্বারা স্পর্শ করিতে লাগিলে, ধর্ম্মজ্ঞ রাজা ধৃতরাষ্ট্র তাঁহাকে আলিঙ্গন করিয়া এই মঙ্গলজনক বাক্য বলিলেন—॥২৯॥

'পদ্মনয়ন রাজা! তোমার অত্যন্ত সংস্পর্শবশতই যেন আমি বাঁচিয়া উঠিয়াছি, এখন আমি তোমার মস্তকাঘ্রাণ করিতে ইচ্ছা করি। তোমার হস্তস্পর্শ আমার অত্যন্ত প্রীতিজনক হইয়াছে ॥৩০॥

কৌরবশ্রেষ্ঠ! পূর্ব্বে যে আমি আহার করিয়াছিলাম, তাহার পর তিন দিন গিয়াছে, অদ্য চতুর্থ দিনে দ্বিতীয় আহারের কাল উপস্থিত হইয়াছে। যাহাতে আমি হস্তপদাদি অঙ্গ সঞ্চালন করিতে পারিতেছি না ॥৩১॥

(২৯) অত্র পুস্তকভেদাদেব পাঠভেদঃ।

ব্যায়ামশ্চায়মত্যর্থঃ কৃতস্ত্বামভিযাচতা।
ততো গ্লানমনাস্তাত! নষ্টসংজ্ঞ ইবাভবম্ ॥৩২॥
তবামৃতসুখস্পর্শং হস্তস্পর্শমিমং প্রভো!।
লব্ধ্বা সঞ্জীবিতোঽস্মীতি মন্যে কুরুকুলোদ্বহ! ॥৩৩॥
বৈশম্পায়ন উবাচ।
এবমুক্তস্তু কৌন্তেয়ঃ পিত্রা জ্যেষ্ঠেন ভারত!।
পস্পর্শ সর্বগাত্রেষু স্নেহার্দ্রস্তং শনৈস্তদা ॥৩৪॥
উপলভ্য ততঃ প্রাণান্ ধৃতরাষ্ট্রো মহীপতিঃ।
বাহুভ্যাং সংপরিষ্বজ্য মূর্দ্ধ্ন্যাজিঘ্রত পাণ্ডবম্ ॥৩৫॥
বিদুরাদয়শ্চ তে সর্ব্বে রুরুদুর্দুঃখিতা ভৃশম্।
অতিদুঃখাত্তু রাজানং নোচুঃ কিঞ্চন পাণ্ডবম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

ব্যায়াম ইতি। ব্যায়ামঃ পরিশ্রমঃ, অভিযাচতা বনবাসং প্রার্থয়তা ময়া ॥৩২॥
তবেতি। অমৃতস্য সুখস্পর্শমিব। সঞ্জীবিতঃ প্রাপ্তচৈতন্যঃ ॥৩৩॥
এবমিতি। কৌন্তেয়ো যুধিষ্ঠিরঃ। স্নেহেন আর্দ্রঃ শীতলীভূতঃ ॥৩৪॥
উপেতি। প্রাণান্ বলম্। মূর্দ্ধ্নি শিরসি, পাণ্ডবং যুধিষ্ঠিরম্ ॥৩৫॥
বিদুরেতি। পাণ্ডবং রাজানং যুধিষ্ঠিরম্ ॥৩৬॥

বৎস! তোমার নিকট বনবাসের প্রার্থনা করিতে থাকায় এই গুরুতর পরিশ্রম করিয়াছি, তাহাতে মন অবসন্ন হইয়াছিল; সুতরাং আমিও যেন চৈতন্যবিহীন হইয়া পড়িয়াছিলাম ॥৩২॥

রাজা কৌরবশ্রেষ্ঠ! পরে অমৃতের ন্যায় সুখজনক তোমার হস্তস্পর্শ লাভ করিয়াই আমি চৈতন্য লাভ করিয়াছি বলিয়া মনে করি' ॥৩৩॥

বৈশম্পায়ন বলিলেন—ভরতনন্দন! জ্যেষ্ঠতাত ধৃতরাষ্ট্র এইরূপ বলিলে, তখন যুধিষ্ঠির স্নেহে আরও কোমল হইয়া ধীরে ধীরে ধৃতরাষ্ট্রের সমস্ত অঙ্গ স্পর্শ করিলেন ॥৩৪॥

তাহার পর রাজা ধৃতরাষ্ট্র দেহে শক্তি লাভ করিয়া বাহুযুগলদ্বারা যুধিষ্ঠিরকে আলিঙ্গনপূর্ব্বক তাঁহার মস্তকাঘ্রাণ করিলেন ॥৩৫॥

বিদুরপ্রভৃতি তত্রত্য সকল লোক অত্যন্ত দুঃখিত হইয়া রোদন করিতে লাগিলেন; কিন্তু অত্যন্ত দুঃখবশতঃ যুধিষ্ঠিরকে কিছুই বলিলেন না ॥৩৬॥

(৩৩) তবামৃতরসপ্রখ্যং—বঙ্গ বর্দ্ধ।
(৩৪)···সৌহার্দ্দাত্তং শনৈস্তদা—পি বঙ্গ বর্দ্ধ।

গান্ধারী ত্বেব ধর্ম্মজ্ঞা মনসোদ্বহতী ভৃশম্।
দুঃখান্যধারয়দ্‌রাজন্! নৈবমিত্যেব চাব্রবীৎ ॥৩৭॥
ইতরাস্তু স্ত্রিয়ঃ সর্ব্বাঃ কুন্ত্যা সহ সুদুঃখিতাঃ।
নেত্রৈরাগতবিক্লেদৈঃ পরিবার্য্য স্থিতাভবন্ ॥৩৮॥
অথাব্রবীৎ পুনর্বাক্যং ধৃতরাষ্ট্রো যুধিষ্ঠিরম্।
অনুজানীহি মাং রাজংস্তাপস্যে ভরতর্ষভ! ॥৩৯॥
গ্লায়তে মে মনস্তাত! ভূয়ো ভূয়ঃ প্রজল্পতঃ।
ন মামতঃ পরং পুত্র! পরিক্লেষ্টুমিহার্হসি ॥৪০॥
তস্মিংস্তু কৌরবেন্দ্রে তং তথা ব্রুবতি পাণ্ডবম্।
সর্ব্বেষামবরোধানামার্ত্তনাদো মহানভূৎ ॥৪১॥
দৃষ্ট্বা কৃশং বিবর্ণঞ্চ রাজানমতথোচিতম্।
উপবাসপরিশ্রান্তং ত্বগস্থিপরিবারণম্ ॥৪২॥

## ভারতকৌমুদী

গান্ধারীতি। দুঃখানি উদ্বহতী উদ্বহন্তী। অধারয়ৎ ধৃতরাষ্ট্রম্, এবং অঙ্গানি মা সঞ্চালয়েতি শেষঃ ॥৩৭॥

ইতরা ইতি। আগতবিক্লেদৈ উদ্‌ভূতাশ্রুজলৈঃ, স্থিতা অভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৩৮॥

অথেতি। তাপস্যে তপস্যাকরণে ॥৩৯॥

গ্লায়ত ইতি। গ্লায়তে অবসীদতি ॥৪০॥

তস্মিন্নিতি। পাণ্ডবং যুধিষ্ঠিরম্। অবরোধানাম্ অন্তঃপুরস্থানাং স্ত্রীণাম ॥৪১॥

---

রাজা! তখন ধর্ম্মজ্ঞা গান্ধারী মনে গুরুতর দুঃখ বহন করিতে থাকিয়া ধৃতরাষ্ট্রকে ধারণ করিলেন এবং 'এইরূপ করিবেন না' এই কথা বলিলেন ॥৩৭॥

আর কুন্তীর সহিত অন্যান্য সকল স্ত্রীলোক অত্যন্ত দুঃখিত হইয়া অশ্রুসিক্ত নেত্রে ধৃতরাষ্ট্রকে পরিবেষ্টন করিয়া দাঁড়াইয়া রহিলেন ॥৩৮॥

তাহার পর ধৃতরাষ্ট্র পুনরায় যুধিষ্ঠিরকে এই কথা বলিলেন—'ভরতশ্রেষ্ঠ রাজা! তুমি আমাকে তপস্যা করিবার বিষয়ে অনুমতি কর ॥৩৯॥

বৎস! বার বার কথা বলায় আমার মন অবসন্ন হইয়া পড়িয়াছে; অতএব পুত্র! ইহার পর তুমি আমাকে আর কষ্ট দিতে পার না' ॥৪০॥

কৌরবশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরকে সেইরূপ বলিলে, তত্রত্য সকল স্ত্রীলোকের বিশাল আর্ত্তনাদ উত্থিত হইল ॥৪১॥

---

(৪১) সর্ব্বেষামেব যোধানাম্—বঙ্গ বৰ্দ্ধ।

ধর্ম্মপুত্রঃ স্বপিতরং পরিষ্বজ্য মহাপ্রভুম্।
শোকজং বাষ্পমুৎসৃজ্য পুনর্ব্বচনমব্রবীৎ ॥৪৩॥ (যুগ্মকম্)
ন কাময়ে নরশ্রেষ্ঠ! জীবিতং পৃথিবীং তথা।
যথা তব প্রিয়ং রাজন্! চিকীর্ষামি পরন্তপ! ॥৪৪॥
যদি চাহমনুগ্রাহ্যো ভবতো দয়িতোঽপি বা।
ক্রিয়তাং তাবদাহারস্ততো বেৎস্যাম্যহং পরম্ ॥৪৫॥
ততোঽব্রবীন্মহাতেজা ধৃতরাষ্ট্রো যুধিষ্ঠিরম্।
অনুজ্ঞাতস্ত্বয়া পুত্র! ভুঞ্জীয়ামিতি কাময়ে ॥৪৬॥
ইতি ব্রুবতি রাজেন্দ্রে ধৃতরাষ্ট্রে যুধিষ্ঠিরম্।
ঋষিঃ সত্যবতীপুত্রো ব্যাসোঽভ্যেত্য বচোঽব্রবীৎ ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে ধৃতরাষ্ট্রনির্বেদে পঞ্চমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। অতথোচিতং তাদৃগ্ভাবাযোগ্যম্। স্বপিতরং নিজজ্যেষ্ঠতাতম্ ॥৪২—৪৩॥
নেতি। পৃথিবীং রাজ্যম্। চিকীর্ষামি তথা কর্ত্তুমিচ্ছামি ॥৪৪॥
যদীতি। দয়িতঃ প্রিয়ঃ। বেৎস্যামি জ্ঞাস্যামি, পরমনন্তরকর্ত্তব্যম্ ॥৪৫॥
তত ইতি। অনুজ্ঞাতস্তপোবনগমনায়ানুমতঃ ॥৪৬॥
ইতীতি। অভ্যেত্য যুধিষ্ঠিরসমীপমাগত্য ॥৪৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে পঞ্চমোঽধ্যায়ঃ ॥০॥

---

তখন তাদৃশ অবস্থার অযোগ্য নিজ জ্যেষ্ঠতাত মহাপ্রভাবশালী রাজা ধৃতরাষ্ট্রকে কৃশ, বিবর্ণ, উপবাসক্লান্ত ও অস্থিচর্ম্মসার দেখিয়া যুধিষ্ঠির শোকবাষ্প বিসর্জ্জন করিয়া পুনরায় এই কথা বলিলেন—॥৪২—৪৩॥

'নরশ্রেষ্ঠ! আমি নিজের জীবন বা রাজ্য ইচ্ছা করি না; কিন্তু শত্রুদমন রাজা! যাহা আপনার প্রিয়, তাহাই করিতে ইচ্ছা করি ॥৪৪॥

আমি যদি আপনার অনুগ্রহের যোগ্য বা প্রিয় হই, তাহা হইলে আপনি অগ্রে আহার করুন; তাহার পর আমি পরকর্ত্তব্য বুঝিব' ॥৪৫॥

তদনন্তর মহাতেজা ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরকে বলিলেন—'পুত্র! আমি ইচ্ছা করি, তুমি আমাকে তপোবন গমনের অনুমতি করিলে পর, আমি ভোজন করিব' ॥৪৬॥

* '…তৃতীয়োঽধ্যায়ঃ'—বঙ্গ বৰ্দ্ধ, '…চতুর্থোঽধ্যায়ঃ'—নি।

# ষষ্ঠোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

ব্যাস উবাচ।

যুধিষ্ঠির! মহাবাহো! যথাহ কুরুনন্দনঃ।
ধৃতরাষ্ট্রো মহাতেজাস্তৎ কুরুষ্বাবিচারয়ন্ ॥১॥
অয়ং হি বৃদ্ধো নৃপতির্হতপুত্রো বিশেষতঃ।
নেদং কৃচ্ছ্রং চিরতরং সহেদিতি মতির্মম ॥২॥
গান্ধারী চ মহাভাগা প্রাজ্ঞা করুণবেদিনী।
পুত্রশোকং মহারাজ! ধৈর্য্যেণোদ্বহতে ভৃশম্ ॥৩॥
অহমপ্যেতদেব ত্বাং ব্রবীমি কুরু মে বচঃ।
অনুজ্ঞাং লভতাং রাজা মা বৃথেহ মরিষ্যতি ॥৪॥

ভারতকৌমুদী

যুধীতি। আহ ব্রবীতি। মহাতেজস্কত্বাদেব ভীমভৎর্সনং সোঢ়ুং ন শক্নোতীতি ভাবঃ ॥১॥
অয়মিতি। ইদং বনবাসনিবন্ধনম্। শীঘ্রমেব লোকান্তরং গচ্ছেদিত্যাশয়ঃ ॥২॥
গান্ধারীতি। করুণবেদিনী পত্যুরপি দারুণশোকাভিজ্ঞা ॥৩॥
অহমিতি। রাজা ধৃতরাষ্ট্রঃ, বৃথা তপস্যাং বিনা নিরুৎকর্ষম্ ॥৪॥

রাজশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরকে এইরূপ বলিলে, সত্যবতীর পুত্র ঋষি বেদব্যাস যুধিষ্ঠিরের নিকটে যাইয়া এই কথা বলিলেন ॥৪৭॥

—ঃ*ঃ—

বেদব্যাস বলিলেন—'মহাবাহু যুধিষ্ঠির! মহাতেজা কৌরবনন্দন ধৃতরাষ্ট্র যাহা বলিতেছেন, তুমি কোন বিচার না করিয়াই তাহা কর ॥১॥

এই রাজা বৃদ্ধ হইয়াছেন; বিশেষতঃ, ইঁহার পুত্রগণ নিহত হইয়াছে; সুতরাং ইনি দীর্ঘকাল এই বনবাসের কষ্ট সহ্য করিবেন না, ইহাই আমার ধারণা ॥২॥

মহারাজ! তারপর মহাভাগা, বুদ্ধিমতী ও পতির শোকাভিজ্ঞা গান্ধারীও ধৈর্য্যের গুণেই গুরুতর পুত্রশোক বহন করিতেছেন ॥৩॥

আমিও তোমাকে ইহাই বলিতেছি; তুমি আমার বাক্য রক্ষা কর। এই রাজা তোমার অনুমতি লাভ করুন, এস্থানে যেন বৃথামৃত্যু প্রাপ্ত হয় না ॥৪॥

রাজর্ষীণাং পুরাণানামনুযাতু গতিং নৃপঃ।
রাজর্ষীণাং হি সর্ব্বেষামন্তে বনমুপাশ্রয়ঃ ॥৫॥

বৈশম্পায়ন উবাচ।

ইত্যুক্তঃ স তদা রাজা ব্যাসেনাদ্ভুতকর্ম্মণা।
প্রত্যুবাচ মহাতেজা ধর্ম্মরাজো মহামুনিম্ ॥৬॥
ভগবানেব নো মান্যো ভগবানেব নো গুরুঃ।
ভগবানস্য রাজ্যস্য কুলস্য চ পরায়ণম্ ॥৭॥
অহন্তু পুত্রো ভগবন্! পিতা রাজা গুরুশ্চ মে।
নিদেশবর্ত্তী চ পিতুঃ পুত্রো ভবতি ধর্ম্মতঃ ॥৮॥

বৈশম্পায়ন উবাচ।

ইত্যুক্তঃ স তু তং প্রাহ ব্যাসো বেদবিদাংবরঃ।
যুধিষ্ঠিরং মহাতেজাঃ পুনরেব মহাকবিঃ ॥৯॥
এবমেতন্মহাবাহো! যথা বদসি ভারত!।
রাজায়ং বৃদ্ধতাং প্রাপ্তঃ প্রমাণে পরমে স্থিতঃ ॥১০॥

---

ভারতকৌমুদী

রাজেতি। পুরাণানাং প্রাচীনানাম্, নৃপো ধৃতরাষ্ট্রঃ ॥৫॥
ইতীতি। অদ্ভুতকর্ম্মণা মহাতপস্যাচরণান্নানাগ্রন্থাদিনির্ম্মাণাচ্চেতি ভাবঃ ॥৬॥
ভগবানিতি। ভগবান্ ভবান্, নঃ অস্মাকম্। পরায়ণং পরমাশ্রয়ঃ ॥৭॥
অহমিতি। পুত্রো ধৃতরাষ্ট্রস্য, রাজা ধৃতরাষ্ট্রঃ। অহমস্যাদেশং পালয়ামীতি ভাবঃ ॥৮॥
ইতীতি। মহাকবির্মহাকাব্যনির্ম্মাণযোগ্যঃ ॥৯॥

---

এই রাজা প্রাচীন রাজর্ষিগণের গতি লাভ করুন। কারণ, সকল রাজর্ষিরই অন্তিম বয়সে তপোবনই আশ্রয় হইয়া থাকে' ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—অদ্ভুতকর্ম্মা বেদব্যাস এই কথা বলিলে, তখন মহাতেজা রাজা যুধিষ্ঠির মহর্ষি বেদব্যাসের বাক্যের প্রত্যুত্তর করিলেন ॥৬॥

'দেব! আপনিই আমাদের মাননীয়, আপনিই আমাদের গুরু এবং আপনিই এই রাজ্য ও বংশের পরম আশ্রয় ॥৭॥

ভগবন্! তারপর আমি ইঁহার পুত্র, ইনি আমার পিতা, রাজা ও গুরু; সুতরাং পুত্র ধর্ম্মানুসারে পিতার আদেশের অনুবর্ত্তী হইয়া থাকে' ॥৮॥

বৈশম্পায়ন বলিলেন—যুধিষ্ঠির এই কথা বলিলে, বেদজ্ঞশ্রেষ্ঠ, মহাতেজা ও মহাকবি বেদব্যাস পুনরায় যুধিষ্ঠিরকে বলিলেন—॥৯॥

সোঽয়ং ময়াভ্যনুজ্ঞাতস্ত্বয়া চ পৃথিবীপতিঃ।
করোতু স্বমভিপ্রায়ং মাস্য বিঘ্নকরো ভব ॥১১॥
এষ এব পরো ধর্ম্মো রাজর্ষীণাং যুধিষ্ঠির!।
সমরে বা ভবেন্মৃত্যুর্বনে বা বিধিপূর্বকম্ ॥১২॥
পিত্রা তু তব রাজেন্দ্র! পাণ্ডুনা পৃথিবীক্ষিতা।
শিষ্যবৃত্তেন রাজায়ং গুরুবৎ পর্য্যুপাসিতঃ ॥১৩॥
ক্রতুভির্দক্ষিণাবদ্ভী রত্নপর্ব্বতশোভিতৈঃ।
মহদ্ভিরিষ্টং গৌর্ভুক্তা প্রজাশ্চ পরিপালিতাঃ ॥১৪॥
পুত্রসংস্থঞ্চ বিপুলং রাজ্যং বিপ্রোষিতে ত্বয়ি।
ত্রয়োদশসমা ভুক্তং দত্তঞ্চ বিবিধং বসু ॥১৫॥

ভারতকৌমুদী

এবমিতি। এতৎ অহমিত্যাদিনা যদুক্তম্, তদেবং সত্যমিত্যর্থঃ। প্রমাণে গ্রাহ্যবাক্যত্বে ॥১০॥

স ইতি। করোতু সফলং বিদধাতু, ত্বমস্য বিঘ্নকরো মা ভব ॥১১॥

এষ ইতি। বিধিপূর্বকং তপোঽনুষ্ঠানপূর্ব্বকম্ ॥১২॥

পিত্রেতি। পৃথিবীক্ষিতা রাজ্ঞা। শিষ্যস্যেব বৃত্তং ব্যবহারো যস্য তেন ॥১৩॥

ক্রতুভিরিতি। রত্নপর্ব্বতাঃ পর্ব্বতাকারেণ স্তূপীকৃতানি রত্নানি তৈঃ শোভিতৈঃ। ইষ্টং দেববৃন্দং পূজিতম্, গৌঃ পৃথিবী ॥১৪॥

'মহাবাহু ভরতনন্দন! তুমি যাহা বলিলে, তাহা এইরূপই বটে, এই রাজা বৃদ্ধ হইয়া পরম প্রমাণে অবস্থান করিতেছেন (ইঁহার বাক্য অবশ্যই গ্রাহ্য) ॥১০॥

আমি এবং তুমি অনুমতি করায় এই রাজা নিজের অভিপ্রায় সফল করুন। তুমি ইঁহার বিঘ্নকারী হইও না ॥১১॥

যুধিষ্ঠির! রাজর্ষিগণের ইহাই পরম ধর্ম্ম যে, যুদ্ধে মৃত্যু হইবে অথবা তপোবনে যথাবিধানে মৃত্যু হইবে ॥১২॥

রাজশ্রেষ্ঠ! তারপর তোমার পিতা রাজা পাণ্ডু শিষ্যের ন্যায় থাকিয়া গুরুর ন্যায় এই রাজার উপাসনা করিয়া গিয়াছেন ॥১৩॥

বিশেষতঃ, ইনি প্রচুর দক্ষিণাযুক্ত ও পর্ব্বতের ন্যায় রাশীকৃত রত্নে শোভিত বহুতর মহাযজ্ঞ করিয়াছেন, পৃথিবী ভোগ করিয়াছেন এবং প্রজা পালন করিয়াছেন ॥১৪॥

(১৩) শিষ্যভূতেন রাজায়ং—নি।
(১৪) মহদ্ভিরিষ্টং গৌর্মুক্তা—পি বঙ্গ বর্দ্ধ।

ত্বয়া চায়ং নরব্যাঘ্র ! গুরুশুশ্রূষয়ানঘ ! ।
আরাধিতঃ সভৃত্যেন গান্ধারী চ যশস্বিনী ॥১৬॥
অনুজানীহি পিতরং সময়োঽস্য তপোবিধৌ ।
ন মন্যুর্বিদ্যতে চাস্য সুসূক্ষ্মোঽপি যুধিষ্ঠির ! ॥১৭॥

বৈশম্পায়ন উবাচ ।

এতাবদুক্ত্বা বচনমনুমান্য চ পার্থিবম্ ।
তথাস্ত্বিতি চ তেনোক্তঃ কৌন্তেয়েন যযৌ বনম্ ॥১৮॥
গতে ভগবতি ব্যাসে রাজা পাণ্ডুসুতস্তদা ।
প্রোবাচ পিতরং বৃদ্ধং মন্দং মন্দমিবানতঃ ॥১৯॥

---

ভারতকৌমুদী

পুত্রেতি। পুত্রে দুর্য্যোধনে সংস্থা স্থিতির্যস্য তৎ, বিপ্রোষিতে বনবাসমজ্ঞাতবাসঞ্চ গতে। সমা বৎসরান্, বসু ধনম্ ॥১৫॥

ত্বয়েতি। গুরুবৎ শুশ্রূষয়া পরিচর্য্যয়া। ভৃত্যৈঃ সহেতি তেন ॥১৬॥

অন্বিতি। তপোবিধৌ তপশ্চরণে। মন্যুঃ ক্রোধঃ ॥১৭॥

এতাবদিতি। অনুমান্য অনুমতিং দাপয়িত্বা, পার্থিবং যুধিষ্ঠিরম্। যযৌ বেদব্যাসঃ ॥১৮॥

গত ইতি। মন্দং মন্দং শনৈঃ শনৈঃ পরুষতাপরিহারার্থমিতি ভাবঃ ॥১৯॥

ভারতভাবদীপঃ

যুধিষ্ঠিরেতি ॥১—৭॥ অহমিতি। পৌত্রোঽপি "আত্মা বৈ পুত্রনামাসি" ইতি পুত্রাভিন্নত্বাৎ পুত্র এবাহং তে তব। রাজা তু মে মম পিতা গুরুশ্চ ॥৮—৯॥ পরমে প্রমাণে উপনিষন্মতে ॥১০—১৬॥ তপোবিধৌ তপঃকরণে ॥১৭—২২॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥৪॥

---

তারপর, তুমি প্রবাসে চলিয়া গেলে, ত্রয়োদশ বৎসর যাবৎ পুত্রের উপরে রাখিয়া বিশাল রাজ্য ভোগ করিয়াছেন এবং বহুবিধ ধন দান করিয়াছেন ॥১৫॥

নিষ্পাপ নরশ্রেষ্ঠ! তুমিও ভৃত্যগণের সহিত মিলিত হইয়া ইঁহাকে ও যশস্বিনী গান্ধারীকে গুরুর ন্যায় পরিচর্য্যাদ্বারা সন্তুষ্ট করিয়াছ ॥১৬॥

যুধিষ্ঠির! তুমি তপোবনে যাইবার জন্য জ্যেষ্ঠতাতকে অনুমতি কর। কারণ, ইঁহার তপস্যা করিবার পক্ষে ইহাই সময়। তারপর, ইঁহার অতি অল্প ক্রোধও নাই' ॥১৭॥

বৈশম্পায়ন বলিলেন—বেদব্যাস এই পর্য্যন্ত বলিয়া যুধিষ্ঠিরকে অনুমতি করাইয়া তিনি 'তাহাই হউক' এই কথা বলিলে, তপোবনে চলিয়া গেলেন ॥১৮॥

যদাহ ভগবান্ ব্যাসো যচ্চাপি ভবতো মতম্।
যথাহ চ মহেষ্বাসঃ কৃপো বিদুর এব চ ॥২০॥
যুযুৎসুঃ সঞ্জয়শ্চৈব তৎকর্ত্তাস্ম্যহমঞ্জসা।
সর্ব এব হি মান্যা মে কুলস্য হি হিতৈষিণঃ ॥২১॥ (যুগ্মকম্)
ইদন্তু যাচে নৃপতে! ত্বামহং শিরসা নতঃ।
ক্রিয়তাং তাবদাহারস্ততো গচ্ছাশ্রমং প্রতি ॥২২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-পর্ব্বণি আশ্রমবাসে ব্যাসানুজ্ঞায়াং ষষ্ঠোঽধ্যায়ঃ ॥৬॥ *

—:০:—

## সপ্তমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।
ততো রাজ্ঞাভ্যনুজ্ঞাতো ধৃতরাষ্ট্রো মহামনাঃ
যযৌ স্বভবনং রাজা গান্ধার্য্যানুগতস্তদা ॥১॥

ভারতকৌমুদী

যদিতি। মহান্ ইষাসো ধনুর্যস্য সঃ। কর্ত্তাস্মি করিষ্যামি, অঞ্জসা দ্রুতমেব ॥২০—২১॥
ইদমিতি। আশ্রমং তপোবনম্ ॥২২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়া-মাশ্রমবাসিকপর্ব্বণি ষষ্ঠোঽধ্যায়ঃ ॥৬॥

ভগবান্ বেদব্যাস চলিয়া গেলে, তখন রাজা যুধিষ্ঠির অবনত হইয়াই যেন ধীরে ধীরে বৃদ্ধ জ্যেষ্ঠতাতকে বলিলেন—॥১৯॥

'ভগবান্ বেদব্যাস যাহা বলিলেন, আপনারও যাহা মত এবং মহাধনুর্দ্ধর কৃপ, বিদুর, যুযুৎসু ও সঞ্জয় যাহা বলিয়াছেন, তাহা আমি সত্বরই করিতেছি। কারণ, ইঁহারা সকলেই আমার মাননীয় এবং বংশের হিতৈষী ॥২০—২১॥

তবে রাজা! আমি মস্তক অবনত করিয়া আপনাকে ইহা প্রার্থনা করি, আপনি অগ্রে আহার করুন, তাহার পর তপোবনে গমন করিবেন' ॥২২॥

* '...চতুর্থোঽধ্যায়ঃ'—বঙ্গ বং, '...পঞ্চমোঽধ্যায়ঃ'—নি।

মন্দপ্রাণগতির্ধীমান্ কৃচ্ছ্রাদিব সমুদ্বহন্।
পদানি স মহীপালো জীর্ণো গজপতির্যথা ॥২॥ (যুগ্মকম্)
তমন্বগচ্ছদ্বিদুরো বিদ্বান্ সূতশ্চ সঞ্জয়ঃ।
স চাপি পরমেষ্বাসঃ কৃপঃ শারদ্বতস্তথা ॥৩॥
স প্রবিশ্য গৃহং রাজন্! কৃতপূর্ব্বাহ্নিকক্রিয়ঃ।
তর্পয়িত্বা দ্বিজশ্রেষ্ঠানাহারমকরোত্তদা ॥৪॥
গান্ধারী চৈব ধর্ম্মজ্ঞা কুন্ত্যা সহ মনস্বিনী।
বধূভিরুপচারেণ পূজিতাভুঙ্ক্ত ভারত! ॥৫॥
কৃতাহারং কৃতাহারাঃ সর্ব্বে তে বিদুরাদয়ঃ।
পাণ্ডবাশ্চ কুরুশ্রেষ্ঠমুপাতিষ্ঠন্ত তং নৃপম্ ॥৬॥

ভারতকৌমুদী

তত ইতি। রাজ্ঞা যুধিষ্ঠিরেণ, মহামনাস্তপস্যাপ্রবৃত্তেঃ। মন্দে অল্পে প্রাণগতী বলগমনে যস্য সঃ। পদানি পদক্ষেপান্, সমুদ্বহন্ কুর্ব্বন্ ॥১—২॥

তমিতি। সূতঃ সারথিবংশীয়ঃ। পরমেষ্বাস উত্তমধন্বা, শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ ॥৩॥

স ইতি। কৃতা পূর্ব্বাহ্নিকী ক্রিয়া সন্ধ্যাবন্দনাদির্যেন সঃ ॥৪॥

গান্ধারীতি। উপচারেণ খাদ্যদানাদিনা, অভুঙ্ক্ত ভোজনমকরোৎ ॥৫॥

কৃতেতি। উপাতিষ্ঠন্ত উপাসনার্থং পর্য্যবেষ্টন্ত ॥৬॥

বৈশম্পায়ন বলিলেন—যুধিষ্ঠির অনুমতি করিলে, তাহার পর মহামনা রাজা ধৃতরাষ্ট্র আপন ভবনে গমন করিলেন। তখন গান্ধারীও তাঁহার পিছনে পিছনে গেলেন। তৎকালে জরাজীর্ণ হস্তিশ্রেষ্ঠের ন্যায় বুদ্ধিমান্ ধৃতরাষ্ট্র কষ্টক্রমেই যেন পদক্ষেপ করিতেছিলেন। কারণ, তাঁহার দৈহিক শক্তি ও পদক্ষেপের ক্ষমতা অল্প হইয়া গিয়াছিল ॥১—২॥

তখন বিদ্বান্ বিদুর, সূতবংশীয় সঞ্জয় এবং শরদ্বানের পুত্র মহাধনুর্দ্ধর কৃপও ধৃতরাষ্ট্রের অনুসরণ করিলেন ॥৩॥

রাজা! ক্রমে তিনি গৃহে প্রবেশপূর্ব্বক পূর্ব্বাহ্নকার্য্য সম্পন্ন করিয়া এবং ব্রাহ্মণগণকে ভোজন করাইয়া নিজে ভোজন করিলেন ॥৪॥

ভরতনন্দন! পরে ধর্ম্মজ্ঞা ও মনস্বিনী গান্ধারীও কুন্তীর সহিত মিলিত হইয়া দ্রৌপদীপ্রভৃতি বধূগণপ্রদত্ত অন্নপ্রভৃতি ভোজন করিলেন ॥৫॥

রাজা ধৃতরাষ্ট্র আহার করিলে, বিদুরপ্রভৃতি সহচরগণ ও পাণ্ডবগণ আহার করিয়া আসিয়া ধৃতরাষ্ট্রের নিকট উপবেশন করিলেন ॥৬॥

(২) পদাতিঃ স মহীপালঃ—পি বঙ্গ বর্দ্ধ।

ততোঽব্রবীন্মহারাজ ! কুন্তীপুত্রমুপহ্বরে ।
নিষণ্ণং পাণিনা পৃষ্ঠে সংস্পৃশন্নম্বিকাসুতঃ ॥৭॥
অপ্রমাদস্ত্বয়া কার্য্যঃ সর্ব্বথা কুরুনন্দন ! ।
অষ্টাঙ্গে রাজশার্দ্দূল ! রাজ্যে ধর্ম্মপুরস্কৃতে ॥৮॥
তত্তু শক্যং মহারাজ ! রক্ষিতুং পাণ্ডুনন্দন ! ।
রাজ্যং ধর্ম্মেণ কৌন্তেয় ! বিদ্বানসি নিবোধ তৎ ॥৯॥
বিদ্যাবৃদ্ধান্ সদৈব ত্বমুপাসীথা যুধিষ্ঠির ! ।
শৃণুয়াস্তে চ যদ্ব্রুয়ুঃ কুর্য্যাশ্চৈবাবিচারয়ন্ ॥১০॥
প্রাতরুত্থায় তান্ রাজন্ ! পূজয়িত্বা যথাবিধি ।
কৃত্যকালে সমুৎপন্নে পৃচ্ছেথাঃ কার্য্যমাত্মনঃ ॥১১॥
তে তু সম্মানিতা রাজন্ ! ত্বয়া কার্য্যহিতার্থিনা ।
প্রবক্ষ্যন্তি হিতং তাত ! সর্ব্বথা তব ভারত ! ॥১২॥

---

ভারতকৌমুদী

তত ইতি। কুন্তীপুত্রং যুধিষ্ঠিরম্, উপহ্বরে সমীপে। নিষণ্ণমুপবিষ্টম্ ॥৭॥
অপ্রেতি। অপ্রমাদঃ সাবধানতা। অষ্টাঙ্গে স্বাম্যমাত্যাদিযুক্তে ॥৮॥
তদিতি। তত্তস্মাৎ, নিবোধ শৃণু ॥৯॥
বিদ্যেতি। বিদ্যাভির্বৃদ্ধান্ অধিকবিদ্যাশালিনঃ, উপাসীথাস্তেষামুপদেশগ্রহণায় ॥১০॥
প্রাতরিতি। তান্ বিদ্যাবৃদ্ধান্। কৃত্যকালে কর্ত্তব্যসময়ে, কার্য্যং কর্ত্তব্যম্ ॥১১॥
ত ইতি। তে বিদ্যাবৃদ্ধাঃ, কার্য্যহিতার্থিনা কর্ত্তব্যবিষয়মঙ্গলাভিলাষিণা ॥১২॥

মহারাজ ! তাহার পর ধৃতরাষ্ট্র হস্তদ্বারা নিকটে উপবিষ্ট যুধিষ্ঠিরের পৃষ্ঠ স্পর্শ করিয়া বলিতে লাগিলেন—॥৭॥

রাজশ্রেষ্ঠ কৌরবনন্দন ! তোমার রাজ্যে ধর্ম্মই প্রধান থাকিবে ; সেইরূপ অষ্টাঙ্গ রাজ্যে তুমি সর্ব্বপ্রকারে সাবধান থাকিবে ॥৮॥

পাণ্ডুনন্দন মহারাজ ! তুমি ধর্ম্মদ্বারাই সেই রাজ্য রক্ষা করিতে পারিবে। কুন্তীনন্দন ! তুমি বিদ্বান্ হইয়াছ ; সুতরাং শ্রবণ কর ॥৯॥

যুধিষ্ঠির ! তুমি সর্ব্বদাই বিদ্যাবৃদ্ধ লোকদিগের সেবা করিবে এবং তাঁহারা যাহা বলিবেন, তাহা শুনিবে ও নির্ব্বিচারে তাহাই করিবে ॥১০॥

রাজা ! তুমি প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া যথাবিধানে বিদ্যাবৃদ্ধ লোকদিগের সম্মান দেখাইয়া, কার্য্যকাল উপস্থিত হইলে তাঁহাদের নিকট নিজের কর্ত্তব্যবিষয় জিজ্ঞাসা করিবে ॥১১॥

ইন্দ্রিয়াণি চ সর্বাণি বাজিবৎ পরিপালয়েঃ।
হিতায়ৈব ভবিষ্যন্তি রক্ষিতং দ্রবিণং যথা ॥১৩॥
অমাত্যানুপধাতীতান্ পিতৃপৈতামহান্ শুচীন্।
দান্তান্ কর্ম্মসু পুণ্যাংশ্চ পুণ্যান্ সর্ব্বেষু যোজয়েঃ ॥১৪॥
চারয়েথাশ্চ সততং চারৈরবিদিতঃ পরৈঃ।
পরীক্ষিতৈর্বহুবিধৈঃ স্বরাষ্ট্রেষু পরেষু চ ॥১৫॥
পুরঞ্চ তে সুগুপ্তং স্যাদ্দৃঢ়প্রাকারতোরণম্।
অট্টাট্টালকসংবাধং ষট্পদং সর্ব্বতো দিশম্ ॥১৬॥

## ভারতকৌমুদী

ইন্দ্রিয়াণীতি। বাজিবৎ অশ্বানিব, পরিপালয়েঃ কুপথগমনান্নিবারয়েঃ। ভবিষ্যন্তি তানি ইন্দ্রিয়াণি, দ্রবিণং ধনম্ ॥১৩॥

অমাত্যানিতি। উপধাতীতান্ ছলরহিতান্। দান্তান্ ইন্দ্রিয়দমনশীলান্ ॥১৪॥

চারয়েথা ইতি। পরৈরবিদিতস্বং সত্যবাদিত্বাদিনা পরীক্ষিতৈঃ, বহুবিধৈঃ সন্ন্যাসিবেশধারি-প্রভৃতিভিঃ, চারৈর্গুপ্তচরৈঃ, স্বরাষ্ট্রেষু পরেষু রাষ্ট্রেষু চ, সততং চারয়েথাঃ সর্ব্বাবস্থাসু প্রেরয়েঃ ॥১৫॥

পুরমিতি। সুগুপ্তং সুরক্ষিতম্, দৃঢ়ানি প্রাকারতোরণানি যস্য তৎ। অট্টৈঃ স্তম্ভৈঃ অট্টালকৈস্তৎসমূহৈশ্চ সংবাধং সম্পূর্ণম্। সর্ব্বতো দিশং ষট্পদানি রক্ষিস্থানানি যস্য তৎ ॥১৬॥

## ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৪॥ অতুঙ্ক তুঙ্কবতী ॥৫—৭॥ অষ্টাঙ্গে স্বাম্যমাত্যাদিযুক্তে ॥৮—১৩॥ কর্ম্মসু পুণ্যান্ জন্মনা চ পুত্রম্ অমাত্যাংশ্চারয়েথা ইত্যন্তরেণান্বয়ঃ ॥১৪—১৫॥ অট্টাট্ট-

---

বৎস ভরতনন্দন রাজা! তুমি কর্ত্তব্য বিষয়ের হিতার্থী হইয়া সম্মানিত করিলে সেই বিদ্যাবৃদ্ধ লোকেরা সর্ব্বপ্রকারেই তোমার হিত বলিবেন ॥১২॥

বৎস! তুমি সমস্ত ইন্দ্রিয়কে অশ্বের ন্যায় কুপথে গমন হইতে নিবারণ করিবে। রক্ষিত ধনের ন্যায় রক্ষিত ইন্দ্রিয় সকল হিতসাধকই হইয়া থাকে ॥১৩॥

ছলরহিত, পিতৃপিতামহক্রমে আগত, পবিত্রস্বভাব, সংযতেন্দ্রিয় ও পুণ্যবান্ অমাত্যগণকে সমস্ত কার্য্যে নিযুক্ত করিবে ॥১৪॥

যুধিষ্ঠির! তুমি অন্যের অজ্ঞাতভাবে নিজের রাজ্যে ও পরের রাজ্যসমূহে পরীক্ষিত ও বহুবিধ গুপ্তচর সর্ব্বদা প্রেরণ করিবে ॥১৫॥

তোমার রাজধানী সুরক্ষিত থাকিবে, তাহার প্রাচীর ও তোরণ দৃঢ় হইবে, সকল দিকে এক একটী উচ্চ স্তম্ভ এবং স্থানবিশেষে উচ্চ স্তম্ভশ্রেণী রহিবে; আর ছয়টী স্থানে রক্ষিসৈন্য অবস্থান করিবে ॥১৬॥

---

(১৫) স্বরাষ্ট্রপ্রতিবাসিভিঃ—পি বঙ্গ বর্দ্ধ।

তস্য দ্বারাণি সর্ব্বাণি পর্য্যাপ্তানি বৃহন্তি চ।
সর্বতঃ সুবিভক্তানি যন্ত্রৈরারক্ষিতানি চ ॥১৭॥
পুরুষৈরলমর্থস্তে বিদিতৈঃ কুলশীলতঃ।
আত্মা চ রক্ষ্যঃ সততং ভোজনাদিষু ভারত!।
বিহারাহারকালেষু মাল্যশয্যাসনেষু চ ॥১৮॥
স্ত্রিয়শ্চ তে সুগুপ্তাঃ স্যুর্বৃদ্ধৈরাপ্তৈরধিষ্ঠিতাঃ।
শীলবদ্ভিঃ কুলীনৈশ্চ বিদ্বদ্ভিশ্চ যুধিষ্ঠির! ॥১৯॥
মন্ত্রিণশ্চৈব কুর্ব্বীথা দ্বিজান্ বিদ্যাবিশারদান্।
বিনীতাংশ্চ কুলীনাংশ্চ ধর্ম্মার্থকুশলানৃজূন্ ॥২০॥
তৈঃ সার্দ্ধং মন্ত্রয়েথাস্ত্বং নাত্যর্থং বহুভিঃ সহ।
সমস্তৈরপি চ ব্যস্তৈর্ব্যপদেশেন কেনচিৎ ॥২১॥

## ভারতকৌমুদী

তস্যেতি। পর্য্যাপ্তানি যথেপ্সিতানি। যন্ত্রৈরাগ্নেয়াস্ত্রবিশেষৈঃ ॥১৭॥

পুরুষৈরিতি। কুলশীলতো বিদিতৈঃ পুরুষৈঃ, তে তব, অর্থো ধনম্, আত্মা চ, অলমত্যন্তং সততং রক্ষ্যঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥

স্ত্রিয় ইতি। সুগুপ্তাঃ সুরক্ষিতাঃ আপ্তৈর্বিশ্বস্তৈঃ ॥১৯॥

মন্ত্রিণ ইতি। বিনীতান্ বিনয়ান্বিতান, ধর্ম্মার্থয়োঃ কুশলান্ নিপুণান্, ঋজূন্ সরলান্ ॥২০॥

তৈরিতি। সমস্তৈঃ সম্মিলিতৈঃ, ব্যস্তৈরেকৈকৈঃ, ব্যপদেশেন ছলেন ॥২১॥

সেই রাজধানীর সকল দ্বারই ইচ্ছানুরূপ বৃহৎ, সর্ব্বপ্রকারে সুবিভক্ত এবং যন্ত্র-(কামান) দ্বারা সুরক্ষিত থাকিবে ॥১৭॥

ভরতনন্দন! বিদিতকুলশীল পুরুষগণদ্বারা তোমার অর্থ এবং ভোজন, বিহার, দ্রব্যাহরণ, মাল্য, শয্যা ও আসন ব্যবহারের সময়ে তোমার দেহ সর্বদা রক্ষিত হইবে ॥১৮॥

যুধিষ্ঠির! বৃদ্ধ, বিদ্বান্, বিশ্বস্ত, সৎস্বভাব ও সৎকুলসম্পন্ন পুরুষগণ তোমার স্ত্রীদিগকে পর্য্যবেক্ষণ ও রক্ষা করিবেন ॥১৯॥

ব্রাহ্মণ, শাস্ত্রে বিশারদ, বিনয়ী, সৎকুলোৎপন্ন, ধর্ম্মে ও অর্থে নিপুণ এবং সরল স্বভাব ব্যক্তিদিগকে মন্ত্রী করিবে ॥২০॥

তুমি কোন ব্যপদেশে (ছলে) সম্মিলিত কিংবা এক একজন অথবা বহুতর সেই মন্ত্রিগণের সহিত মিলিত হইয়া মন্ত্রণা করিবে; কিন্তু অধিক মন্ত্রণা করিবে না ॥২১॥

সুসংবৃতং মন্ত্রগৃহং স্থলং চারুহ্য মন্ত্রয়েঃ।
অরণ্যে নিঃশলাকে বা ন চ রাত্রৌ কথঞ্চন ॥২২॥
বানরাঃ পক্ষিণশ্চৈব যে মনুষ্যানুকারিণঃ।
সর্ব্বে মন্ত্রগৃহে বর্জ্জ্যা যে চাপি জড়পঙ্গবঃ ॥২৩॥
মন্ত্রভেদে হি যে দোষা ভবন্তি পৃথিবীক্ষিতাম্।
ন তে শক্যাঃ সমাধাতুং কথঞ্চিদিতি মে মতিঃ ॥২৪॥
দোষাংশ্চ মন্ত্রভেদস্য ব্রুয়াস্ত্বং মন্ত্রিমণ্ডলে।
অভেদে চ গুণান্ রাজন্! পুনঃ পুনররিন্দম! ॥২৫॥
পৌরজানপদানাঞ্চ শৌচাশৌচে যুধিষ্ঠির!।
যথা স্যাদ্বিদিতং রাজন্! তথা কার্য্যং কুরূদ্বহ! ॥২৬॥

## ভারতকৌমুদী

সুসংবৃতমিতি। স্থলমুচ্চস্থানম্। নিঃশলাকে নির্জ্জনস্থানে ॥২২॥

বানরা ইতি। পক্ষিণঃ শুকাদয়ঃ। জড়পঙ্গবো বুদ্ধিহীনতয়া মন্ত্রং প্রকাশয়েয়ুরিতি ভাবঃ ॥২৩॥

মন্ত্রেতি। মন্ত্রস্য মন্ত্রণায়া ভেদে প্রকাশে, পৃথিবীক্ষিতাং রাজ্ঞাম্ ॥২৪॥

দোষানিতি। অভেদে মন্ত্রণায়া অপ্রকাশে ॥২৫॥

পৌরেতি। বিদিতমাত্মনো জ্ঞাতম্, কার্য্যং ত্বয়া কর্ত্তব্যম্ ॥২৬॥

## ভারতভাবদীপঃ

ভাগে সঞ্চারস্থানানি, ষট্পদং ষড়্ভিঃ পদৈঃ পদনীয়ৈঃ স্থানৈর্যুক্তং তেন সপ্তপ্রাকারমিতি গম্যতে। তত্র সপ্তমস্যান্তঃপুরত্বাৎ ষড়্বাহ্যেষাং পদনীয়ানি স্থানানি ॥১৬—২১॥ নিঃশলাকে

যুধিষ্ঠির! তুমি সম্যক্ আবৃত মন্ত্রণাগৃহে কিংবা কোন উচ্চ স্থলে আরোহণ করিয়া অথবা বনে বা নির্জ্জন স্থানে যাইয়া মন্ত্রণা করিবে; কিন্তু কখনও রাত্রিতে মন্ত্রণা করিবে না ॥২২॥

মানুষের অনুকরণকারী যে সকল বানর ও পক্ষী কিংবা যে সকল মানুষ জড় ও পঙ্গু, তাহাদের সকলকেই মন্ত্রণাগৃহে বর্জ্জন করিবে ॥২৩॥

আমার ধারণা এই যে, মন্ত্রণা প্রকাশ হইলে রাজাদের যে দোষ হয়, তাহা কোন প্রকারেই সমাধান করিতে পারা যায় না ॥২৪॥

শত্রুদমন রাজা! তুমি মন্ত্রিমণ্ডলের নিকটে মন্ত্রণা প্রকাশের দোষ এবং মন্ত্রণা অপ্রকাশের গুণ বার বার বলিবে ॥২৫॥

(২৩) যে মনুষ্যানুসারিণঃ—পি বঙ্গ বর্দ্ধ।

ব্যবহারশ্চ তে তাত ! নিত্যমাপ্তৈরধিষ্ঠিতঃ ।
যোজ্যস্তুষ্টৈর্হিতৈ রাজন্ ! নিত্যং চারৈরনুষ্ঠিতঃ ॥২৭॥
পরিমাণং বিদিত্বা চ দণ্ডং দণ্ড্যেষু ভারত ! ।
প্রণয়েয়ুর্যথান্যায়ং পুরুষাস্তে যুধিষ্ঠির ! ॥২৮॥
আদানরুচয়শ্চৈব পরদারাভিমর্শিনঃ ।
উগ্রদণ্ডপ্রধানাশ্চ মিথ্যাব্যাহারিণস্তথা ॥২৯॥
আক্রোষ্টারশ্চ লুব্ধাশ্চ হর্ত্তারঃ সাহসপ্রিয়াঃ ।
সভাবিহারভেত্তারো বর্ণানাঞ্চ প্রদূষকাঃ ।
হিরণ্যদণ্ড্যা বধ্যাশ্চ কর্ত্তব্যা দেশকালতঃ ॥৩০॥ (যুগ্মকম্)

### ভারতকৌমুদী

ব্যবেতি। ব্যবহারো দোষি-নির্দ্দোষাদিবিচারস্তদ্ভবনমিত্যর্থঃ, আপ্তৈর্বিশ্বস্তৈঃ। যোজ্যো ব্যবহার এব ॥২৭॥

পরীতি। পরিমাণং দোষস্য গৌরবং লাঘবঞ্চ। প্রণয়েয়ুর্বিদধ্যুঃ ॥২৮॥

আদানেতি। আদানে উৎকোচগ্রহণে পরস্বাপহরণে বা রুচির্যেষাং তে। উগ্রো গুরুতর-প্রহারাদির্দণ্ডঃ প্রহারো যেষাং তে, মিথ্যাব্যাহারিণো রাজদ্বারে মিথ্যাবাদিনঃ। আক্রোষ্টারো গুরুস্তিরস্কর্ত্তারঃ, লুব্ধাঃ কার্য্যাদৌ বিশেষলোভিনঃ, হর্ত্তারঃ প্রসহ্য পরস্বহারিণঃ, সাহসপ্রিয়া মনুষ্যমারণাদিপ্রবৃত্তাঃ। সভায়া বিহারস্য দেবমন্দিরস্য চ ভেত্তারো ভঙ্গকর্ত্তারঃ, বর্ণানাং ব্রাহ্মণাদীনাং প্রদূষকা জাতিনাশকারিণশ্চ। হিরণ্যেন ধনেন দণ্ড্যা, বধ্যা অপরাধাতিশয়েন হন্তব্যাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯—৩০॥

### ভারতভাবদীপঃ

অভূণে সভূণে হ্যাসন্নঃ পরচারো জ্ঞাতুমশক্য ইতি ॥২২—২৭॥ পরিমাণং দণ্ড্যস্যাপরাধস্য চ ॥২৮॥ আদানরুচয়ঃ উৎকোচোপজীবিনশ্চৌরা বা ॥২৯॥ হিরণ্যদণ্ড্যা বধ্যাঃ। পূর্ব্বোক্তাঃ

---

কৌরবশ্রেষ্ঠ রাজা যুধিষ্ঠির ! পুরবাসী ও দেশবাসী লোকদিগের দোষিতা ও নির্দ্দোষতাবিষয়ে নিজের যেমন জানা থাকিবে, তেমন কার্য্য করিবে ॥২৬॥

বৎস রাজা ! তোমার ব্যবহারগৃহ (বিচারালয়) সর্ব্বদা বিশ্বস্ত লোকে অধিষ্ঠিত থাকিবে এবং সন্তুষ্ট চিত্ত ও হিতৈষী চরেরা সর্বদা ব্যবহারের অনুষ্ঠান করিবে ॥২৭॥

ভরতনন্দন যুধিষ্ঠির ! তোমার বিচারক-পুরুষেরা অপরাধীদিগের অপরাধের পরিমাণ জানিয়া ন্যায় অনুসারে যেন দণ্ড বিধান করেন ॥২৮॥

---

(২৭) ব্যবহারশ্চ তে রাজন্ !—বঙ্গ বর্দ্ধ নি।

অবরোধভূমৌ ভৃত্যৈশ্চ পানং সহ বিবর্জ্জয়েৎ।
আক্রোশন্ত্যনুমত্তাস্তে কলত্রং বাপি গৃহ্নতে ॥৩১॥
জিঘাংসন্ত্যপি শস্ত্রেণ নষ্টাঃ ক্রীড়ন্তি চোৎকটাঃ।
নানাক্ষেপা ব্যাহরন্তি গম্যাগম্যং ন জানতে ॥৩২॥ (যুগ্মকম্)
অতিপানেন রাজাপি সর্ব্বং কোশং বিনাশয়েৎ।
বিতরেদ্‌গায়কেভ্যশ্চ বৃথা চ দ্রব্যসঞ্চয়ম্ ॥৩৩॥
শব্দমাত্মনি দোষাংশ্চ পিবেদেকশ্চ জায়য়া।
যুক্ত্যা প্রকাশময়তি সুবীর্য্যস্য বিবৃদ্ধয়ে ॥৩৪॥

---

ভারতকৌমুদী

অবেতি। অবরোধভূমৌ অন্তঃপুরে। পানং সুরাপানম্। পানে দোষানাহ—তে পানকর্ত্তারঃ অনুমত্তাঃ সন্তঃ, আক্রোশন্তি অবাচ্যশব্দাদিনা তিরস্কুর্ব্বন্তি, কলত্রাপি গৃহ্নতে বলাদ্‌গৃহ্নন্তি। অত্র প্রথমপাদে অক্ষরাধিক্যমার্ষম্। শস্ত্রেণ জিঘাংসন্তি পরং হন্তুমিচ্ছন্তি, নষ্টা অদৃশ্যা উৎকটা ভীষণাকৃতয়শ্চ ক্রীড়ন্তি। নানা বহুবিধা আক্ষেপা নিন্দা যেষাং তে তাদৃশাঃ সন্তঃ, ব্যাহরন্তি বদন্তি ॥৩১—৩২॥

অতীতি। বৃথা নিষ্ফলম্, দ্রব্যসঞ্চয়ং ধনসমূহম্ ॥৩৩॥

শব্দমিতি। শব্দং কুৎসিতং রবম্, আত্মনি দোষাংশ্চ প্রকাশয়েদিতি শেষঃ। ইদানীং কর্ত্তব্যমাহ পিবেদিতি। তৎফলমাহ যুক্ত্যেতি। সুবীর্য্যস্য উত্তমশক্তের্বিবৃদ্ধয়ে যুক্ত্যা যোগ্যভাবেন যুদ্ধাদৌ প্রকাশম্ অয়তি প্রাপ্নোতি ॥৩৪॥

উৎকোচগ্রাহী বা চৌর, পরদারগামী, ভীষণদণ্ডকারী, রাজদ্বারে মিথ্যাবাদী, গুরুজনের তিরস্কারকারী, অতিলোভী, বলপূর্ব্বক পরস্বাপহারী, মনুষ্যমারণাদি সাহসকার্য্যপ্রিয়, সভাভঙ্গকারী, দেবমন্দিরধ্বংসকারী এবং জাতিনাশক—এই সকল অপরাধীর দেশ ও কাল অনুসারে অর্থদণ্ড বা প্রাণদণ্ড করিবে ॥২৯—৩০॥

অন্তঃপুরে কিংবা ভৃত্যগণের সহিত মিলিত হইয়া মদ্যপান করিবে না। মদ্যপান মত্ত লোকেরা গালি দেয়, বলপূর্ব্বক স্ত্রীলোককে ধরে, অস্ত্রদ্বারা অন্যকে মারিতে ইচ্ছা করে, অদৃশ্য থাকিয়া কিংবা ভীষণমূর্ত্তি হইয়া ক্রীড়া করে, নানাবিধ অবাচ্য শব্দে লোকের নিন্দা করে এবং গম্য ও অগম্য বোঝে না ॥৩১—৩২॥

রাজাও অধিক মদ্যপানের দোষে সমস্ত কোশ বিনষ্ট করেন এবং বিনাকারণে গায়কদিগকে ধনসমূহ দান করিয়া ফেলেন ॥৩৩॥

---

(৩১) ইতঃপ্রভৃতি শ্লোকচতুষ্টয়ং পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

প্রাতরেব হি পশ্যেথা যে কুর্য্যুর্ব্যয়কর্ম্ম তে।
অলঙ্কারমথো ভোজ্যমত ঊর্দ্ধং সমাচরেঃ ॥৩৫॥
পশ্যেথাশ্চ ততো যোধান্ সদা ত্বং প্রতিহর্ষয়ন্।
দূতানাঞ্চ চরাণাঞ্চ প্রদোষস্তে সদা ভবেৎ ॥৩৬॥
সদা চাপররাত্রান্তে ভবেৎ কার্য্যার্থনির্ণয়ঃ।
মধ্যরাত্রে বিহারস্তে মধ্যাহ্নে চ সদা ভবেৎ ॥৩৭॥
সর্বে ত্বৌপয়িকাঃ কালাঃ কার্য্যাণাং ভরতর্ষভ !।
তথৈবালঙ্কৃতঃ কালে তিষ্ঠেথা ভূরিদক্ষিণঃ ॥৩৮॥

---

## ভারতকৌমুদী

প্রাতরিতি। পশ্যেথা ব্যয়স্য ন্যায্যত্বম্ অন্যায্যত্বং বা বিচারয়েঃ ॥৩৫॥

পশ্যেথা ইতি। প্রতিহর্ষয়ন্ দানমানাদিনা সন্তোষয়ন্। দূতানাং চরাণাঞ্চ দর্শনকালঃ প্রদোষঃ সায়ঞ্চ ॥৩৬॥

সদেতি। অপররাত্রান্তে রাত্রিশেষে, কার্য্যার্থনির্ণয়ঃ কর্ত্তব্যবিষয়নিশ্চয়ঃ। বিহারঃ স্ত্রীসংসর্গঃ, মধ্যাহ্নে চ ভোজনমিতি শেষঃ ॥৩৭॥

সর্ব্ব ইতি। ঔপয়িকা জয়লাভাদের্ন উপায়নিশ্চয়করাঃ ॥৩৮॥

## ভারতভাবদীপঃ

সর্ব্বে দেশকালানুরোধেন দণ্ড্যা বা বধ্যা বেতি জ্ঞেয়ম্ ॥৩০—৩৫॥ প্রদোষো রজনীমুখং

সাধারণ মত্ত লোক বিকট শব্দ করে এবং নিজের দোষ প্রকাশ করিয়া থাকে। তবে অন্তঃপুরে মদ্যপান করিতে হইলে একাকী ভার্য্যার সহিত পান করিবে। নিজের উত্তম শক্তিবৃদ্ধির জন্য মদ্যপান করিলে সেই ব্যক্তি যোগ্যরূপে যুদ্ধে প্রকাশ পাইতে পারে ॥৩৪॥

যাহারা তোমার ব্যয়কার্য্য করিবে, তুমি প্রাতঃকালেই তাহাদের পর্য্যবেক্ষণ করিবে। তাহার পর অলঙ্কার ধারণ, তৎপরে ভোজন করিবে ॥৩৫॥

যুধিষ্ঠির ! তাহার পর তুমি সর্ব্বদা সন্তুষ্ট রাখিয়া যোদ্ধাদিগকে পর্য্যবেক্ষণ করিবে; আর সন্ধ্যার সময় দূত ও গুপ্তচরদিগের পর্য্যবেক্ষণের কাল হইবে ॥৩৬॥

প্রত্যহই রাত্রিশেষে তোমার যেন কর্ত্তব্যবিষয়ের নির্ণয় করা হয়, মধ্যরাত্রে বিহার ও মধ্যাহ্নকালে আহার হইবে ॥৩৭॥

ভরতশ্রেষ্ঠ ! কার্য্যের সমস্ত কালই যেন তোমার উপায়নির্দ্ধারক হয়, আর তুমি যথাসময়ে অলঙ্কৃত হইয়া থাকিবে এবং প্রচুর দান করিবে ॥৩৮॥

---

(৩৫)...কুর্য্যুঃ প্রিয়কর্ম্ম তে—নি।

ন বিদাব্য চ তিষ্ঠেত পরিহার্য্য বিভূষণম্।
প্রযোজ্যং সর্বদেবেহ মঙ্গল্যং পাপনাশনম্ ॥৩৯॥
চক্রবত্তাত! কার্য্যাণাং পর্য্যায়ো দৃশ্যতে সদা।
কোশস্য নিচয়ে যত্নং কুর্ব্বীথা ন্যায়তঃ সদা।
বিবিধস্য মহারাজ! বিপরীতং বিবর্জ্জয়ে ॥৪০॥
চারৈর্বিদিত্বা শত্রুংশ্চ যে রাজ্ঞামন্তরৈষিণঃ।
তানাপ্তৈঃ পুরুষৈর্দূরাদ্‌ঘাতয়েথা নরাধিপ! ॥৪১॥
কর্ম্ম দৃষ্ট্বাথ ভৃত্যাংস্ত্বং বরয়েথাঃ কুরূদ্বহ!।
কারয়েথাশ্চ কর্ম্মাণি যুক্তাযুক্তৈরধিষ্ঠিতৈঃ ॥৪২॥
সেনাপ্রণেতা চ ভবেত্তব তাত! দৃঢ়ব্রতঃ।
শূরঃ ক্লেশসহশ্চৈব হিতো ভক্তশ্চ পূরুষঃ ॥৪৩॥

---

ভারতকৌমুদী

নেতি। বিদ্রাব্য শত্রূন্ আক্রম্য নিরুদ্যমো ন তিষ্ঠেত, বিভূষণম্ অলঙ্করণং পরিহার্য্য ন তিষ্ঠেত। মঙ্গল্যং মঙ্গলজনকং ধ্যানজপাদিকম্ ॥৩৯॥

চক্রবদিতি। পর্য্যায়ঃ পরিবর্ত্তনম্। নিচয়ে বৃদ্ধৌ। বিপরীতমন্যায়ব্যবহারম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০॥

চারৈরিতি। অন্তরৈষিণশ্ছিদ্রান্বেষিণঃ। আপ্তৈর্বিশ্বস্তৈঃ ॥৪১॥

কর্ম্মেতি। কর্ম্ম কার্য্যযোগ্যতাম্। যুক্তাঃ পর্য্যবেক্ষণমনোযোগিনঃ, অযুক্তাঃ কর্ম্মান্তর-নিবিষ্টচিত্তাশ্চ তৈঃ পুরুষৈঃ, অধিষ্ঠিতৈর্ভৃত্যৈঃ ॥৪২॥

সেনেতি। সেনায়াঃ প্রণেতা পরিচালকঃ, দৃঢ়ব্রতো দৃঢ়াধ্যবসায়ঃ ॥৪৩॥

---

শত্রুকে আক্রমণ করিয়া নিরুদ্যম হইয়া থাকিবে না, অলঙ্কার ত্যাগ করিয়াও রহিবে না; আর এই জগতে সর্ব্বদাই মঙ্গলজনক ও পাপনাশক কার্য্য করিবে ॥৩৯॥

বৎস মহারাজ! সর্ব্বদাই চক্রের ন্যায় কার্য্যের পরিবর্ত্তন দেখা যায়; অতএব ন্যায় অনুসারে বিবিধ কোশবৃদ্ধি বিষয়ে যত্ন করিবে; কিন্তু অন্যায় ব্যবহার ত্যাগ করিবে ॥৪০॥

নরনাথ! যাহারা রাজাদের ছিদ্রান্বেষণ করে, গুপ্তচরদ্বারা তাহাদিগকে জানিয়া বিশ্বস্ত লোকদ্বারা দূর হইতে তাহাদিগকে হত্যা করাইবে ॥৪১॥

কৌরবশ্রেষ্ঠ! তুমি কার্য্য দেখিয়া ভৃত্যগণকে নিযুক্ত করিবে এবং নিবিষ্ট চিত্ত ও অনিবিষ্ট চিত্ত লোকদিগের নেতৃত্বে সেই ভৃত্যগণদ্বারা কার্য্য করাইবে ॥৪২॥

---

(৩৯) এষ শ্লোকঃ পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

সর্ব্বে জনপদাশ্চৈব তব কর্ম্মাণি পাণ্ডব ! ।
গোবদ্‌রাসভবচ্চৈব কুর্য্যুর্বৈ ব্যবহারিণঃ ॥৪৪॥
স্বরন্ধ্রং পররন্ধ্রঞ্চ স্বেষু চৈব পরেষু চ ।
উপলক্ষয়িতব্যং তে নিত্যমেব যুধিষ্ঠির ! ॥৪৫॥
দেশজাশ্চৈব পুরুষা বিক্রান্তাঃ স্বেষু কর্ম্মসু ।
যাত্রাভিরনুরূপাভিরনুগ্রাহ্যা হিতাস্ত্বয়া ॥৪৬॥
গুণার্থিনাং গুণঃ কার্য্যো বিদুষা বৈ জনাধিপ ! ।
অবিচার্য্যাশ্চ তে তে স্যুরচলা ইব নিত্যশঃ ॥৪৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-পর্ব্বণি আশ্রমবাসে ধৃতরাষ্ট্রোপদেশে সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

সর্ব ইতি। জনপদা জনপদবাসিনো জনাঃ। রাসভবদ্‌গর্দ্দভা ইব, ব্যবহারিণস্ত্বয়া সার্দ্ধং কার্য্যকারকাঃ ॥৪৪॥

স্বেতি। স্বস্যাত্মনো রন্ধ্রং দুর্বলস্থানম্, স্বেষু রাজ্যেষু, পরেষু রাজ্যেষু চ ॥৪৫॥

দেশজা ইতি। কর্ম্মসু যুদ্ধাদিষু। যাত্রাভির্মহোৎসবৈঃ ॥৪৬॥

ভারতভাবদীপঃ

দূতাদীনাং দর্শনকালঃ ॥৩৬॥ তেভ্যঃ শ্রুতানামর্থানাং নির্ণয়ে অপররাত্রঃ ॥৩৭—৪৩॥ গবাদিবদাহারমাত্রবেতনাঃ। বিষ্টিগৃহীতানামপ্যাহারমাত্রং দেয়মিত্যর্থঃ, ব্যবহারিণঃ কারুশিল্পিপ্রভৃতয়ঃ ॥৪৪—৪৭॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিক-পর্ব্বণি আশ্রমবাসে সপ্তমোঽধ্যায়ঃ ॥৭॥

---

বৎস ! দৃঢ়োদ্যম, বীর, কষ্টসহিষ্ণু, হিতৈষী ও অনুরক্ত পুরুষ যেন তোমার সেনাপতি হয় ॥৪৩॥

পাণ্ডুনন্দন ! তোমার সহিত যাহাদের কার্য্যব্যবহার থাকিবে, সেই সকল দেশবাসী লোক যেন গো ও গর্দ্দভের ন্যায় তোমার কার্য্য করে ॥৪৪॥

যুধিষ্ঠির ! তোমার নিজের রাজ্যে বা পরের রাজ্যে নিজের বা পরের ছিদ্র তুমি সর্ব্বদাই লক্ষ্য করিবে ॥৪৫॥

বৎস ; আপন আপন কার্য্যে বিক্রমশালী ও তোমার হিতৈষী দেশবাসী লোকদিগকে তুমি উপযুক্ত মহোৎসবের অনুষ্ঠান করিয়া অনুগৃহীত করিবে ॥৪৬॥

---

* '...পঞ্চমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...ষষ্ঠোঽধ্যায়ঃ'—নি।

# অষ্টমোঽধ্যায়ঃ

—ঃ✽ঃ—

ধৃতরাষ্ট্র উবাচ।

মণ্ডলানি চ বুধ্যেথাঃ পরেষামাত্মনস্তথা।
উদাসীনগণানাঞ্চ মধ্যস্থানাঞ্চ ভারত ! ॥১॥
চতুর্ণাং শত্রুজাতানাং সর্ব্বেষামাততায়িনাম্।
মিত্রং চামিত্রমিত্রঞ্চ বোদ্ধব্যং তেঽরিকর্ষণ ! ॥২॥

---

ভারতকৌমুদী

গুণেতি। বিদুষা অভিজ্ঞজনেন, গুণার্থিনাং উৎকর্ষলিপ্সূনাং জনানাম্, গুণ উৎকর্ষঃ, কার্য্যস্তয়া পারিতোষিকদানাদিনা বিধেয়ঃ। তেন হি তে গুণার্থিনো জনাঃ, অচলাঃ পর্বতা ইব, নিত্যশঃ, তে তব সকাশাৎ, অবিচার্য্যা অন্যৈরচালনীয়া স্যুঃ। চিরমেব ত্বদনুরক্তা ভবেয়ুরিত্যর্থঃ ॥৪৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি
আশ্রমবাসে সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ✽ঃ—

মণ্ডলানীতি। হে ভারত ! পরেষাং শত্রূণাম্, তথা আত্মন উদাসীনগণানাম্ উভয়পক্ষ-নিরপেক্ষাণাং মধ্যস্থানাম্ উভয়পক্ষসাপেক্ষাণাং জনানাম্, মণ্ডলানি সমূহান্, বুধ্যেথাঃ সবলত্ব দুর্বলত্বাদিনা বিশেষেণাবগচ্ছেঃ ॥১॥

চতুর্ণামিতি। হে অরিকর্ষণ শত্রুদমন ! চতুর্ণাং শত্রুষু জাতানাং শত্রুপক্ষবর্ত্তিনামিত্যর্থঃ। শত্রুঃ, শত্রুমিত্রম্, শত্রুজয়ার্থী, আত্মনঃ পরাজয়ার্থী চেতি চত্বার এব শত্রুপক্ষবর্ত্তিনঃ। "অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারাপহারী চ ষড়েতে আততায়িনঃ ॥" ইত্যুক্তানাং সর্ব্বেষামাততায়িনাঞ্চ মিত্রম্, অমিত্রস্য শত্রোর্মিত্রঞ্চ, তে তব বোদ্ধব্যং চারৈরবগন্তব্যম্ ॥২॥

---

নরনাথ ! তুমি অভিজ্ঞ লোকদ্বারা পারিতোষিক দান করিয়া উৎকর্ষলিপ্সু লোকদিগের উৎকর্ষ বিধান করিবে। তাহা হইলে তাহারা সর্ব্বদাই তোমার পক্ষে পর্বতের ন্যায় অচল হইয়া থাকিবে' ॥৪৭॥

—ঃ✽ঃ—

ধৃতরাষ্ট্র বলিলেন—'ভরতনন্দন ! স্বপক্ষ, বিপক্ষ, নিরপেক্ষ ও মধ্যস্থগণকে বিশেষভাবে অবগত হইবে ॥১॥

তথামাত্যা জনপদা দুর্গাণি বিবিধানি চ।
বলানি চ কুরুশ্রেষ্ঠ ! ভবত্যেষাং যথেচ্ছকম্ ॥৩॥
তে চ দ্বাদশ কৌন্তেয় ! রাজ্ঞাং বৈ বিষয়াত্মকাঃ।
মন্ত্রিপ্রধানাশ্চ গুণাঃ ষষ্টির্দ্বাদশ চ প্রভো ! ॥৪॥
এতন্মণ্ডলমিত্যাহুরাচার্য্যা নীতিকোবিদাঃ।
অত্র ষাড়্গুণ্যমায়ত্তং যুধিষ্ঠির ! নিবোধ তৎ ॥৫॥

ভারতকৌমুদী

এতে কিং কুর্বন্তীত্যাহ তথেতি। হে কুরুশ্রেষ্ঠ ! এষাং শত্রুজাতানাম্, অমাত্যা আত্মনঃ সচিবাঃ, জনপদা, বিবিধানি দুর্গাণি, বলানি চ, এতৎ সর্বং যথেচ্ছকং ভেদ্যমভেদ্যঞ্চ ভবতি। অতো যথা শত্রুপক্ষঃ অমাত্যাদিষু ভেদং ন জনয়েৎ, তথা ত্বয়া যতিতব্যমিতি ভাবঃ ॥৩॥

গণয়তি ত ইতি। হে কৌন্তেয় প্রভো ! রাজ্ঞাম্, বিষয়াত্মকা রাজ্যবিষয়াঃ, মন্ত্রিণ এব প্রধানা যেষু তে। প্রথমং দ্বাদশ গুণা অবান্তরভেদকরণে চ ষষ্টির্দ্বাদশ চ গুণা ভবন্তি। তথা চ শত্রুঃ, মিত্রম্, শত্রুমিত্রম্, মিত্রমিত্রম্, শত্রুমিত্রমিত্রম্, আত্মনঃ পশ্চাৎ সাহায্যার্থং স্বয়মাগতঃ, তথা শত্রোঃ সাহায্যার্থং স্বয়মাগতঃ, স্বপক্ষে আহূতঃ, বিপক্ষে আহূতঃ, জয়াভিলাষী, তৃতীয়ঃ, মধ্যস্থঃ, প্রবলশক্তিরুদাসীনশ্চেতি দ্বাদশ। পার্ষ্ণিগ্রাহাদিনা তেষাং পঞ্চগুণনে ষষ্টিঃ, ষড়্গুণনে চ দ্বিসপ্ততিরিতি ॥৪॥

পূর্বোক্তমণ্ডলপদং ব্যাচষ্টে এতদিতি। ষাড়্গুণ্যমিতি স্বার্থে ষ্যঞ্। সন্ধিঃ, বিগ্রহঃ,

ভারতভাবদীপঃ

মণ্ডলানীতি। মণ্ডলানি অরিমিত্রমিত্যাদীনি উদাসীনাদন্যো মধ্যমো দ্বয়োরপি ইষ্টাকাঙ্ক্ষী ॥১॥ চতুর্ণাং শত্রুপক্ষে জাতানাং শত্রুঃ শত্রুমিত্রম্ উভয়ো জয়ার্থী পরাজয়ার্থী চেতি ॥২॥ যথেচ্ছকং পরৈর্ভেদ্যত্বমভেদ্যত্বঞ্চ ভবতি তস্মাদবহিতস্তিষ্ঠেৎ, যথা ভেদো ন ভবেদিতি ॥৩॥ দ্বাদশ চত্বারঃ শত্রুজাতাঃ, ষট্ আততায়িনঃ। মিত্রমমিত্রমিত্রং চেতি ষষ্টিগুণাঃ। কৃষ্যাদীন্যষ্টৌ সন্ধানকর্ম্মাণি বাসাদয়ো বিংশতিরসন্ধেয়াঃ। নাস্তিক্যাদয়শ্চতুর্দ্দশদোষাঃ। মন্ত্রাদীন্যষ্টাদশ তীর্থানীতি।

---

শত্রুদমন রাজা ! শত্রু, শত্রুর মিত্র, শত্রুর জয়ার্থী ও নিজের পরাজয়ার্থী—এই চারিপ্রকারই শত্রু। অগ্নিদাতা, বিষদাতা, প্রহারার্থ শস্ত্রধারী, ধনাপহারী, ক্ষেত্রহারী ও ভার্য্যাহরণকারী—এই ছয়প্রকার আততায়ী মিত্র ও শত্রুর মিত্র—এই লোকগুলিকে তোমার বুঝিতে হইবে ॥২॥

কুরুশ্রেষ্ঠ ! উক্ত শত্রুপ্রভৃতিরা অমাত্য, জনপদ, নানাবিধ দুর্গ ও বল—ইহাদের মধ্যে ইচ্ছানুসারে ভেদ ও অভেদ ঘটাইয়া থাকে ॥৩॥

কুন্তীনন্দন রাজা ! রাজ্যের মধ্যে মন্ত্রীই প্রধান। সেই রাজ্যে প্রথমে রাজাদের দ্বাদশ প্রকার ও অবান্তর ভেদ ধরিয়া ষষ্টি ও দ্বিসপ্ততিপ্রকার গুণ হইয়া থাকে (টীকা দ্রষ্টব্য) ॥৪॥

বৃদ্ধিক্ষয়ৌ চ বিজ্ঞেয়ৌ স্থানঞ্চ কুরুসত্তম!।
দ্বিসপ্তত্যাং মহাবাহো! ততঃ ষাড়্‌গুণ্যজা গুণাঃ ॥৬॥
যদা স্বপক্ষো বলবান্ পরপক্ষস্তথাবলঃ।
বিগৃহ্য শত্রূন্ কৌন্তেয়! যায়াৎ ক্ষিতিপতিস্তদা ॥৭॥
যদা পরে তু বলিনঃ স্বপক্ষশ্চৈব দুর্বলঃ।
সার্দ্ধং বিদ্বাংস্তদা ক্ষীণঃ পরৈঃ সন্ধিং সমাশ্রয়েৎ ॥৮॥
দ্রব্যাণাং সঞ্চয়শ্চৈব কর্ত্তব্যঃ সুমহাংস্তদা।
যদা সমর্থো যানায় নচিরেণৈব ভারত! ॥৯॥
তদা সর্বং বিধেয়ং স্যাৎ স্থানেন স বিচারয়েৎ;
ভূমিরল্পফলা দেয়া বিপরীতস্য ভারত! ॥১০॥

---

## ভারতকৌমুদী

আক্রমণায় প্রয়াণম্, যথাবদবস্থানম্, কূটকৌশলেন দ্বিবিধভাবঃ, প্রবলাশ্রয়শ্চেতি ষড়্‌গুণাঃ। আয়ত্তং কর্ত্তব্যম্ ॥৫॥

বৃদ্ধীতি। উক্তায়াং দ্বিসপ্তত্যাম্ এতে ভবন্তীতি ভাবঃ ॥৬॥

যদেতি। অবলো দুর্বলঃ। বিগৃহ্য বিগ্রহীতুমুদ্দিশ্য ॥৭॥

যদেতি। বিদ্বান্ উভয়াবস্থাভিজ্ঞঃ, ক্ষীণো দুর্বলঃ ॥৮॥

দ্রব্যাণামিতি। দ্রব্যাণাং সমরোপযোগিনাং বস্তূনাম্, সঞ্চয়ঃ সংগ্রহঃ। যদা যথা ॥৯॥

---

যুধিষ্ঠির! নীতিবিৎ আচার্য্যেরা এইগুলিকে মণ্ডল বলেন। সন্ধিপ্রভৃতি ছয় গুণ সেই মণ্ডলেরই অধীন জানিবে ॥৫॥

কৌরবশ্রেষ্ঠ মহাবাহু! বৃদ্ধি, ক্ষয় ও যথাযথভাবে অবস্থিতি অবগত হইবে এবং উক্ত দ্বিসপ্তুতি গুণের মধ্যে সন্ধিপ্রভৃতি ষড়্‌গুণের উৎকর্ষ জানিবে ॥৬॥

কুন্তীনন্দন! যখন রাজা স্বপক্ষকে বলবান্ এবং বিপক্ষকে দুর্ব্বল বলিয়া জানিতে পারিবেন, তখনই তিনি শত্রুকে আক্রমণ করিবার জন্য যাত্রা করিবেন ॥৭॥

যখন বিপক্ষগণ প্রবল এবং নিজপক্ষ দুর্ব্বল হইবে, তখন অভিজ্ঞ দুর্ব্বল রাজা বিপক্ষগণের সহিত সন্ধি করিবেন ॥৮॥

ভরতনন্দন! পরে তিনি প্রচুর পরিমাণে যুদ্ধের উপযোগী দ্রব্য সংগ্রহ করিবেন, যাহাতে তিনি অচিরকালমধ্যেই আবার আক্রমণ করিবার জন্য যাইতে সমর্থ হন ॥৯॥

হিরণ্যং কুপ্যভূয়িষ্ঠং মিত্রং ক্ষীণমথো বলম্ ।
বিপরীতান্নিগৃহ্ণীয়াৎ স্বয়ং সন্ধিবিশারদঃ ॥১১॥
সন্ধ্যর্থং রাজপুত্রং বা লিপ্সেথা ভরতর্ষভ ! ।
বিপরীতং ন তচ্ছ্রেয়ঃ পুত্র ! কস্যাঞ্চিদাপদি ॥১২॥
তস্যাঃ প্রমোক্ষে যত্নঞ্চ কুর্য্যাঃ সোপায়মন্ত্রবিৎ ।
প্রকৃতীনাঞ্চ রাজেন্দ্র ! রাজা দীনান্ বিভাবয়েৎ ॥১৩॥

---

## ভারতকৌমুদী

তদেতি। তদা সন্ধেঃ কর্ত্তব্যত্বে, সর্ব্বং প্রণয়যোগ্যমাচরণম্, স্থানেন স্বস্থানাবস্থানেন, বিচারয়েৎ কিংদেয়মদেয়ং বেতি। বিপরীতস্য কেবলধনগ্রহণবিমুখস্য ॥১০॥

হিরণ্যমিতি। কুপ্যানি স্বর্ণরজতভিন্নানি দ্রব্যাণি ভূয়িষ্ঠানি বহুলানি যত্র তৎ, তাদৃশং হিরণ্যং ধনম্। যথা মিত্রং বলঞ্চ ক্ষীণং তদেত্যর্থঃ। বিপরীতান্ দুর্ব্বলান্ ॥১১॥

সন্ধীতি। রাজ্ঞো বিপক্ষস্য পুত্রম্, লিপ্সেথাঃ স্বসন্নিধৌ রক্ষিতুমিতি শেষঃ। বিপরীতং স্বপক্ষস্য দুর্ব্বলত্বক্ষেৎ, তদা তৎ রাজপুত্ররক্ষণং ন শ্রেষ্ঠঃ ॥১২॥

তস্যা ইতি। তস্যা আপদঃ, প্রমোক্ষে প্রকর্ষেণ মুক্তৌ। প্রকৃতীনাং প্রজানাং মধ্যে। বিভাবয়েৎ ভরণার্থং চিন্তয়েৎ ॥১৩॥

## ভারতভাবদীপঃ

এতেষু কেচিদ্দানার্থং জ্ঞাতব্যাঃ; কেচিদুপাদানার্থম্ ॥৪॥ ষাড়্‌গুণ্যাদয়ঃ প্রাগেব ব্যাখ্যাতাঃ ॥৫—১১॥ সন্ধ্যর্থমিতি। সার্দ্ধঃ। যঃ সন্ধিং করোতি তস্য পুত্রং স্বনিকটে স্থাপয়েদিত্যর্থঃ। তদকরণে মহত্যাপদায়াতি, কদাচিত্তস্যামপ্যাগতায়াময়োক্ষে তৎপরিহারে যত্নোঽপি কর্ত্তব্যঃ

---

ভরতনন্দন ! আর সন্ধির সময়ে প্রণয়ের উপযোগী সমস্ত ব্যবহারই তাঁহার করিতে হইবে এবং স্বস্থানে থাকিয়া তিনি কর্ত্তব্য বিষয় বিচার করিবেন। বিপক্ষগণ কেবল ধন লইতে পরাঙ্মুখ হইলে, যাহাতে ফল অল্প হয়, সেইরূপ ভূমি ছাড়িয়া দিবেন ॥১০॥

নিজের মিত্র ও শক্তি ক্ষীণ হইলে কাংস্য ও পিত্তলাদি প্রচুর ও অন্য ধন অল্প দিবেন; আর শত্রুপক্ষ দুর্ব্বল হইলে সন্ধিবিশারদ রাজা নিজেই সেই বিপক্ষকে নিগৃহীত করিবেন ॥১১॥

ভরতশ্রেষ্ঠ! তুমি সন্ধি করিবার নিমিত্ত বিপক্ষ রাজার পুত্রকে নিকটে রাখিবে; কিন্তু পুত্র! বিপক্ষ প্রবল হইলে কিংবা নিজের কোন বিপদ উপস্থিত থাকিলে, তাহা সঙ্গত হইবে না ॥১২॥

রাজশ্রেষ্ঠ! তুমি উপায় জানিয়া ও মন্ত্রণা করিয়া সেই বিপদের মুক্তি-বিষয়ে যত্ন করিবে এবং সকল রাজাই প্রজাদের মধ্যে দরিদ্রদের জন্য চিন্তা করিবেন ॥১৩॥

ক্রমেণ যুগপৎ সর্ব্বং ব্যবসায়ং মহাবলঃ।
পীড়নং স্তম্ভনঞ্চৈব কোশভঙ্গস্তথৈব চ ॥১৪॥
কার্য্যং যত্নেন শক্রূণাং স্বরাজ্যং রক্ষতা স্বয়ম্।
ন হিংস্যোঽভ্যুপগতঃ সামন্তো বৃদ্ধিমিচ্ছতা ॥১৫॥ (যুগ্মকম্)
কৌন্তেয়! তং ন হিংসেথা যো মহীং বিজিগীষতে।
গণানাং ভেদনে যোগমীপ্সেথাঃ সহ মন্ত্রিভিঃ ॥১৬॥
সাধুসংগ্রহণাচ্চৈব পাপনিগ্রহণাত্তথা।
আত্মসাৎকরণে নিত্যং পালনানি গৃহে তথা ॥১৭॥
দুর্ব্বলাশ্চৈব সততং নান্বেষ্টব্যা বলীয়সা।
তিষ্ঠেথা রাজশার্দ্দূল! বৈতসীং বৃত্তিমাস্থিতঃ ॥১৮॥

ভারতকৌমুদী

ক্রমেণেতি। ব্যবসায়ং জয়াধ্যবসায়ম্। স্তম্ভনম্ অবরোধনম্। শক্রূণামেতৎ সর্ব্বং যত্নেন কার্য্যম্। সামন্তো বিপক্ষাধীনো ভূস্বামী ॥১৪—১৫॥

কৌন্তেয়েতি। বিজিগীষতে বিজেতুমিচ্ছতি। গণানাং বিপক্ষমন্ত্রিপ্রভৃতীনাম্, যোগমুপায়ম্ ॥১৬॥

সাধ্বিতি। সাধূনাং সজ্জনানাং সংগ্রহণাৎ দানমানাদিনা আয়ত্তীকরণাৎ, পাপানাং দুর্জ্জনানাং নিগ্রহাৎ দণ্ডেন দমনাৎ বর্ত্তেথা ইতি শেষঃ। আত্মসাৎকরণে অসন্তুষ্টানামপি স্বকীয়ত্ববিধানে, গৃহে পালনানি কুর্ব্বীথা ইতি শেষঃ।১৭॥

দুর্ব্বলা ইতি। নান্বেষ্টব্যা বিজেতুং মার্গিতব্যা। তথা প্রবলস্য সমীপে বৈতসীং বৃত্তিং বেতসলতাব্যবহারম্ আস্থগত্যমিত্যর্থঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

॥১২॥ দীনানন্ধবধিরাদীন্, বিভাবয়েৎ পূজয়েৎ ॥১৩॥ যুগপদ্বেতি কুর্য্যাদিতি চ শেষঃ ॥১৪--১৫॥

প্রবল রাজা শক্রপক্ষের পীড়ন, অবরোধ ও কোষ লুণ্ঠন—এই সকল কার্য্য ক্রমশঃ বা একদাই করিবেন এবং যত্নপূর্ব্বক নিজের রাজ্য রক্ষা করিতে থাকিবেন; আর উন্নতিকামী রাজা বিপক্ষের অধীন কোন ভূস্বামী নিজের নিকটে উপস্থিত হইলে, তাহাকে হিংসা করিবেন না ॥১৪—১৫॥

কুন্তীনন্দন! যিনি পৃথিবী জয় করিতে ইচ্ছা করিবেন, তাঁহার হিংসা করিবে না; কিন্তু তুমি মন্ত্রিগণের সহিত মিলিত হইয়া বিপক্ষের মন্ত্রীদিগের মধ্যে ভেদ জন্মাইবার চেষ্টা করিবে ॥১৬॥

তুমি দানাদিদ্বারা সজ্জনদিগকে ও দমনদ্বারা দুর্জ্জনগণকে আত্মীয় করিয়া তাহাদিগকে নিজ গৃহে পালন করিবে ॥১৭॥

যদ্যেনমভিযায়াচ্চ বলবান্ দুর্ব্বলং নৃপঃ।
সামাদিভিরুপায়ৈস্তং ক্রমেণ বিনিবর্ত্তয়েঃ ॥১৯॥
অশক্নুবংশ্চ যুদ্ধায় নিষ্পতেৎ সহ মন্ত্রিভিঃ।
কোশেন পৌরৈর্দণ্ডেন যে চাস্য প্রিয়কারিণঃ ॥২০॥
অসম্ভবে তু সর্বস্য যথা মুখ্যেন নিষ্পতেৎ।
ক্রমেণানেন মুক্তিঃ স্যাচ্ছরীরং প্রতি কেবলম্ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে ধৃতরাষ্ট্রোপদেশে অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

যদীতি। অভিযায়াদাক্রমণায়। তং বলবন্তম্ ॥১৯॥

অশক্নুবন্নিতি। কোশেন ধনেন, দণ্ডেন সৈন্যেন, প্রিয়কারিণস্তৈশ্চ সহ ॥২০॥

অসম্ভব ইতি। সর্বস্য পৌরাদেঃ, মুখ্যেন মন্ত্রিবর্গেণ। শরীরং প্রতি শরীরস্য ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

তেন হিংসেৎ স জিগীষুরিতি শেষঃ ॥১৬—১৭॥ নান্বেষ্টব্যা নোচ্ছেদনীয়াঃ। বৈতসীং বৃত্তিং প্রবলেষ্বিতি শেষঃ ॥১৮॥ এনং ত্বাম্ ॥১৯—২০॥ অসম্ভবে উপায়ান্তরস্য মুখ্যেন শরীরেণৈব যুদ্ধায় নিষ্পতেৎ এবং শরীরমোক্ষণে মুক্তিঃ শূরস্য স্যাদিত্যর্থঃ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে অষ্টমোঽধ্যায়ঃ ॥৮॥

রাজশ্রেষ্ঠ! বলবানদিগের দুর্ব্বলদিগকে আক্রমণের জন্য অন্বেষণ করা উচিত নহে; আর তুমি প্রবলের নিকটে বৈতসীবৃত্তি অর্থাৎ আনুগত্য অবলম্বন করিয়া রহিবে ॥১৮॥

কোন প্রবল রাজা যদি দুর্ব্বল বলিয়া তোমাকে আক্রমণ করিতে আসেন, তাহা হইলে তুমি সামপ্রভৃতি উপায়দ্বারা ক্রমে তাঁহাকে ফিরাইবে ॥১৯॥

তুমি যুদ্ধ করিতে অসমর্থ হইলে মন্ত্রিগণ, পুরবাসিগণ, সৈন্যগণ এবং যাঁহারা তোমার প্রিয়কারী সেইরূপ লোকগণের সহিত মিলিত হইয়া, ধন লইয়া রাজধানী হইতে নির্গত হইবে ॥২০॥

উক্ত সমস্ত লইয়া নির্গত হওয়া অসম্ভব হইলে, কেবল প্রধানদিগকে লইয়া নির্গত হইবে। এই নিয়মে কেবল তোমার দেহের মুক্তি হইতে পারে' ॥২১॥

* '...ষষ্ঠোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, '...সপ্তমোঽধ্যায়ঃ' নি।

# নবমোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

ধৃতরাষ্ট্র উবাচ।

সন্ধিবিগ্রহসপ্যত্র পশ্যেথা রাজসত্তম !।
দ্বিযোনিং বিবিধোপায়ং বহুকল্পং যুধিষ্ঠির ! ॥১॥
কৌরব্য ! পর্য্যুপাসীথাঃ স্থিত্বা দ্বৈবিধ্যমাত্মনঃ।
তুষ্টপুষ্টবলঃ শত্রুরাত্মবানিতি চ স্মরেৎ ॥২॥
পর্য্যুপাসনকালে তু বিপরীতং বিধীয়তে।
আমর্দ্দকালে রাজেন্দ্র। ব্যপসর্পেত্ততঃ পরম্ ॥৩॥

ভারতকৌমুদী

সন্ধীতি। দ্বে যোনী কারণে যস্য তম্। তথা চ বিপক্ষস্য প্রবলত্বে সন্ধিরিতি সন্ধিং প্রতি বিপক্ষপ্রবলত্বং কারণম্, বিপক্ষস্য দুর্ব্বলত্বে চ বিগ্রহ ইতি বিগ্রহং প্রতি বিপক্ষদুর্ব্বলত্বং কারণমিতি ভাবঃ। বিবিধা উপায়া নীতিশাস্ত্রোক্তা যস্য তম্, বহবঃ কল্পাঃ প্রকারা যস্য তঞ্চ। সন্ধিনা যুক্তো বিগ্রহ ইতি সন্ধিবিগ্রহস্তম্। মধ্যপদলোপী সমাসঃ ॥১॥

কৌরব্যেতি। হে কৌরব্য ! স্থিত্বা স্থিরো ভূত্বা, আত্মনো দ্বৈবিধ্যং প্রবলত্বং দুর্ব্বলত্বঞ্চ বিচার্য্যেতি শেষঃ। পর্য্যুপাসীথা আত্মনো দুর্ব্বলত্বে শত্রূন্ শরণং গচ্ছেঃ। তুষ্টং পুষ্টঞ্চ বলং সৈন্যং যস্য সঃ, আত্মবান্ জয়ং প্রতি যত্নবাংশ্চ শত্রুরিতি চ ভবান্ স্মরেৎ ॥২॥

পরীতি। বিপরীতম্ আত্মনস্তাবদতুষ্টপুষ্টবলত্বম্, বিধীয়তে নীতিশাস্ত্রেণ। আমর্দ্দকালে যুদ্ধসজ্ঘর্ষসময়ে। আত্মনঃ অতুষ্টপুষ্টবলত্বে পরং ততঃ সমরাঙ্গনাদ্ ব্যপসর্পেৎ ভবান্ পলায়েত ॥৩॥

ভারতভাবদীপঃ

সন্ধীতি। প্রবলপ্রতিযোগিকৌ দুর্ব্বলপ্রতিযোগিকৌ চেতি দ্বিযোনী সন্ধিবিগ্রহৌ ॥১॥ স্থিত্বা স্থিরো ভূত্বা, দ্বৈবিধ্যং বলাবলং জ্ঞাত্বা, শত্রুং পর্য্যুপাসেতি ভাবঃ। স্মরেজ্জয়োপায়ং

---

ধৃতরাষ্ট্র বলিলেন—'রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠির ! এই রাজধর্ম্মবিষয়ে বহুবিধ উপায়-যুক্ত এবং নানাপ্রকার সন্ধি ও বিগ্রহের বিষয় পর্য্যালোচনা করিবে। স্বপক্ষ ও বিপক্ষের সবলতা ও দুর্ব্বলতাই সেই উভয়ের প্রতি কারণ বলিয়া মনে করিবে ॥১॥

কৌরবনন্দন ! নিজে স্থির থাকিয়া স্বপক্ষের সবলতা ও দুর্ব্বলতা বিচার করিয়া স্বপক্ষের দুর্ব্বলতা বুঝিলে শত্রুর শরণাপন্ন হইবে। শত্রুর সৈন্যগণ সন্তুষ্ট ও অস্ত্রশস্ত্রাদিদ্বারা পরিপুষ্ট এবং শত্রু জয়লাভের জন্য সর্ব্বদাই সচেষ্ট, ইহা স্মরণ রাখিবে ॥২॥

ব্যসনং ভেদনং চৈব শত্রূণাং কারয়েত্ততঃ।
কর্ষণং ভীষণং চৈব যুদ্ধে চৈব বলক্ষয়ম্ ॥৪॥
প্রযাস্যমানো নৃপতিস্ত্রিবিধাং পরিচিন্তয়েৎ।
আত্মনশ্চৈব শত্রোশ্চ শক্তিং শাস্ত্রবিশারদঃ ॥৫॥
উৎসাহপ্রভুশক্তিভ্যাং মন্ত্রশক্ত্যা চ ভারত!।
উপপন্নো নৃপো যায়াদ্বিপরীতশ্চ বর্জ্জয়েৎ ॥৬॥
আদদীত বলং রাজা মৌলং মিত্রবলং তথা।
অটবীনং ভৃতং চৈব তথা শ্রেণীবলঞ্চ যৎ ॥৭॥

ভারতকৌমুদী

ব্যসনমিতি। ব্যসনং কেনাপ্যুপায়েন বিপদ্ঘটনম্, ভেদনং ভেদজননম্। কর্ষণং বিপৎসঙ্কুলস্থানে আনয়নম্, ভীষণং ভয়জননম্ ॥৪॥

প্রযাস্যেতি। ত্রিবিধাং প্রভাবোৎসাহমন্ত্রজনিতাম্ ॥৫॥

উৎসেতি। উপপন্নো যুক্তঃ, যায়াৎ শত্রুমাক্রমিতুং গচ্ছেৎ, বিপরীতম্ উক্তত্রিবিধশক্ত্যনুপপন্নশ্চেৎ তদা যানং বর্জ্জয়েৎ ॥৬॥

আদদীতেতি। মৌলং ধনসম্বন্ধি বলম্। অটবীনং বন্যং ব্যাধাদিবলম্, ভৃতং ধনেন সংগৃহীতম্, শ্রেণীবলং স্বজাতিবলম্ ॥৭॥

ভারতভাবদীপঃ

বিচারয়েন্ন অকস্মাৎ প্রযায়াৎ ॥২॥ বিপরীতমতুষ্টপুষ্টবলং প্রযায়াদিত্যর্থঃ ॥৩॥ স্মরেদিত্যুক্তং বিস্পষ্টয়তি ব্যসনমিতি ॥৪॥ ত্রিবিধাং শক্তিম্ ॥৫॥ তামেবাহ—উৎসাহেতি ॥৬॥ মৌলং

রাজশ্রেষ্ঠ! স্বপক্ষের দুর্বলতা থাকিলেই শত্রুর শরণাপন্ন হইবে, ইহা নীতিশাস্ত্রে বিহিত আছে; আর যুদ্ধের সময়ে স্বপক্ষের দুর্বলতা দেখিলে, তৎক্ষণাৎ সমরস্থল হইতে অপসৃত হইবে ॥৩॥

তারপর, শত্রুপক্ষের মধ্যে বিপদ ও ভেদ ঘটাইবে, বিপৎসঙ্কুলস্থানে শত্রুপক্ষকে আকর্ষণ করিয়া আনিবে, ভয় দেখাইবে এবং যুদ্ধে বলক্ষয় করাইবে ॥৪॥

নীতিশাস্ত্রবিশারদ রাজা শত্রুকে আক্রমণ করিতে যাইবার পূর্বে নিজের ও শত্রুর প্রভাব, উৎসাহ ও মন্ত্রজনিত শক্তির আলোচনা করিবেন ॥৫॥

ভরতনন্দন! প্রভাব, উৎসাহ ও মন্ত্রশক্তিসম্পন্ন রাজাই বিপক্ষকে আক্রমণ করিতে যাইবেন; কিন্তু উক্ত তিনটী শক্তি না থাকিলে যাইবেন না ॥৬॥

রাজা ধনবল, মিত্রবল, বন্যবল, অর্থদ্বারা সংগৃহীত বল এবং যাহা স্বজাতীয় বল তাহা—এই পঞ্চবিধ বল গ্রহণ করিবেন ॥৭॥

(৭) অটবীবলং ভৃতং চৈব তথা শ্রেণীবলং প্রভো!—বঙ্গ বর্দ্ধ নি।

তত্র মিত্রবলং রাজন্! মৌলং চৈব বিশিষ্যতে।
শ্রেণীবলং ভৃতং চৈব তুল্যে এবেতি মে মতিঃ ॥৮॥
তথা চারবলং চৈব পরস্পরসমং নৃপ!।
বিজ্ঞেয়ং বহুকালেষু রাজ্ঞা কাল উপস্থিতে ॥৯॥
আপদশ্চাপি বোদ্ধব্যা বহুরূপা নরাধিপ!।
ভবন্তি রাজ্ঞাং কৌরব্য! যাস্তাঃ প্রথমতঃ শৃণু ॥১০॥
বিকল্পা বহুধা রাজন্! আপদাং পাণ্ডুনন্দন!।
সামাদিভিরুপন্যস্য গণয়েত্তান্ নৃপঃ সদা ॥১১॥
যাত্রাং গচ্ছেদ্বলৈর্যুক্তো রাজা সদ্ভিঃ পরন্তপ!।
যুক্তশ্চ দেশকালাভ্যাং বলৈরাত্মগুণৈস্তথা ॥১২॥

ভারতকৌমুদী

তত্রেতি। তত্র তেষু পঞ্চসু মধ্যে। এতেনাটবীনং নিকৃষ্টমিতি সূচিতম্ ॥৮॥

তথেতি। চারবলং গুপ্তচরবলম্, পরস্পরসমম্ উভয়পক্ষসমানম্ ॥৯॥

আপদা ইতি। বহুরূপা অনেকপ্রকারাঃ ॥১০॥

বিকল্পা ইতি। বিকল্পাঃ প্রকারাঃ। উপন্যস্য আবিষ্কৃত্য, সামাদিভিরুপায়ৈঃ, তান্ বিকল্পান্, গণয়েৎ নিবার্য্যত্বেনাবধারয়েৎ ॥১১॥

যাত্রামিতি। গচ্ছেৎ কুর্য্যাৎ। দেশকালাভ্যামনুকূলাভ্যাম্, বলৈর্দৈবৈঃ, আত্মগুণৈর্নিজ-প্রভাবাদিভিঃ ॥১২॥

---

রাজা! আমার ধারণা এই যে, উক্ত পঞ্চবিধ বলের মধ্যে মিত্রবল ও ধন-বলই শ্রেষ্ঠ এবং শ্রেণীবল ও অর্থসংগৃহীত বল সমান ॥৮॥

রাজা! বহুকালের মধ্যে নিজের প্রয়োজনীয় কাল উপস্থিত হইলে, রাজা চারবলকে পরস্পর সমান বলিয়া জানিবেন ॥৯॥

কৌরবনন্দন নরনাথ! তুমি বহুপ্রকার আপদ আছে বলিয়া জানিবে। রাজাদের যে সকল আপদ হইয়া থাকে, তাহা তুমি প্রথমে শ্রবণ কর ॥১০॥

পাণ্ডুনন্দন রাজা! বহুপ্রকার আপদ হয়; অতএব রাজা সর্ব্বদাই সেই আপদগুলিকে প্রকাশ করিয়া সামাদি উপায়দ্বারা সেগুলিকে দূর করিবার চেষ্টা করিবেন ॥১১॥

শত্রুসন্তাপক যুধিষ্ঠির! রাজা উত্তম বল, অনুকূল দেশ ও কাল, দৈববল এবং আত্মগুণসম্পন্ন হইয়া যুদ্ধযাত্রা করিবেন ॥১২॥

(১০) যাস্তাঃ পৃথগতঃ শৃণু—বঙ্গ বর্দ্ধ নি।

হৃষ্টপুষ্টবলো গচ্ছেদ্‌রাজা বৃদ্ধ্যুদয়ে রতঃ।
অকৃশশ্চাপ্যথো যায়াদনৃতাবপি পাণ্ডব ! ॥১৩॥
তৃণাশ্মানাং বাজিরথপ্রবাহাং ধ্বজদ্রুমৈঃ সংবৃতকূলরোধসম্।
পদাতিনাগৈর্বহুকর্দ্দমাং নদীং সপত্ননাশে নৃপতিঃ প্রযোজয়েৎ ॥১৪॥
অথোপপত্ত্যা শকটং পদ্মবজ্রঞ্চ ভারত !।
উশনা বেদ যচ্ছাস্ত্রং তত্রৈতদ্বিহিতং প্রভো ! ॥১৫॥
চারয়িত্বা পরবলং কৃত্বা স্ববলদর্শনম্।
স্বভূমৌ যোজয়েদ্‌যুদ্ধং পরভূমৌ তথৈব চ ॥১৬॥

ভারতকৌমুদী

হৃষ্টেতি। বৃদ্ধ্যুদয়ে আত্মোন্নতিসাধনে। অকৃশঃ পরিপুষ্টশক্তিঃ, অনৃতাবপি বর্ষাদাবপ্রশস্তকালেঽপি ॥১৩॥

তৃণেতি। নৃপতিঃ তৃণা বাণা্যারা এব অশ্মানঃ পাষাণা যস্যাস্তাম্, বাজিনো ঘোটকা রথাশ্চ প্রবাহা যস্যাস্তাম্, ধ্বজা এব দ্রুমাস্তৈঃ, সংবৃতানি কূলানি সৈন্যপৃষ্ঠভাগা এব রোধাংসি তীরাণি যস্যাস্তাম্। "অথ কূলং তটে স্তূপে সৈন্যপৃষ্ঠতড়াগয়োঃ" ইতি মেদিনী। পদাতয়ো নাগা হস্তিনশ্চ তৈঃ। অভেদে তৃতীয়া। বহবঃ কর্দ্দমা যস্যাস্তাঞ্চ, সেনারূপাং নদীম্, সপত্নস্য তীরান্তররূপস্য শত্রোর্নাশে, প্রযোজয়েৎ ॥১৪॥

অথেতি। উপপত্ত্যা যুক্ত্যা স্ববিধাঽনুরূপ্যেণ, শকটং তদাখ্যং ব্যূহম্, পদ্মবজ্রঞ্চ ব্যূহদ্বয়ং রচয়েদিতি শেষঃ। উশনা শুক্রঃ, শাস্ত্রং যুদ্ধবিষয়ম্ ॥১৫॥

ভারতভাবদীপঃ

ধনবলম্ ॥৭—১০॥ বিকল্পা ঈতিপ্রভৃতয়ঃ, তান্নুপপন্নস্য গণয়েন্ন তু গোপয়িত্বাঽবহেলয়েৎ ॥১১—১২॥ অনৃতাবকালেঽপি শিশিরাদৌ ॥১৩—১৭॥ শকটাদয়ো ব্যূহবিশেষাঃ ॥১৫—২৩॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে নবমোঽধ্যায়ঃ ॥৯॥

---

পাণ্ডুনন্দন ! নিজোন্নতিসাধনে নিরত রাজা সৈন্যগণ যখন হৃষ্টপুষ্ট থাকিবে, সেই সময়ে শত্রুকে আক্রমণ করিতে গমন করিবেন। নিজে যখন পরিপুষ্টি থাকিবেন, তখন অসময়েও গমন করিতে পারেন ॥১৩॥

রাজা শত্রুকে ধ্বংস করিবার উদ্দেশ্যে সেনারূপ নদী প্রেরণ করিবেন। তৃণীর যে নদীর প্রস্তর, অশ্ব ও রথ যাহার প্রবাহ, ধ্বজরূপ বৃক্ষে সৈন্যপৃষ্ঠরূপ যাহার তীর আবৃত থাকে এবং পদাতি ও হস্তী যাহার প্রচুর কর্দ্দমস্বরূপ হয় ॥১৪॥

রাজা ! শুক্রাচার্য্য যে শাস্ত্র জানেন, সেই শাস্ত্রে ইহা বিহিত আছে যে, রাজা যুদ্ধের সময়ে শকট, পদ্ম ও বজ্রনামক ব্যূহ রচনা করিবেন ॥১৫॥

বলং প্রসাদয়েদ্‌রাজা নিক্ষিপেদ্‌বলিনো নরান্‌।
জ্ঞাত্বা স্ববিষয়ং তত্র সামাদিভিরুপক্রমেৎ ॥১৭॥
সর্ব্বথৈব মহারাজ! শরীরং ধারয়েদিহ।
প্রেত্য চেহ চ কর্ত্তব্যমাত্মনিঃশ্রেয়সং পরম্‌ ॥১৮॥
এবমেতন্মহারাজ! রাজা সম্যক্‌ সমাচরন্‌।
প্রেত্য স্বর্গমবাপ্নোতি প্রজা ধর্ম্মেণ পালয়ন্‌ ॥১৯॥
এবং ত্বয়া কুরুশ্রেষ্ঠ! বর্ত্তিতব্যং প্রজাহিতম্‌।
উভয়োর্লোকয়োস্তাত! প্রাপ্তয়ে নিত্যমেব হি ॥২০॥
ভীষ্মেণ সর্বমুক্তোঽসি কৃষ্ণেন বিদুরেণ চ।
ময়াঽপ্যবশ্যং বক্তব্যং প্রীত্যা তে নৃপসত্তম। ॥২১॥

ভারতকৌমুদী

চারেতি। চারয়িত্বা ক্রমেণাপসার্য্য, স্ববলস্য নিজসৈন্যস্য দর্শনং হৃষ্টপুষ্টাবস্থা-পর্য্যবেক্ষণম্‌ ॥১৬॥

বলমিতি। বলং সৈন্যং দানমানাভ্যাং প্রসাদয়েৎ, নিক্ষিপেৎ বিপক্ষং প্রতি প্রেরয়েৎ। তত্র যুদ্ধে, স্ববিষয়ং নিজদুর্ব্বলাবস্থাম্‌, উপক্রমেৎ বিপক্ষোপশমং কর্ত্তুম্‌ আরভেত ॥১৭॥

সর্ব্বথেতি। ধারয়েৎ রক্ষেৎ। প্রেত্য পরলোকে ইহ লোকে চ, আত্মনিঃশ্রেয়সং নিজ-মঙ্গলম্‌ ॥১৮॥

এবমিতি। প্রেত্য অস্মাল্লোকাৎ প্রস্থায় ॥১৯॥

এবমিতি। বর্ত্তিতব্যং বর্ত্তয়িতব্যং কর্ত্তব্যমিত্যর্থঃ। প্রাপ্তয়ে মঙ্গললাভায় ।২০॥

রাজা নিজের সৈন্যগণের অবস্থা পর্য্যবেক্ষণ করিয়া বিপক্ষসৈন্যকে সরাইয়া দিয়া নিজভূমি বা বিপক্ষভূমিতে যুদ্ধারম্ভ করিবেন ॥১৬॥

রাজা আপন সৈন্যগণকে সন্তুষ্ট রাখিবেন এবং তাহার মধ্যে বলবান্‌ সৈন্য-দিগকেই যুদ্ধে প্রেরণ করিবেন। তখন নিজের দুর্বল অবস্থা জানিয়া সাম ও দানাদি উপায়দ্বারা শত্রুকে শান্ত করিবার চেষ্টা করিবেন ॥১৭॥

মহারাজ! রাজা সর্বপ্রকারেই নিজের শরীর রক্ষা করিবেন এবং ইহ-লোক ও পরলোকে হিতের জন্য নিজের মঙ্গলসাধন করিবেন ॥১৮॥

মহারাজ! রাজা এইরূপে সমীচীনভাবে এই প্রকার কার্য্য করিয়া ধর্ম্মানু-সারে প্রজা পালন করিতে থাকিয়া মৃত্যুর পরে স্বর্গ লাভ করেন ॥১৯॥

বৎস কৌরবশ্রেষ্ঠ! তুমি এইভাবে ইহলোকে ও পরলোকে সুখলাভের নিমিত্ত সর্ব্বদাই প্রজাবর্গের হিতসাধন করিবে ॥২০॥

(১৯) এবং কুর্ব্বন্‌ শুভা বাচো লোকেঽস্মিন্‌ শৃণুতে নৃপ!—নি।

এতৎ সর্ব্বং যথান্যায়ং কুর্ব্বীথা ভূরিদক্ষিণ ! ।
প্রিয়স্তথা প্রজানাং ত্বং স্বর্গে সুখমবাপ্স্যসি ॥২২॥
অশ্বমেধসহস্রেণ যো যজেৎ পৃথিবীপতিঃ ।
পালয়েদ্বাপি ধর্ম্মেণ প্রজাস্তুল্যং ফলং লভেৎ ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে ধৃতরাষ্ট্রোপদেশে নবমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## দশমোঽধ্যায়ঃ

—:*:—

যুধিষ্ঠির উবাচ ।
এবমেতৎ করিষ্যামি যথাত্থ পৃথিবীপতে ! ।
ভূয়শ্চৈবানুশাস্যোঽহং ভবতা পার্থিবর্ষভ ! ॥১॥

ভারতকৌমুদী

ভীষ্মেণেতি । বক্তব্যং তে তব হিতমিতি শেষঃ ॥২১॥

এতদিতি । ভূরি প্রচুরা যজ্ঞাদৌ দক্ষিণা যস্য তৎসম্বোধনম্ । প্রিয়ো হিতসাধনেন প্রীতিকরঃ সন্ ॥২২॥

অশ্বেতি । যশ্চ ধর্ম্মেণ প্রজাঃ পালয়েৎ স উভয় এব ॥২৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়া-
মাশ্রমবাসিকপর্ব্বণি নবমোঽধ্যায়ঃ ॥০॥

রাজশ্রেষ্ঠ ! যদিও ভীষ্ম, কৃষ্ণ এবং বিদুর তোমাকে সমস্তই বলিয়াছেন, তথাপি প্রীতিবশতঃ তোমার হিত আমার বলা উচিত (সুতরাং আমি এই সমস্ত বলিলাম) ॥২১॥

প্রচুর দক্ষিণাদাতা যুধিষ্ঠির ! তুমি যথানিয়মে এই সমস্ত করিবে ; তাহা হইলে তুমি প্রজাবর্গের প্রিয় হইয়া স্বর্গে সুখ লাভ করিতে পারিবে ॥২২॥

যে রাজা সহস্র অশ্বমেধযজ্ঞ করেন এবং যে রাজা ধর্ম্মানুসারে প্রজাপালন করিয়া থাকেন, তাঁহারা উভয়েই সমান ফল লাভ করেন' ॥২৩॥

* '…সপ্তমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '…অষ্টমোঽধ্যায়ঃ'—নি ।

(১)…তথাত্থ পৃথিবীপতে !—বঙ্গ বর্দ্ধ ।

ভীষ্মে স্বর্গমনুপ্রাপ্তে গতে চ মধুসূদনে।
বিদুরে সঞ্জয়ে চৈব কোঽন্যো মাং বক্তুমর্হতি ॥২॥
যত্তু মামনুশাস্তীহ ভবানদ্য হিতে স্থিতঃ।
কর্ত্তাস্মি তন্মহীপাল! নির্বৃতো ভব পার্থিব! ॥৩॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তঃ স রাজর্ষির্ধর্ম্মরাজেন ধীমতা।
কৌন্তেয়ং সমনুজ্ঞাতুমিয়েষ ভরতর্ষভ! ॥৪॥
পুত্র! বিশ্রামত্যাং তাবন্মমাপি বলবান্ শ্রমঃ।
ইত্যুক্ত্বা প্রাবিশদ্রাজা গান্ধার্য্যা ভবনং তদা ॥৫॥
তমাসনগতং দেবী গান্ধারী ধর্ম্মচারিণী।
উবাচ কালে কালজ্ঞা প্রজাপতিসমং পতিম্ ॥৬॥

---

## ভারতকৌমুদী

এবমিতি। আথ ত্বং ব্রবীষি। ভূয়শ্চ পুনরপি, অনুশাস্তা উপদেষ্টঃ ॥১॥
ভীষ্ম ইতি। বিদুরে সঞ্জয়ে চ গতে ভবতা সার্দ্ধমাশ্রমং প্রাপ্তে সতি ॥২॥
যদিতি। অনুশাস্তি উপদিশতি। নির্বৃতস্তত্তদকরণোদ্বেগরহিতঃ ॥৩॥
এবমিতি। সমনুজ্ঞাতুং বিশ্রামায়েতি শেষঃ ॥৪॥
পুত্রেতি। বিশ্রামত্যাং বাগ্বিরামেণ বিশ্রামং করোতু, শ্রমো বহুভাষণাৎ ॥৫॥
তমিতি। কালজ্ঞা অবসরবেদিনী ॥৬॥

যুধিষ্ঠির বলিলেন—'রাজা! আপনি যাহা বলিলেন, আমি ইহা এইরূপই করিব। রাজশ্রেষ্ঠ! আপনি আমাকে পুনরায় উপদেশ দিন ॥১॥

ভীষ্ম স্বর্গ লাভ করিলে, কৃষ্ণ দ্বারকায় চলিয়া গেলে এবং বিদুর ও সঞ্জয় আপনার সহিত তপোবনে গমন করিলে, অন্য কোন্ ব্যক্তি আমাকে উপদেশ দিবে? ॥২॥

রাজা! আমার হিতে নিরত আপনি আজ আমাকে যাহা উপদেশ দিলেন, তাহা আমি করিব; সুতরাং আপনি নিরুদ্বেগ হউন' ॥৩॥

বৈশম্পায়ন বলিলেন—বুদ্ধিমান্ যুধিষ্ঠির এইরূপ বলিলে, রাজর্ষি ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরকে বিশ্রাম করিতে অনুমতি করিবার ইচ্ছা করিলেন ॥৪॥

'পুত্র! তুমি বিশ্রাম কর, আমারও গুরুতর পরিশ্রম হইয়াছে' এই কথা বলিয়া তখন ধৃতরাষ্ট্র গান্ধারীর গৃহে প্রবেশ করিলেন ॥৫॥

(৫) পুত্র! সংশাম্যতাং তাবৎ—পি বঙ্গ বৰ্দ্ধ।

অনুজ্ঞাতঃ স্বয়ং তেন ব্যাসেন ত্বং মহর্ষিণা।
যুধিষ্ঠিরস্যানুমতে কদারণ্যং গমিষ্যসি ॥৭॥
ধৃতরাষ্ট্র উবাচ।
গান্ধার্য্যাহমনুজ্ঞাতঃ স্বয়ং পিত্রা মহাত্মনা।
যুধিষ্ঠিরস্যানুমতে গন্তাস্মি নচিরাদ্বনম্ ॥৮॥
অহং হি তাবৎ সর্ব্বেষাং তেষাং দুর্দ্যূতদেবিনাম্।
পুত্রাণাং দাতুমিচ্ছামি প্রেতভাবানুগং বসু।
সর্বপ্রকৃতিসান্নিধ্যং কারয়িত্বা স্ববেশ্মনি ॥৯॥
বৈশম্পায়ন উবাচ।
ইত্যুক্ত্বা ধর্ম্মরাজায় প্রেষয়ামাস বৈ তদা।
স চ তদ্বচনাৎ সর্ব্বং সমানিন্যে মহীপতিঃ ॥১০॥

---

ভারতকৌমুদী

অম্বিতি। অনুমতে অনুমতৌ সত্যাম্, অরণ্যং তপোবনম্ ॥৭॥

গান্ধারীতি। পিত্রা ব্যাসেন। গন্তাস্মি গমিষ্যামি ॥৮॥

অহমিতি। দুষ্টেন দ্যূতেন দীব্যন্তি ক্রীড়ন্তীতি তেষাম্। প্রেতভাবানুগং মৃতত্বানুগামি পরলোকফলকমিত্যর্থঃ। বসু ধনম্। সর্ব্বাসাং প্রকৃতীনাং প্রজানাং সান্নিধ্যম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৯॥

ইতীতি। প্রেষয়ামাস বাচিকমিতি শেষঃ। সর্ব্বং প্রজাবর্গম্ ॥১০॥

---

ধৃতরাষ্ট্র সেই গৃহে যাইয়া আসনে উপবেশন করিলে, ধর্ম্মচারিণী ও অবসরজ্ঞা গান্ধারীদেবী তখন প্রজাপতির তুল্য স্বামী ধৃতরাষ্ট্রকে বলিলেন—॥৬॥

'মহারাজ! মহর্ষি সেই বেদব্যাস স্বয়ং আপনাকে অনুমতি দিয়াছেন, যুধিষ্ঠিরও অনুমতি করিয়াছে; অতএব আপনি কবে তপোবনে যাইবেন?' ॥৭॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'গান্ধারি! স্বয়ং মহাত্মা পিতা আমাকে অনুমতি দিয়াছেন, যুধিষ্ঠিরও অনুমতি করিয়াছে; অতএব আমি অচিরকালমধ্যেই তপোবনে যাইব ॥৮॥

কিন্তু আমি আপন ভবনে সকল প্রজাকে আনাইয়া সেই দুষ্ট পাশকক্রীড়াকারী পুত্রগণের উদ্দেশে পরলোকে ফলজনক ধন দান করিতে ইচ্ছা করি' ॥৯॥

বৈশম্পায়ন বলিলেন—এই কথা বলিয়া ধৃতরাষ্ট্র তখনই যুধিষ্ঠিরের নিকটে সংবাদ পাঠাইলেন। রাজা যুধিষ্ঠিরও ধৃতরাষ্ট্রের আদেশঅনুসারে সকল প্রজাকে আনয়ন করিলেন ॥১০॥

এবং স পুত্রপৌত্রাণাং পিতৃণামাত্মনস্তথা।
গান্ধার্য্যাশ্চ মহারাজ! প্রদদাবৌর্দ্ধদেহিকম্ ॥১৫॥
পরিশ্রান্তো যদাসীৎ স দদদ্দানান্যনেকশঃ।
নিবর্ত্তয়ামাস তদা দানযজ্ঞং নরাধিপঃ ॥১৬॥
এবং স রাজা কৌরব্য! চক্রে দানমহাক্রতুম্।
নটনর্ত্তকলাস্যাঢ্যং বহ্বন্নরসদক্ষিণম্ ॥১৭॥
দশাহমেবং দানানি দত্ত্বা রাজাম্বিকাসুতঃ।
বভূব পুত্রপৌত্রাণামনৃণো ভরতর্ষভ! ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে দানযজ্ঞে ষোড়শোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

এবমিতি। স ধৃতরাষ্ট্রঃ, পিতৄণাং ভীষ্মাদীনাম্ ॥১৫॥

পরীতি। দদৎ কুর্ব্বন্। নিবর্ত্তয়ামাস সমাপ্তবান্ ॥১৬॥

এবমিতি। দানমেব মহাক্রতুর্মহাযজ্ঞস্তম্। নটনর্ত্তকানাং লাস্যাঢ্যং নৃত্যযুক্তম্, বহূনাম্ অন্নানাং রসানাঞ্চ দক্ষিণা দানং যত্র তম্ ॥১৭॥

দশেতি। দশাহং দশদিনং যাবৎ, দত্ত্বা কৃত্বা ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়া-
মাশ্রমবাসিকপর্ব্বণি ষোড়শোঽধ্যায়ঃ ॥০॥

---

আকররূপে তাহা দেখা যাইতেছিল, গ্রাম ও আসনাদি দ্রব্য দ্বীপরূপে দৃষ্টিগোচর হইতেছিল এবং ধৃতরাষ্ট্ররূপ ভেলা ভাসিতেছিল ॥১৩—১৪॥

মহারাজ! এইভাবে ধৃতরাষ্ট্র পুত্রগণ, পৌত্রগণ, পিতৃগণ, নিজের ও গান্ধারীর ঔর্দ্ধদেহিক দান করিলেন ॥১৫॥

রাজা ধৃতরাষ্ট্র যখন বহুতর দান করিতে থাকিয়া পরিশ্রান্ত হইলেন, তখন তিনি সেই দানযজ্ঞ সমাপ্ত করিলেন ॥১৬॥

কৌরবনন্দন! এইভাবে রাজা ধৃতরাষ্ট্র সেই দানরূপ মহাযজ্ঞ করিয়াছিলেন। তাহাতে নট ও নর্ত্তকদিগের নৃত্য চলিতেছিল এবং বহুতর অন্ন ও পানীয় বিতরণ হইতেছিল ॥১৭॥

ভরতশ্রেষ্ঠ! রাজা ধৃতরাষ্ট্র দশ দিন যাবৎ এইভাবে দান করিয়া, পুত্র ও পৌত্রপ্রভৃতির ঋণমুক্ত হইয়াছিলেন ॥১৮॥

---

* '…চতুর্দ্দশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…পঞ্চদশোঽধ্যায়ঃ'—নি।

# সপ্তদশোঽধ্যায়ঃ।

—:০:—

বৈশম্পায়ন উবাচ।

ততঃ প্রভাতে রাজা স ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ।
আহূয় পাণ্ডবান্ বীরান্ বনবাসে কৃতক্ষণঃ ॥১॥
গান্ধারীসহিতো ধীমানভ্যনন্দদ্‌যথাবিধি।
কার্ত্তিক্যাং কারয়িত্বেষ্টিং ব্রাহ্মণৈর্বেদপারগৈঃ ॥২॥ (যুগ্মকম্)
অগ্নিহোত্রং পুরস্কৃত্য বল্কলাজিনসংবৃতঃ।
বধূজনবৃতো রাজা নির্যযৌ ভবনাত্ততঃ ॥৩॥
ততঃ স্ত্রিয়ঃ কৌরবপাণ্ডবানাং যাশ্চাপরাঃ কৌরবরাজবংশ্যাঃ।
তাসাং নাদঃ প্রাদুরাসীত্তদানীং বৈচিত্রবীর্য্যে নৃপতৌ প্রয়াতে ॥৪॥

---

ভারতকৌমুদী

তত ইতি। কৃতঃ ক্ষণ উৎসবো যেন সঃ। "নির্ব্যাপারস্থিতৌ কালবিশেষোৎসবয়োঃ ক্ষণঃ" ইত্যমরঃ। অভ্যনন্দৎ আশীরালিঙ্গনাদিনা সমাদৃতবান্। কার্ত্তিক্যাং কার্ত্তিকমাসপূর্ণিমায়াম্, ইষ্টিং যাত্রাপূর্ব্বকর্ত্তব্যং যাগম্ ॥১—২॥

অগ্নীতি। অগ্নিহোত্রং তদুপকরণকুণ্ডাদিকম্, পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য ॥৩॥

তত ইতি। নাদো বিচ্ছেদার্ত্তনাদঃ, বৈচিত্রবীর্য্যে বিচিত্রবীর্য্যপুত্রে ধৃতরাষ্ট্রে ॥৪॥

ভারতভাবদীপঃ

তদনেন প্রবন্ধেন প্রব্রজিষ্যতাং কুটুম্বানুমতিঃ পিতৃতর্পণং চাবশ্যকং তদকৃতত্বাকরণে প্রব্রজ্যাফলানিষ্পত্তিরিতি চ প্রদর্শ্য ধৃতরাষ্ট্রপ্রব্রজ্যাং বর্ণয়তি—ততঃ প্রভাতে ইত্যাদিনা ॥১॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর রাত্রি প্রভাত হইলে অম্বিকানন্দন বুদ্ধিমান্ রাজা ধৃতরাষ্ট্র গান্ধারীর সহিত বনবাসে কৃতসঙ্কল্প হইয়া, পাণ্ডবগণকে আহ্বান করিয়া বেদপারদর্শী ব্রাহ্মণগণদ্বারা যথাবিধানে কার্ত্তিকী পূর্ণিমাতে যাত্রাকালীন দেবপূজাদি করাইয়া সকলেরই অভিনন্দন করিলেন ॥১—২॥

ক্রমে রাজা ধৃতরাষ্ট্র বল্কল ও মৃগচর্ম্ম পরিধানপূর্ব্বক অগ্নিহোত্রের উপকরণ হোমকুণ্ডপ্রভৃতি লইয়া বধূজনে পরিবেষ্টিত হইয়া সেই গৃহ হইতে নির্গত হইলেন ॥৩॥

তদনন্তর রাজা ধৃতরাষ্ট্র প্রস্থানে উদ্যত হইলে কৌরব ও পাণ্ডবগণের যে সকল স্ত্রী এবং কৌরবরাজবংশজাত যে সমস্ত স্ত্রী উপস্থিত ছিলেন, তাঁহাদের তখন আর্ত্তনাদ উত্থিত হইল ॥৪॥

ততো লাজৈঃ সুমনোভিশ্চ রাজা বিচিত্রাভিস্তদ্‌গৃহং পূজয়িত্বা।
সম্পূজ্যার্থৈর্ভৃত্যবর্গঞ্চ সর্ব্বং ততঃ সমুৎসৃজ্য যযৌ নরেন্দ্রঃ ॥৫॥
ততো রাজা প্রাঞ্জলির্বেপমানো যুধিষ্ঠিরঃ সস্বরং বাষ্পকণ্ঠঃ।
বিনদ্যোচ্চৈর্হা মহারাজ! সাধো! ক যাস্যসীত্যপতত্তাত! ভূমৌ ॥৬॥
তথার্জ্জুনস্তীব্রদুঃখাভিতপ্তো মুহুর্মুহুর্নিঃশ্বসন্ ভারতাগ্র্যঃ।
যুধিষ্ঠিরং মৈবমিত্যেবমুক্ত্বা নিগৃহ্যাথো দীনতরো বভূব ॥৭॥
বৃকোদরঃ ফাল্গুনশ্চৈব বীরৌ মাদ্রীপুত্রৌ বিদুরঃ সঞ্জয়শ্চ।
বৈশ্যাপুত্রঃ সহিতো গৌতমেন ধৌম্যো বিপ্রাশ্চান্বয়ুর্বাষ্পকণ্ঠাঃ ॥৮॥

## ভারতকৌমুদী

তত ইতি। সুমনোভিঃ পুষ্পৈঃ। চিরবিচ্ছেদকালে চিরবাসস্থানপূজনং সদাচারসিদ্ধম্। অর্থৈর্ধনৈঃ, ভৃত্যবর্গং সংপূজ্য সন্তোষ্য, সর্ব্বং ধনজনাদিকং সমুৎসৃজ্য বিহায় ॥৫॥

তত ইতি। বেপমানঃ শোকাৎ কম্পমানঃ, সস্বরমুচ্চৈর্বিনদ্য রুদিত্বা 'হা সাধো তাত মহারাজ! ক যাস্যসি' ইতি উক্ত্বেতি শেষঃ, ভূমাবপতৎ ॥৬॥

তথেতি। ভারতাগ্র্যো ভরতবংশশ্রেষ্ঠঃ। নিগৃহ্য উত্তোলনায় ধৃত্বা ॥৭॥

বৃকোদর ইতি। বৃকোদরো ভীমঃ, ফাল্গুনোঽর্জ্জুনঃ। বৈশ্যাপুত্রো যুযুৎসুঃ, গৌতমেন কৃপেণ, ধৌম্যঃ পুরোহিতঃ, অন্বয়ুর্ধৃতরাষ্ট্রমনুজগ্মুঃ ॥৮॥

---

তৎপরে নরশ্রেষ্ঠ রাজা ধৃতরাষ্ট্র লাজ (খৈ) ও বিচিত্র পুষ্পদ্বারা সেই গৃহের পূজা এবং ধনদ্বারা ভৃত্যবর্গের সন্তোষবিধানপূর্ব্বক সকল পরিত্যাগ করিয়া প্রস্থান করিলেন ॥৫॥

তাহার পর রাজা যুধিষ্ঠির কৃতাঞ্জলি হইয়া কাঁপিতে থাকিয়া বাষ্পরুদ্ধ কণ্ঠে মুক্ত স্বরে রোদন করিয়া 'হা মহারাজ সাধুস্বভাব জ্যেষ্ঠতাত! আপনি কোথায় যাইবেন' এই বলিয়া ভূতলে পতিত হইলেন ॥৬॥

তখন ভরতবংশশ্রেষ্ঠ অর্জ্জুন গুরুতর দুঃখসন্তপ্ত হইয়া বার বার নিঃশ্বাস ত্যাগ করিতে থাকিয়া 'আপনি এরূপ করিবেন না' এই কথা বলিয়া যুধিষ্ঠিরকে ধরিয়া অত্যন্ত কাতর হইলেন ॥৭॥

বীর ভীমসেন, অর্জ্জুন, নকুল, সহদেব, বিদুর, সঞ্জয়, যুযুৎসু, কৃপাচার্য্য, ধৌম্য এবং অন্যান্য ব্রাহ্মণ বাষ্পরুদ্ধ কণ্ঠে ধৃতরাষ্ট্রের অনুসরণ করিতে লাগিলেন ॥৮॥

---

(৬) বিমুচ্যোচ্চৈর্মহানাদং হি সাধো—বঙ্গ বর্দ্ধ।
(৭)…নিগৃহ্যাথো দীনবৎ সীদমানঃ—পি বঙ্গ বর্দ্ধ।

কুন্তী গান্ধারীং বদ্ধনেত্রাং ব্রজন্তীং স্কন্ধাসক্তং হস্তমথোদ্বহন্তী।
রাজা গান্ধার্য্যাঃ স্কন্ধদেশেঽবসজ্য পাণিং যযৌ ধৃতরাষ্ট্রঃ প্রতীতঃ ॥৯॥
তথা কৃষ্ণা দ্রৌপদী সাত্বতী চ বালাপত্যা চোত্তরা কৌরবী চ।
চিত্রাঙ্গদা যাশ্চ কাশ্চিৎ স্ত্রিয়োঽন্যাঃ সার্দ্ধং রাজ্ঞা প্রস্থিতাস্তা বধূভিঃ ॥১০॥
তাসাং নাদো রুদতীনাং তদাসীদ্রাজন্! দুঃখাৎ কুররীণামিবোচ্চৈঃ।
ততো নিষ্পেতুর্ব্রাহ্মণক্ষত্রিয়াণাং বিট্‌শূদ্রাণাঞ্চৈব ভার্য্যাঃ সমন্তাৎ ॥১১॥
তন্নির্যাণে দুঃখিতঃ পৌরবর্গো গজাহ্বয়ে চৈব বভূব রাজন্!।
যথা পূর্বং গচ্ছতাং পাণ্ডবানাং দ্যূতে রাজন্! কৌরবাণাং সভায়াঃ ॥১২॥

---

ভারতকৌমুদী

কুন্তীতি। বদ্ধনেত্রাং বসনাবৃতনয়নাম্। সত্যাঃ পত্যনুকরণনিয়মাদিতি ভাবঃ। স্কন্ধে গান্ধার্য্যা এব স্কন্ধদেশে আসক্তং সংলগ্নং হস্তমুদ্বহন্তী ধারয়ন্তী কুন্তী। গান্ধার্য্যাঃ স্কন্ধদেশে পাণিং হস্তম্, অবসজ্য সংস্থাপ্য, প্রতীতঃ সন্তুষ্টচিত্তঃ ॥৯॥

তথেতি। কৃষ্ণা তদাখ্যা, সাত্বতী সাত্বতবংশীয়া সুভদ্রা, বালমপত্যং পুত্রো যস্যাঃ সা। রাজ্ঞা ধৃতরাষ্ট্রেণ, বধূভিঃ স্নুষাভিঃ ॥১০॥

তাসামিতি। কুররীণাং পক্ষিণীবিশেষাণাম্। নিষ্পেতুর্নির্জগ্মুঃ ॥১১॥

তদিতি। তস্য ধৃতরাষ্ট্রস্য নির্যাণে নির্গমনে, গজাহ্বয়ে হস্তিনানগরে। গচ্ছতাং বনে প্রতিষ্ঠমানানাং দ্যূতে দ্যূতক্রীড়াকালে ॥১২॥

ভারতভাবদীপঃ

ইষ্টিম্ উদবসনীয়াখ্যাম্ ॥২—৮॥ কুন্তী গান্ধারীমনয়দিতি শেষঃ; কিম্ভূতা অর্থাদ্গান্ধার্য্যা হস্তং স্কন্ধাসক্তমুদ্বহন্তী ॥৯—১৩॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে সপ্তদশোঽধ্যায়ঃ ॥১৭॥

কুন্তীদেবী বস্ত্রাবৃতনয়না গান্ধারীর স্কন্ধদেশে হাত রাখিয়া তাঁহার অনুগমন করিতে লাগিলেন। আর রাজা ধৃতরাষ্ট্র গান্ধারীর স্কন্ধদেশে হস্ত স্থাপন করিয়া সন্তুষ্ট চিত্তে যাইতে থাকিলেন ॥৯॥

এবং দ্রুপদনন্দিনী কৃষ্ণা, সুভদ্রা, বালকপুত্রা কৌরববধূ উত্তরা ও চিত্রাঙ্গদা, আর অন্য যে কিছু স্ত্রীলোক ছিলেন, তাঁহারা স্ব স্ব পুত্রবধূদের সহিত মিলিত হইয়া ধৃতরাষ্ট্রের সঙ্গে গমন করিতে লাগিলেন ॥১০॥

রাজা! তৎকালে দুঃখে রোরুদ্যমানা সেই নারীগণের কুররীপক্ষিণীগণের ন্যায় উচ্চ আর্ত্তনাদ উত্থিত হইল। তাহার পর ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রগণের ভার্য্যারাও সকল দিক্ হইতে নির্গত হইলেন ॥১১॥

যা নাপশ্যংশ্চন্দ্রমসং ন সূর্য্যং রামাঃ কদাচিদপি তস্মিন্নরেন্দ্রে।
মহাবনং গচ্ছতি কৌরবেন্দ্রে শোকেনার্ত্তা রাজমার্গং প্রপেদুঃ ॥১৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে ধৃতরাষ্ট্রনির্যাণে সপ্তদশোঽধ্যায়ঃ ॥০॥ *

## অষ্টাদশোঽধ্যায়ঃ।

—:০:—

বৈশম্পায়ন উবাচ।
ততঃ প্রাসাদহর্ম্ম্যেষু বসুধায়াঞ্চ পার্থিব!।
নারীণাঞ্চ নরাণাঞ্চ নিঃস্বনঃ সুমহানভূৎ ॥১॥

---

ভারতকৌমুদী

যা ইতি। রামা স্ত্রিয়ঃ। তস্মিন্ ধৃতরাষ্ট্রে। প্রপেদুর্জগ্মুঃ ॥১৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি
আশ্রমবাসে সপ্তদশোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

তত ইতি। দেবানাং রাজ্ঞাঞ্চ ভবনানি প্রাসাদাঃ, ধনিনাং ভবনানি চ হর্ম্ম্যাণি তেষু, বসুধায়াং ভূতলে চ ॥১॥

---

রাজা! পূর্ব্বে দ্যূতক্রীড়ায় পরাজিত হইয়া পাণ্ডবগণ সভা হইতে প্রস্থান করিতে লাগিলে পুরবাসিগণ যেমন দুঃখিত হইয়াছিল, তেমন সেই ধৃতরাষ্ট্রের নির্গমনের সময়েও হস্তিনানগরের পুরবাসিগণ দুঃখিত হইল ॥১২॥

যাঁহারা কখনও চন্দ্রকে বা সূর্য্যকে দেখেন নাই, সেই সকল নারী ধৃতরাষ্ট্র তপোবনে প্রস্থান করিতে লাগিলে শোকার্ত্ত হইয়া রাজপথে আসিয়া উপস্থিত হইলেন ॥১৩॥

—:০:—

বৈশম্পায়ন বলিলেন—'রাজা! তাহার পর রাজভবনে, ধনিগৃহে ও ভূতলে অসংখ্য নরনারীর বিশাল কোলাহল হইতে লাগিল ॥১॥

---

* '...পঞ্চদশোঽধ্যায়ঃ'—বঙ্গ বং, '... ষোড়শোঽধ্যায়ঃ'—নি।

স রাজা রাজমার্গেণ নৃনারীসঙ্কুলেন চ।
কথঞ্চিন্নির্যযৌ ধীমান্ বেপমানঃ কৃতাঞ্জলিঃ ॥২॥
স বর্দ্ধমানদ্বারেণ নির্যযৌ গজসাহ্বয়াৎ।
বিসর্জ্জয়ামাস চ তং জনৌঘং স মুহুর্ম্মুহুঃ ॥৩॥
বনং গন্তুঞ্চ বিদুরো রাজ্ঞা সহ কৃতক্ষণঃ।
সঞ্জয়শ্চ মহামাত্রঃ সূতো গাবল্গণিস্তথা ॥৪॥
কৃপং নিবর্ত্তয়ামাস যুযুৎসুঞ্চ মহারথম্।
ধৃতরাষ্ট্রো মহীপালঃ পরিদাপ্য যুধিষ্ঠিরে ॥৫॥
নিবৃত্তে পৌরবর্গে চ রাজা সান্তঃপুরস্তদা।
ধৃতরাষ্ট্রাভ্যনুজ্ঞাতো নিবর্ত্তিতুমিয়েষ হ ॥৬॥

---

ভারতকৌমুদী

স ইতি। রাজা ধৃতরাষ্ট্রঃ, নৃনারীভিঃ সঙ্কুলেন ব্যাপ্তেন। কথঞ্চিৎ কষ্টেন ॥২॥

স ইতি। বর্দ্ধমানং বিশালং যদ্দ্বারং তেন, গজসাহ্বয়াৎ হস্তিনানগরাৎ ॥৩॥

বনমিতি। কৃতক্ষণঃ কৃতসঙ্কল্পঃ। মহামাত্রশ্চিরসহচরঃ সচিবঃ, সূতঃ সারথিবংশীয়ঃ, গবল্গণস্যাপত্যমিতি গাবল্গণিঃ ॥৪॥

কৃপমিতি। কৃপং প্রায়েণ সমবয়স্কতয়া সহ গন্তুমিচ্ছুম্, যুযুৎসুঞ্চ পুত্রত্বাৎ পিত্রা সহ যিযাসুমিত্যভিপ্রায়ঃ। পরিদাপ্য নিক্ষিপ্য ॥৫॥

নিবৃত্ত ইতি। রাজা যুধিষ্ঠিরঃ, অন্তঃপুরৈস্তদ্বাসিনীভিঃ স্ত্রীভিঃ সহেতি সান্তঃপুরঃ ॥৬॥

---

তখন বুদ্ধিমান্ রাজা ধৃতরাষ্ট্র কৃতাঞ্জলি হইয়া কম্পিত কলেবরে নরনারী পরিব্যাপ্ত রাজপথে কোন প্রকারে নির্গত হইলেন ॥২॥

ক্রমে তিনি বিশাল দ্বার দিয়া হস্তিনা হইতে নির্গত হইলেন এবং সেই লোকসমূহকে বার বার বিদায় দিতে লাগিলেন ॥৩॥

এই সময়ে বিদুর এবং গবল্গণপুত্র সারথিবংশীয় চিরসহচর সঞ্জয় ধৃতরাষ্ট্রের সহিত বনগমনে ইচ্ছা করিলেন ॥৪॥

কিন্তু মহারথ কৃপাচার্য্য এবং যুযুৎসুও ধৃতরাষ্ট্রের সহিত বনে যাইবার ইচ্ছা করিলে, রাজা ধৃতরাষ্ট্র তাঁহাদিগকে যুধিষ্ঠিরের হস্তে সমর্পণ করিয়া নিবৃত্ত করিলেন ॥৫॥

পুরবাসিগণ নিবৃত্তি পাইলে, তখন ধৃতরাষ্ট্রের অনুমতিক্রমে যুধিষ্ঠির অন্তঃপুরবাসিনী নারীগণের সহিত নিবৃত্তি পাইবার ইচ্ছা করিলেন ॥৬॥

সোঽব্রবীন্মাতরং কুন্তীং বনং তমনুজগ্মুষীম্।
অহং রাজানমন্বিষ্যে ভবতী বিনিবর্ত্ততাম্ ॥৭॥
বধূপরিবৃতা রাজ্ঞি! নগরং গন্তুমর্হসি।
রাজা যাস্যেষ ধর্ম্মাত্মা তাপস্যে কৃতনিশ্চয়ঃ ॥৮॥
ইত্যুক্তা ধর্ম্মরাজেন বাষ্পব্যাকুললোচনা।
জগামৈব তদা কুন্তী গান্ধারীং পরিগৃহ্য হ ॥৯॥

কুন্ত্যুবাচ।

সহদেবে মহারাজ! মাঽপ্রসাদং কৃথাঃ কচিৎ।
এষ মামনুরক্তো হি রাজন্! ত্বাং চৈব সর্ব্বদা ॥১০॥
কর্ণং স্মরেথাঃ সততং সংগ্রামেষ্বপলায়িনম্।
অবকীর্ণো হি স ময়া বীরো দুষ্প্রজ্ঞয়া তদা ॥১১॥

---

ভারতকৌমুদী

স ইতি। স রাজা যুধিষ্ঠিরঃ, তং ধৃতরাষ্ট্রম্ অনুজগ্মুষীম্ অনুগতবতীম্। রাজানং ধৃতরাষ্ট্রম্, অন্বিষ্যে অনুগচ্ছামি শুশ্রূষার্থমিতি ভাবঃ ॥৭॥

বধ্বিতি। হে রাজ্ঞি! মাতঃ কুন্তি!। এষ রাজা ধৃতরাষ্ট্রঃ ॥৮॥

ইতীতি। বাষ্পেণ অশ্রুজলেন ব্যাকুলে ব্যাপ্তে লোচনে যস্যাঃ সা। পরিগৃহ্য ধৃত্বা ॥৯॥

সহেতি। অপ্রসাদমপ্রসন্নতাম্। এষ সহদেবঃ ॥১০॥

কর্ণমিতি। ময়া তদা দুষ্প্রজ্ঞয়া দুর্বুদ্ধ্যা স বীরঃ কর্ণঃ, অবকীর্ণঃ পরিত্যক্তঃ ॥১১॥

---

এই সময়ে মাতা কুন্তীদেবী ধৃতরাষ্ট্রের সহিত বনে গমন করিতেছেন দেখিয়া, যুধিষ্ঠির তাঁহাকে বলিলেন—'মা! আমি রাজার অনুসরণ করিতেছি, আপনি ফিরুন ॥৭॥

রাজ্ঞি! আপনি বধূগণে পরিবেষ্টিত হইয়া নগরে গমন করুন; আর এই ধর্ম্মাত্মা রাজা ধৃতরাষ্ট্র তপস্যায় কৃতনিশ্চয় হইয়াছেন বলিয়া, ইনি বনে গমন করুন' ॥৮॥

যুধিষ্ঠির এই কথা বলিলেও তখন অশ্রুপূর্ণনয়না কুন্তী গান্ধারীকে ধরিয়া গমন করিতেই লাগিলেন ॥৯॥

পরে কুন্তী বলিলেন—'মহারাজ! তুমি কখনও সহদেবের প্রতি অসন্তোষ প্রকাশ করিও না। কারণ, রাজা! সহদেব সর্ব্বদাই তোমার ও আমার প্রতি অনুরক্ত আছে ॥১০॥

---

(৭) উপেত্য ভরতর্ষভ!—নি।

(১১) অবকীর্ণো হি সময়ে—পি বঙ্গ বর্দ্ধ।

আয়সং হৃদয়ং নূনং মন্দায়া মম পুত্রক ।
যৎ সূর্য্যজমপশ্যন্ত্যাঃ শতধা ন বিদীর্য্যতে ॥১২॥
এবংগতে তু কিং শক্যং ময়া কর্ত্তুমরিন্দম ।
মম দোষোঽয়মত্যর্থং খ্যাপিতো যন্ন সূর্য্যজঃ ॥১৩॥
তন্নিমিত্তং মহাবাহো ! দানং দদ্যাস্ত্বমুত্তমম্ ।
সদৈব ভ্রাতৃভিঃ সার্দ্ধং সূর্য্যজস্যারিমর্দ্দন ! ॥১৪॥
দ্রৌপদ্যাশ্চ প্রিয়ে নিত্যং স্থাতব্যমরিকর্শন ! ।
ভীমসেনোঽর্জ্জুনশ্চৈব নকুলশ্চ কুরূদ্বহ ! ।
সমাধেয়াস্ত্বয়া রাজন্ ! ত্বয্যদ্য কুলধূর্গতা ॥১৫॥
শ্বশ্রূশ্বশুরয়োঃ পাদান্ শুশ্রূষন্তী বনে ত্বহম্ ।
গান্ধারীসহিতা বৎস্যে তাপসী মলপঙ্কিনী ॥১৬॥

ভারতকৌমুদী

আয়সমিতি। আয়সং লৌহময়ম্। সূর্য্যজং তং কর্ণমপশ্যন্ত্যা মম, যদ্ধৃদয়ং শতধা ন বিদীর্য্যতে ॥১২॥

এবমিতি। এবংগতে ঈদৃশে ব্যাপারে জাতে। খ্যাপিতো মদ্গর্ভজাততয়া ন প্রকাশিতঃ ॥১৩॥

তদিতি। সূর্য্যজস্য মদ্গর্ভে সূর্য্যাদুৎপন্নস্য কর্ণস্য লোকান্তরে সুখার্থমিতি শেষঃ ॥১৪॥

দ্রৌপদ্যা ইতি। সমাধেয়া সৌহার্দ্দে স্থাপয়িতব্যাঃ, কুলধূর্বংশভারঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥

---

আর তুমি সর্ব্বদাই যুদ্ধে অপলায়ী কর্ণকে স্মরণ করিও। কারণ, আমি তখন দুর্বুদ্ধিবশতই সেই বীরকে পরিত্যাগ করিয়াছিলাম ॥১১॥

পুত্র ! আমার গর্ভে সূর্য্য হইতে উৎপন্ন কর্ণকে না দেখায়ও যে হৃদয় শতধা বিদীর্ণ হইতেছে না, মূঢ়া আমার সেই হৃদয় নিশ্চয়ই লৌহময় ॥১২॥

শত্রুদমন ! এইরূপ ঘটনায় (বনে যাওয়া ছাড়া) আমি আর কি করিতে পারি। আমার এটা গুরুতর দোষ যে, আমি আমার গর্ভে সূর্য্য হইতে উৎপন্ন বলিয়া কর্ণকে প্রকাশ করি নাই ॥১৩॥

অতএব মহাবাহু শত্রুদমন ! তুমি সর্ব্বদাই ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া কর্ণের নিমিত্ত উত্তম দান করিও ॥১৪॥

শত্রুদমন ! তুমি সর্ব্বদাই দ্রৌপদীর প্রীতিকর কার্য্যে ব্যাপৃত থাকিবে ; আর কুরুকুলশ্রেষ্ঠ ! তুমি সর্বদাই ভীম, অর্জ্জুন ও নকুলকে সৌহার্দ্দে রাখিবে। কারণ, রাজা ! এখন বংশের ভার তোমার উপরে গিয়াছে ॥১৫॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তঃ স ধর্ম্মাত্মা ভ্রাতৃভিঃ সহিতো বশী।
বিষাদমগমদ্ধীমান্ ন চ কিঞ্চিদুবাচ হ ॥১৭॥
মুহূর্ত্তমিব তু ধ্যাত্বা ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
উবাচ মাতরং দীনশ্চিন্তাশোকপরায়ণঃ ॥১৮॥
কিমিদং তে ব্যবসিতং নৈবং ত্বং বক্তুমর্হসি।
ন ত্বামভ্যনুজানামি প্রসাদং কর্ত্তুমর্হসি ॥১৯॥
পুরোদ্যতান্ পুরা হৃত্বাস্মানুৎসাহ্য প্রিয়দর্শনে।।
বিদুলায়া বচোভিস্ত্বং নাস্মান্ সংত্যক্তুমর্হসি ॥২০॥

---

ভারতকৌমুদী

শশ্রূতি। শশ্রূশ্বশুরয়োস্তত্তুল্যয়োর্গান্ধারীধৃতরাষ্ট্রয়োঃ। বৎস্যে স্থাস্যামি, মলপঙ্কিনী নিস্পৃহতয়া দেহমার্জ্জনশূন্যেতি ভাবঃ ॥১৬॥

এবমিতি। স যুধিষ্ঠিরঃ, বশী স্বাধীনচেতাঃ। অতএব মাতৃবিচ্ছেদবিষাদং সোঢ়বানিতি ভাবঃ ॥১৭॥

মুহূর্ত্তমিতি। দীনঃ কাতরচেতাঃ সন্ ॥১৮॥

কিমিতি। তে ত্বয়া, ব্যবসিতমারব্ধম্। অভ্যনুজানামি তপোবনগমনায় ॥১৯॥

পুরেতি। পুরা পূর্ব্বং পুরাৎ নগরাৎ উদ্যতান্ গন্তমুদ্যুক্তান্। বিদুলায়াস্তদাখ্যায়া নার্য্যাঃ, বচোভিঃ প্রাগুক্তৈর্ব্বাক্যৈঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৯॥ মাপ্রসাদম্ অপ্রসাদমিতি চ্ছেদঃ ॥১০—১৫॥ শশ্রূশ্বশুরয়োঃ জ্যেষ্ঠত্বাদ্-ধৃতরাষ্ট্রঃ পাণ্ডোঃ পিতৃসমত্বেন কুন্ত্যাঃ স শ্বশুর ইতি ॥১৬—১৯॥ পুরোদ্যতান্ পুরাদ্বহির্গন্ত-

---

কিন্তু আমি শশ্রূ ও শ্বশুরের তুল্য গান্ধারী ও ধৃতরাষ্ট্রের চরণশুশ্রূষা করিতে থাকিয়া, তপস্বিনী ও মলপঙ্কলিপ্তা হইয়া গান্ধারীর সহিত তপোবনে বাস করিব' ॥১৬॥

বৈশম্পায়ন বলিলেন—কুন্তী এইরূপ বলিলে, ধর্ম্মাত্মা, স্বাধীন চিত্ত ও বুদ্ধিমান্ যুধিষ্ঠির ভ্রাতাদের সহিত বিষণ্ণ হইলেন; কিন্তু কিছুই বলিলেন না ॥১৭॥

কিছু কাল চিন্তা করিয়া ধর্ম্মরাজ যুধিষ্ঠির চিন্তা ও শোকযুক্ত এবং কাতর হইয়া মাতাকে বলিলেন—॥১৮॥

'দেবি! আপনি এটা কি আরম্ভ করিয়াছেন, আপনি এরূপ বলিতেই পারেন না; আমি আপনাকে তপোবনে যাইবার অনুমতি দিতে পারি না, আপনি আমাদের প্রতি অনুগ্রহ করুন ॥১৯॥

নিহত্য পৃথিবীপালান্ রাজ্যং প্রাপ্তমিদং ময়া।
তব প্রজ্ঞামুপশ্রুত্য বাসুদেবান্নরর্ষভাৎ ॥২১॥
ক সা বুদ্ধিরিয়ং চাদ্য ভবত্যা যা শ্রুতা ময়া।
ক্ষত্রধর্ম্মে স্থিতিং ত্যক্ত্বা ন প্রয়াতুমিহার্হসি ॥২২॥
অস্মানুৎসৃজ্য রাজ্যঞ্চ স্নুষাহীনা যশস্বিনি!।
কথং বৎস্যসি দুর্গেষু বনেষ্বদ্য প্রসীদ মে ॥২৩॥
ইতি বাষ্পকলা বাচঃ কুন্তী পুত্রস্য শৃণ্বতী।
জগামৈবাশ্রুপূর্ণাক্ষী ভীমস্তামিদমব্রবীৎ ॥২৪॥
যদা রাজ্যমিদং কুন্তি! ভোক্তব্যং পুত্রনির্জ্জিতম্।
প্রাপ্তব্যা রাজধর্ম্মাশ্চ তদেয়ং তে কুতো মতিঃ ॥২৫॥

ভারতকৌমুদী

নিহত্যেতি। প্রজ্ঞাং বুদ্ধিং বুদ্ধিপ্রযুক্তমুপদেশমিত্যর্থঃ ॥২১॥
কেতি। ক গতেতি শেষঃ। স্থিতিং রাজ্যপালনরূপাম্ ॥২২॥
অস্মানিতি। স্নুষাহীনা পুত্রবধূরহিতা। দুর্গেষু দুর্গমেষু ॥২৩॥
ইতীতি। বাষ্পাণাং কলা লেশো যাসু তাঃ, পুত্রস্য যুধিষ্ঠিরস্য ॥২৪॥
যদেতি। ভোক্তব্যং ত্বয়া। ইয়ং বনবাসবিষয়া ॥২৫॥

---

প্রিয়দর্শনে! পূর্ব্বে আমরা নগর হইতে নির্গত হইবার উপক্রম করিলে, আপনি বিদুলার বাক্যদ্বারা উৎসাহিত করিয়া আমাদিগকে ত্যাগ করিতে পারেন নাই ॥২০॥

আমি আপনার এবং নরশ্রেষ্ঠ কৃষ্ণের উপদেশ শুনিয়া রাজগণকে বিনাশ করিয়া এই রাজ্য লাভ করিয়াছি ॥২১॥

আমি আপনার নিকট যে বুদ্ধি পাইয়াছিলাম, আজ সেই বুদ্ধি কোথায় গেল? আপনি এখন ক্ষত্রিয়ধর্ম্ম ত্যাগ করিয়া তপোবনে যাইতে পারেন না ॥২২॥

যশস্বিনি! আপনি আমাদিগকে ও রাজ্য পরিত্যাগ করিয়া পুত্রবধূবিহীনা হইয়া দুর্গম বনমধ্যে কি প্রকারে বাস করিবেন? অতএব আপনি আমার উপর প্রসন্ন হউন' ॥২৩॥

কুন্তী পুত্রের এই প্রকার অশ্রুযুক্ত বাক্য শুনিয়া এবং অশ্রুপূর্ণনয়না হইয়া গমন করিতেই লাগিলেন। তখন ভীম তাঁহাকে এই কথা বলিলেন—॥২৪॥

---

(২২) ভবত্যা যচ্চ শ্রুতং ময়া। ক্ষত্রধর্ম্মে স্থিতিং চোক্ত্বা তপশ্চরিতুমিচ্ছসি—পি বঙ্গ বৰ্দ্ধ।

কিং বয়ং কারিতাঃ পূর্ব্বং ভবত্যা পৃথিবীক্ষয়ম্।
কস্য হেতোঃ পরিত্যজ্য বনং গন্তুমভীপ্সসি ॥২৬॥
বনাচ্চাপি কিমানীতা ভবত্যা বালকা বয়ম্।
দুঃখশোকসমাবিষ্টৌ মাদ্রীপুত্রাবিমৌ তথা ॥২৭॥
প্রসীদ মাতঃ! মা গাস্ত্বং বনমদ্য যশস্বিনি!।
শ্রিয়ং যৌধিষ্ঠিরীং মাতঃ! ভুঙ্‌ক্ষ্ব তাবদ্বলার্জ্জিতাম্ ॥২৮॥
ইতি সা নিশ্চিতৈবাশু বনবাসায় ভাবিনী।
লালপ্যতাং বহুবিধং পুত্রাণাং নাকরোদ্বচঃ ॥২৯॥
দ্রৌপদী চান্বয়াচ্ছ্বশ্রূং বিষণ্ণবদনা তদা।
বনবাসায় গচ্ছন্তীং রুদতী ভদ্রয়া সহ ॥৩০॥

---

ভারতকৌমুদী

কিমিতি। পৃথিবীক্ষয়ং পৃথিবীস্থবহুলোকবিনাশম্ ॥২৬॥

বনাদিতি। বনাৎ শতশৃঙ্গপর্ব্বতস্থিতাৎ, আনীতা হস্তিনানগরে ॥২৭॥

প্রসীদেতি। শ্রিয়ং সম্পদম্ ॥২৮॥

ইতীতি। নিশ্চিতা কৃতনিশ্চয়া, ভাবিনী তাপসীভাববতী। লালপ্যতাং পুনঃ পুনর্লপতাম্ ॥২৯॥

দ্রৌপদীতি। অন্বয়াদন্বগচ্ছৎ, শ্বশ্রূং কুন্তীম্। ভদ্রয়া সুভদ্রয়া ॥৩০॥

---

'জননি কুন্তি! পুত্রনির্জ্জিত এই রাজ্য যখন আপনাকে ভোগ করিতেই হইবে এবং রাজধর্ম্মও পালন করিতে হইবে, তখন আপনার এই প্রকার বুদ্ধি হইল কেন? ॥২৫॥

পূর্ব্বে আপনি আমাদের দ্বারা পৃথিবী ধ্বংস করাইলেন কেন এবং এখনই বা কি জন্য সমস্ত পরিত্যাগ করিয়া বনে যাইতে ইচ্ছা করিতেছেন? ॥২৬॥

কি জন্যই বা আপনি বালক অবস্থায় আমাদিগকে এবং দুঃখশোকার্ত্ত নকুল ও সহদেবকে শতশৃঙ্গপর্বতের বন হইতে হস্তিনায় আনয়ন করিয়াছিলেন ॥২৭॥

যশস্বিনি মা! আপনি প্রসন্ন হউন, এখন বনে যাইবেন না। মাতঃ! বলদ্বারা অর্জ্জিত যুধিষ্ঠিরস্থিত সম্পদ্ ভোগ করুন' ॥২৮॥

ভীম এইরূপ বলিলেও তাপসীভাবসম্পন্না কুন্তী বনবাসে কৃতনিশ্চয়াই থাকিলেন; কিন্তু পুত্রেরা নানাবিধ বিলাপ করিতে লাগিলেও, তাহাদের বাক্য পালন করিলেন না ॥২৯॥

সা পুত্রান্ রুদতঃ সর্বান্ মুহুর্মুহুরবেক্ষতী।
জগামৈব মহাপ্রাজ্ঞা বনায় কৃতনিশ্চয়া ॥৩১॥
অন্বয়ুঃ পাণ্ডবাস্তাং তু সভৃত্যান্তঃপুরাস্তথা।
ততঃ প্রমৃজ্য সাশ্রূণি পুত্রান্ বচনমব্রবীৎ ॥৩২॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে কুন্তীবনপ্রস্থানে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ঊনবিংশোঽধ্যায়ঃ।

—:*:—

কুন্ত্যুবাচ।
এবমেতন্মহাবাহো! যথা বদসি পাণ্ডব!।
কৃতমুদ্ধরণং পূর্বং ময়া বঃ সীদতাং নৃপাঃ! ॥১॥

ভারতকৌমুদী

সেতি। সা কুন্তী, অবেক্ষতী অবেক্ষমাণা ॥৩১॥
অন্বয়ুরিতি। তাং কুন্তীম্, ভৃত্যৈঃ অন্তঃপুরৈঃ অন্তঃপুরস্থিতাভিঃ নারীভিঃ সহেতি তে ॥৩২॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-
বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়া-
মাশ্রমবাসিকপর্ব্বণি অষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

মুক্তান্ বিদুলায়া বচোভিঃ উৎসাহ উৎসাহযুক্তান্ কৃত্বা ॥২০—২৯॥ ভদ্রয়া সুভদ্রয়া ॥৩০—৩২॥
ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিক-
পর্ব্বণি আশ্রমবাসে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥১৮॥

তখন কুন্তী বনবাসের জন্য গমন করিতে লাগিলে, বিষণ্ণবদনা দ্রৌপদী সুভদ্রার সহিত রোদন করিতে থাকিয়া তাঁহার অনুসরণ করিতে লাগিলেন ॥৩০॥

মহাপ্রাজ্ঞা কুন্তী বনবাসে কৃতনিশ্চয় হইয়া রোরুদ্যমান সকল পুত্রের প্রতি বার বার দৃষ্টিপাত করিতে থাকিয়া গমন করিতেই লাগিলেন ॥৩১॥

তখন পাণ্ডবগণ ভৃত্যবর্গ ও অন্তঃপুরবাসিনীগণের সহিত কুন্তীর অনুগমন করিতে লাগিলেন। তাহার পর কুন্তী অশ্রুমোচন করিতে থাকিয়া পুত্রগণকে এই কথা বলিলেন ॥৩২॥

* '…ষোড়শোঽধ্যায়ঃ'—বঙ্গ বৰ্দ্ধ, '…সপ্তদশোঽধ্যায়ঃ'—নি।

দ্যূতাপহৃতরাজ্যানাং পতিতানাং সুখাদপি।
জ্ঞাতিভিঃ পরিভূতানাং কৃতমুদ্ধরণং ময়া ॥২॥
কথং পাণ্ডোর্ন নশ্যেত সন্ততিঃ পুরুষর্ষভাঃ!।
যশশ্চ বো ন নশ্যেত ইতি চোদ্ধরণং কৃতম্ ॥৩॥
যূয়মিন্দ্রসমাঃ সর্ব্বে দেবতুল্যপরাক্রমাঃ।
মা পরেষাং সুখপ্রেক্ষাঃ স্থেত্যেবং তৎ কৃতং ময়া ॥৪॥
কথং ধর্ম্মভৃতাং শ্রেষ্ঠো রাজা ত্বং বাসবোপমঃ।
পুনর্বনে ন দুঃখী স্যা ইতি চোদ্ধরণং কৃতম্ ॥৫॥

ভারতকৌমুদী

এবমিতি। হে নৃপাঃ পাণ্ডবাঃ! ময়া পূর্ব্বং সীদতাং রাজ্যান্নিষ্কাশিততয়া অবসাদং প্রাপ্নুবতাম্, বো যুষ্মাকম্, যুদ্ধপ্ররোচনয়া উদ্ধরণমুদ্ধারঃ কৃতম্ ॥১॥

দ্যূতেতি। দ্যূতেন অপহৃতং রাজ্যং তেষাং তেষাম্, সুখাদপি পতিতানাং বিচ্যুতানাম্ ॥২॥

কথমিতি। বো যুষ্মাকম্। ইতি হেতোঃ ॥৩॥

যূয়মিতি। সুখং প্রেক্ষন্তে পশ্যন্তীতি তে, স্থ তিষ্ঠথ, তদুদ্ধরণম্ ॥৪॥

কথমিতি। ত্বং যুধিষ্ঠিরঃ, বাসবোপম ইন্দ্রতুল্যঃ ॥৫॥

---

কুন্তী বলিলেন—'পাণ্ডুনন্দন মহাবাহু ভীম! তুমি যাহা বলিলে, তাহা সত্য। হে রাজগণ! তোমরা রাজ্য হইতে নিষ্কাশিত হওয়ায় অবসন্ন হইতেছিলে, সেই জন্যই আমি পূর্বে তোমাদিগকে যুদ্ধ করিবার উপদেশ দিয়া উদ্ধার করিয়াছি ॥১॥

জ্ঞাতিরা দ্যূতক্রীড়াদ্বারা তোমাদের রাজ্য অপহরণ করিয়াছিল এবং তোমরা পরিভূত ও সুখ হইতে বিচ্যুত হইয়াছিলে, সেই জন্যই আমি উপদেশ দিয়া তোমাদিগকে উদ্ধার করিয়াছি ॥২॥

পুরুষশ্রেষ্ঠগণ! কি করিয়া পাণ্ডুর বংশ লোপ না পায় এবং কি প্রকারেই বা তোমাদের যশ নষ্ট না হয়, এই জন্যই আমি তোমাদিগকে উদ্ধার করিয়াছি ॥৩॥

তোমরা সকলেই ইন্দ্রের তুল্য এবং দেবগণের তুল্য পরাক্রমশালী হইয়াও পরের সুখদর্শী হইয়া না থাক, এই জন্যই আমি তাহা করিয়াছিলাম ॥৪॥

যুধিষ্ঠির! তুমি ধার্ম্মিকশ্রেষ্ঠ এবং ইন্দ্রের তুল্য রাজা হইয়াও পুনরায় বনে যাইয়া কি প্রকারে দুঃখভোগ না কর, এই জন্যই আমি তোমাকে উদ্ধার করিয়াছি ॥৫॥

---

(১) কৃতমুদ্ধর্ষণং পূর্ব্বং—পি বঙ্গ বৰ্দ্ধ। এবং সর্ব্বত্র। (৪) মা পরেষাং মুখপ্রেক্ষাঃ—নি।

নাগাযুতসমপ্রাণঃ খ্যাতবিক্রমপৌরুষঃ।
নায়ং ভীমোঽত্যয়ং গচ্ছেদিতি চোদ্ধরণং কৃতম্ ॥৬॥
ভীমসেনাদবরজস্তথায়ং বাসবোপমঃ।
বিজয়ো নাবসীদেত ইতি চোদ্ধরণং কৃতম্ ॥৭॥
নকুলঃ সহদেবশ্চ তথেমৌ গুরুবর্ত্তিনৌ।
ক্ষুধা কথং ন সীদেতামিতি চোদ্ধরণং কৃতম্ ॥৮॥
ইয়ঞ্চ বৃহতী শ্যামা তথাত্যায়তলোচনা।
বৃথা সভাতলে ক্লিষ্টা মা ভূদিতি চ তৎ কৃতম্ ॥৯॥
প্রেক্ষতামেব বো ভীম! বেপন্তীং কদলীমিব।
স্ত্রীধর্ম্মিণীমরিষ্টাঙ্গীং তথা দ্যূতপরাজিতাম্ ॥১০॥
দুঃশাসনো যদা মৌর্খ্যাদ্দাসীবৎ পর্য্যকর্ষত।
তদৈব বিদিতং মহ্যং পরাভূতমিদং কুলম্ ॥১১॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

নাগেতি। নাগানাং হস্তিনাম্ অযুতস্য দশ সহস্রাণাং সমঃ সমানঃ প্রাণো বলং যস্য সঃ, খ্যাতে প্রসিদ্ধে বিক্রমপৌরুষে যস্য সঃ। অত্যয়ং কষ্টম্ ॥৬॥

ভীমেতি। অবরজঃ কনিষ্ঠঃ। বিজয়োঽর্জ্জুনঃ ॥৭॥

নকুল ইতি। গুরুষু মাতৃভ্রাতৃপ্রভৃতিষু বর্ত্তেতে অধীনভাবেন তিষ্ঠত ইতি গুরুবর্ত্তিনৌ ॥৮॥

ইয়মিতি। ইয়ং দ্রৌপদী, শ্যামা শ্যামবর্ণা, আয়তলোচনা দীর্ঘনয়না। মা ভূৎ পুনস্তাদৃশক্লিষ্টেতি শেষঃ ॥৯॥

প্রেক্ষতামিতি। প্রেক্ষতাং প্রেক্ষমাণানাম্, বো যুষ্মাকম্, বেপন্তীং কম্পমানাম্। স্ত্রীধর্ম্মো রজঃ অস্যা অস্তীতি তাং রজস্বলাম্, অরিষ্টাঙ্গীং সুলক্ষণগাত্রীং দ্রৌপদীমিতি শেষঃ। মহ্যং মম, পরাভূতং নিকৃষ্টং জাতম্ ॥১০—১১॥

---

দশ সহস্র হস্তীর তুল্য বলশালী এবং বিখ্যাত বিক্রম ও পুরুষকারসম্পন্ন এই ভীম কষ্টভোগ না করে, এই জন্যই ইহার উদ্ধার করিয়াছি ॥৬॥

ভীমসেনের কনিষ্ঠ, ইন্দ্রের তুল্য পরাক্রমশালী এই অর্জ্জুন অবসন্ন না হয়, এই জন্যই তাহাকে উদ্ধার করিয়াছি ॥৭॥

গুরুজনের অধীন এই নকুল ও সহদেব ক্ষুধায় কি প্রকারে কষ্ট না পায়, এই জন্যই তোমাদিগকে উপদেশ দিয়া উদ্ধার করিয়াছি ॥৮॥

মহাভাগা, শ্যামবর্ণা ও আয়তনয়না এই দ্রৌপদী একবার সভায় কষ্ট পাইয়াছেন, আবার সেরূপ কষ্ট না পান, এই জন্যই আমি তাহা করিয়াছি ॥৯॥

ভীম! যখন দুঃশাসন মূর্খতাবশতঃ তোমাদের সাক্ষাতেই কদলীবৃক্ষের ন্যায় কম্পমানা, রজস্বলা, সুলক্ষণা ও দ্যূতপরাজিতা এই দ্রৌপদীকে দাসীর

বিষণ্ণাঃ কুরবশ্চৈব তদা মে শ্বশুরাদয়ঃ।
সা দৈবং নাথমিচ্ছন্তী ব্যলপৎ কুররী যথা ॥১২॥
কেশপক্ষে পরামৃষ্টা পাপেন হতবুদ্ধিনা।
যদা দুঃশাসনেনৈষা তদা মুহ্যাম্যহং নৃপাঃ ! ॥১৩॥
যুষ্মত্তেজোবিবৃদ্ধ্যর্থং ময়া হ্যদ্ধর্ষণং কৃতম্।
তদানীং বিদুলাবাক্যৈরিতি তদ্বিত্ত পুত্রকাঃ ! ॥১৪॥
কথং ন রাজবংশোঽয়ং নশ্যেৎ প্রাপ্য সুতান্মম।
পাণ্ডোরিতি ময়া পুত্রাঃ ! তস্মাদুদ্ধরণং কৃতম্ ॥১৫॥
ন তস্য পুত্রাঃ পৌত্রা বা ক্ষতবংশস্য পার্থিব !।
লভন্তে সুকৃতাল্লোঁকান্ যস্মাদ্বংশঃ প্রণশ্যতি ॥১৬॥

---

ভারতকৌমুদী

বিষণ্ণা ইতি। শ্বশুরাদয়ো ভীষ্মপ্রভৃতয়ঃ। সা দ্রৌপদী, নাথং রক্ষকম্ ॥১২॥

কেশেতি। কেশপক্ষে কেশপাশে, পরামৃষ্টা আকৃষ্টা ॥১৩॥

যুষ্মদিতি। উদ্ধর্ষণং যুদ্ধায় প্রোৎসাহনম্। বিদুলায়াস্তদাখ্যায়া নার্য্যা বাক্যৈঃ। বিত্ত যূয়ং জানীত ॥১৪॥

কথমিতি। নশ্যেৎ রাজবংশত্বেন প্রসিদ্ধিং ত্যজেৎ ॥১৫॥

নেতি। সুকৃতান্ সুকৃতজন্যান্, লোকান্ স্বর্গান্ ॥১৬॥

---

ন্যায় আকর্ষণ করিয়াছিল, তখনই আমি বুঝিয়াছিলাম যে, এই বংশ নষ্ট হইয়াছে ॥১০—১১॥

তখন আমার শ্বশুর ভীষ্মপ্রভৃতি কৌরবগণ অবসন্ন হইয়া রহিয়াছিলেন, আর দ্রৌপদী দৈবকে রক্ষকরূপে ইচ্ছা করিয়া কুররীপক্ষিণীর ন্যায় বিলাপ করিয়াছিলেন ॥১২॥

রাজগণ ! যখন পাপিষ্ঠ ও হতবুদ্ধি দুঃশাসন, দ্রৌপদীর কেশাকর্ষণ করিয়াছিল, তখন আমি মূৰ্চ্ছিত হইয়াছিলাম ॥১৩॥

পুত্রগণ ! তখন আমি তোমাদের তেজ বৃদ্ধি করিবার জন্যই বিদুলার বাক্যদ্বারা তোমাদিগকে উৎসাহিত করিয়াছিলাম, ইহা তোমরা অবগত হও ॥১৪॥

পুত্রগণ ! আমার পুত্রদের সময়ে পাণ্ডুর এই রাজবংশ কি প্রকারে নষ্ট না হয়, এই জন্যই আমি তোমাদিগকে যুদ্ধের উপদেশ দিয়া উদ্ধার করিয়াছিলাম ॥১৫॥

রাজা ! যাহা হইতে বংশ নষ্ট হয়, সেই বংশনাশক লোকের পুত্রগণ বা পৌত্রগণ পুণ্যপ্রাপ্য লোক লাভ করে না ॥১৬॥

ভুক্তং রাজ্যফলং পুত্রাঃ ! ভর্ত্তুর্মে বিপুলং পুরা।
মহাদানানি দত্তানি পীতঃ সোমো যথাবিধি ॥১৭॥
নাহমাত্মফলার্থং বৈ বাসুদেবমচূচুদম্।
বিদুলায়াঃ প্রলাপৈস্তৈঃ পালনার্থঞ্চ তৎ কৃতম্ ॥১৮॥
নাহং রাজ্যফলং পুত্রাঃ ! কাময়ে পুত্রনির্জ্জিতম্।
পতিলোকানহং পুণ্যান্ কাময়ে তপসা বিভো ! ॥১৯॥
শ্বশ্রূশ্বশুরয়োঃ কৃত্বা শুশ্রূষাং বনবাসিনোঃ।
তপসা শোষয়িষ্যামি যুধিষ্ঠির ! কলেবরম্ ॥২০॥
নিবর্ত্তস্ব কুরুশ্রেষ্ঠ ! ভীমসেনাদিভিঃ সহ।
ধর্ম্মে তে ধীয়তাং বুদ্ধির্মনস্তু মহদস্তু চ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে কুন্তীবাক্যে ঊনবিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অথ তে বনগমনে রাজ্যভোগো ন স্যাদিত্যাহ ভুক্তমিতি। সোমঃ সোমরসঃ, যজ্ঞে পীতঃ, যজ্ঞোঽপি পত্যা সহ কৃত ইত্যাশয়ঃ ॥১৭॥

নেতি। অচূচুদং সন্ধিকরণায় প্রেরিতবতী। প্রলাপৈর্বাক্যৈঃ ॥১৮॥

নেতি। রাজ্যভোগাপেক্ষয়া পতিলোকভোগঃ শ্রেয়ানিত্যাশয়ঃ ॥১৯॥

শ্বশ্র্বিতি। শ্বশ্রূশ্বশুরয়োঃ তত্তুল্যয়োর্গান্ধারীধৃতরাষ্ট্রয়োঃ ॥২০॥

নিবর্ত্তস্বেতি। তে ত্বয়া, ধীয়তাং স্থাপ্যতাম্, মহৎ ঈর্ষ্যাদ্বেষাদিশূন্যতয়া প্রশস্তম্ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়া-মাশ্রমবাসিকপর্ব্বণি ঊনবিংশোঽধ্যায়ঃ ॥০॥

---

পুত্রগণ ! আমি পূর্ব্বে ভর্ত্তার বিশাল রাজ্য ভোগ করিয়াছি, প্রচুর দান করিয়াছি এবং যজ্ঞে যথাবিধানে সোমরস পান করিয়াছি ॥১৭॥

আমি বিদুলার সেই সকল বাক্যদ্বারা নিজের ভোগের জন্য কৃষ্ণকে প্রেরণ করি নাই ; কিন্তু পৃথিবী রক্ষার জন্যই তাহা করিয়াছিলাম ॥১৮॥

রাজা ! পুত্রগণ ! আমি পুত্রনির্জ্জিত রাজ্যভোগের কামনা করি না ; কিন্তু তপস্যাজনিত পবিত্র পতিলোকই কামনা করি ॥১৯॥

যুধিষ্ঠির ! আমি বনবাসী, শ্বশ্রূতুল্য গান্ধারী এবং শ্বশুরতুল্য ধৃতরাষ্ট্রের শুশ্রূষা করিয়া তপস্যাদ্বারা শরীর শুষ্ক করিব ॥২০॥

---

* '...সপ্তদশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...একোনবিংশোঽধ্যায়ঃ'—নি।

# বিংশোঽধ্যায়ঃ।

—০:*:০—

বৈশম্পায়ন উবাচ।

কুন্ত্যাস্তু বচনং শ্রুত্বা পাণ্ডবা রাজসত্তম !।
ব্রীড়িতাঃ সংন্যবর্ত্তন্ত পাঞ্চাল্যা সহ ভারত ! ॥১॥
ততঃ শব্দো মহানেব সর্ব্বেষামভবত্তদা।
অন্তঃপুরাণাং রুদতাং দৃষ্ট্বা কুন্তীং তথা গতাম্ ॥২॥
প্রদক্ষিণমথাবৃত্য রাজানং পাণ্ডবাস্তদা।
অভিবাদ্য ন্যবর্ত্তন্ত পৃথাং তামনিবর্ত্ত্য বৈ ॥৩॥
ততোঽব্রবীন্মহাতেজা ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ।
গান্ধারীং বিদুরঞ্চৈব সমাভাষ্যাবগৃহ্য চ ॥৪॥

ভারতকৌমুদী

কুন্ত্যা ইতি। ব্রীড়িতা লজ্জিতাঃ, পাঞ্চাল্যা দ্রৌপদ্যা সহ ॥১॥
তত ইতি। শব্দ আর্ত্তনাদঃ। অন্তঃপুরাণাং তদ্বাসিনীনাং স্ত্রীণাম্ ॥২॥
প্রেতি। রাজানং ধৃতরাষ্ট্রম্। পৃথাং কুন্তীম্ ॥৩॥
তত ইতি। সমাভাষ্য সম্বোধ্য, অবগৃহ্য সংস্পৃশ্য ॥৪॥

অতএব কৌরবশ্রেষ্ঠ! তুমি ভীমসেনপ্রভৃতির সহিত নিবৃত্ত হও, তোমার বুদ্ধি ধর্ম্মে অভিনিবিষ্ট থাকুক এবং তোমার মন প্রশস্ত হউক' ॥২১॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—ভরতনন্দন রাজশ্রেষ্ঠ! পাণ্ডবেরা কুন্তীর বাক্য শুনিয়া লজ্জিত হইয়া দ্রৌপদীর সহিত নিবৃত্তি পাইলেন ॥১॥

তাহার পর কুন্তীকে বনে গমন করিতে দেখিয়া অন্তঃপুরবাসিনী মহিলারা রোদন করিতে লাগিলে, তখন তাঁহাদের বিশাল আর্ত্তনাদ উত্থিত হইল ॥২॥

ক্রমে পাণ্ডবেরা তখন প্রদক্ষিণক্রমে ফিরিয়া ধৃতরাষ্ট্রকে অভিবাদন করিয়া কুন্তীকে নিবৃত্ত না করিয়া নিজেরা নিবৃত্তি পাইলেন ॥৩॥

তৎপরে মহারাজ অম্বিকানন্দন ধৃতরাষ্ট্র গান্ধারী ও বিদুরকে সম্বোধন ও সংস্পর্শ করিয়া বলিলেন—॥৪॥

(১) পাঞ্চাল্যা সহিতানঘাঃ—পি বঙ্গ বর্দ্ধ।

যুধিষ্ঠিরস্য জননী দেবী সাধু নিবর্ত্ততাম্।
যথা যুধিষ্ঠিরঃ প্রাহ তৎ সর্ব্বং সত্যমেব হি ॥৫॥
পুত্রৈশ্বর্য্যং মহদিদমপাস্য চ মহাফলম্।
কানুগচ্ছেদ্বনং দুর্গং পুত্রানুৎসৃজ্য মূঢ়বৎ ॥৬॥
রাজ্যস্থয়া তপস্তপ্তুং কর্ত্তুং দানব্রতং মহৎ।
অনয়া শক্যমেবাদ্য শ্রূয়তাঞ্চ বচো মম ॥৭॥
গান্ধারি! পরিতুষ্টোঽস্মি বধ্বাঃ শুশ্রূষণেন বৈ।
তস্মাত্ত্বমেনাং ধর্ম্মজ্ঞে! সমনুজ্ঞাতুমর্হসি ॥৮॥
ইত্যুক্তা সৌবলেয়ী তু রাজ্ঞা কুন্তীমুবাচ হ।
তৎ সর্ব্বং রাজবচনং স্বঞ্চ বাক্যং বিশেষবৎ ॥৯॥
ন চ সা বনবাসায় দেবী কৃতমতিং তদা।
শক্নোত্যুপাবর্ত্তয়িতুং কুন্তীং ধর্ম্মপরাং সতীম্ ॥১০॥

## ভারতকৌমুদী

যুধীতি। দেবী রাজ্ঞী কুন্তী। অস্যা নিবর্ত্তনমেব সাধ্বিত্যাশয়ঃ ॥৫॥

পুত্রেতি। অপাস্য বিহায়, মহাফলং বিশেষসুখজনকম্। অনুগচ্ছেদস্মান্ ॥৬॥

রাজ্যেতি। অনয়া কুন্ত্যা, শ্রূয়তাঞ্চানয়ৈব ॥৭॥

গান্ধারীতি। বধ্বাঃ কুন্ত্যাঃ, শুশ্রূষণেন পূর্ব্বকৃতেন। সমনুজ্ঞাতুং গৃহগমনায় ॥৮॥

ইতীতি। সৌবলেয়ী সুবলপুত্রী গান্ধারী। রাজবচনং ধৃতরাষ্ট্রবাক্যম্, বিশেষবৎ রাজবচনাদতিরেকশালি ॥৯॥

নেতি। সা দেবী গান্ধারী। উপাবর্ত্তয়িতুং নিবর্ত্তয়িতুম্ ॥১০॥

---

'যুধিষ্ঠিরের জননী কুন্তীদেবী নিবৃত্ত হউন, উঁহার নিবৃত্ত হওয়াই ভাল। কারণ, যুধিষ্ঠির যাহা বলিয়াছেন, সে সমস্তই সত্য ॥৫॥

অত্যন্ত সুখজনক এই বিশাল পুত্রৈশ্বর্য্য এবং পুত্রগণকে পরিত্যাগ করিয়া ইনি মূঢ়ার ন্যায় কোথায় দুর্গম বনে আমাদের অনুগমন করিবেন ॥৬॥

ইনি রাজ্যে থাকিয়াও ত তপস্যা, প্রচুর দান ও ব্রত করিতে পারেন; সুতরাং ইনি আমার বাক্য শ্রবণ করুন ॥৭॥

গান্ধারি! বধূর (কুন্তীর) পূর্ব্বকৃত শুশ্রূষাতেই আমি পরিতুষ্ট হইয়াছি। অতএব ধর্ম্মজ্ঞে! তুমি ইঁহাকে ফিরিয়া যাইবার অনুমতি করিতে পার' ॥৮॥

ধৃতরাষ্ট্র এই কথা বলিলে, গান্ধারী ধৃতরাষ্ট্রের সেই সকল বাক্য এবং তাহা হইতেও অতিরিক্ত নিজের বাক্য কুন্তীকে বলিলেন ॥৯॥

তস্যাস্তাস্তু স্থিতিং জ্ঞাত্বা ব্যবসায়ং কুরুস্ত্রিয়ঃ।
নিবৃত্তাংশ্চ কুরুশ্রেষ্ঠান্ দৃষ্ট্বা প্ররুরুদুস্তদা ॥১১॥
উপাবৃত্তেষু পার্থেষু সর্ব্বাস্বেব বধূষু চ।
যযৌ রাজা মহাপ্রাজ্ঞো ধৃতরাষ্ট্রো বনং তদা ॥১২॥
পাণ্ডবাশ্চাতিদীনাস্তে দুঃখশোকপরায়ণাঃ।
যানৈঃ স্ত্রীসহিতাঃ সর্বে পুরং প্রবিবিশুস্তদা ॥১৩॥
তদহৃষ্টমনানন্দং গতোৎসবমিবাভবৎ।
নগরং হাস্তিনপুরং সস্ত্রীবৃদ্ধকুমারকম্ ॥১৪॥
সর্বে চাসন্নিরুৎসাহাঃ পাণ্ডবা জাতমন্যবঃ।
কুন্ত্যা হীনাঃ সুদুঃখার্ত্তা বৎসা ইব বিনাকৃতাঃ ॥১৫॥

ভারতকৌমুদী

তস্যা ইতি। তস্যাঃ কুন্ত্যাঃ, স্থিতিং ধর্ম্মে নিষ্ঠাম্, ব্যবসায়ং বনবাসে দৃঢ়চিত্ততাম্। কুরুশ্রেষ্ঠান্ যুধিষ্ঠিরাদীন্ ॥১১॥

উপেতি। উপাবৃত্তেষু নিবৃত্তেষু, পার্থেষু যুধিষ্ঠিরাদিষু, বধূষু স্ত্রীষু ॥১২॥

পাণ্ডবা ইতি। অতিদীনা নিতান্তকাতরচিত্তাঃ। যানৈ রথাদিভিঃ ॥১৩॥

তদিতি। অহৃষ্টমসন্তুষ্টম্। হাস্তিনপুরং নাম নগরম্ ॥১৪॥

সর্ব্ব ইতি। জাতমন্যব উৎপন্নদৈন্যাঃ। বৎসা গোবৎসাঃ, বিনাকৃতা মাতৃরহিতাঃ ॥১৫॥

---

কিন্তু গান্ধারী বনবাসে কৃতসঙ্কল্পা এবং ধর্ম্মানুষ্ঠানে অভিনিবিষ্টা কুন্তীকে তখন ফিরাইতে পারিলেন না ॥১০॥

তখন কৌরবস্ত্রীগণ কুন্তীর সেই ধর্ম্মনিষ্ঠা ও বনবাসে দৃঢ়চিত্ততা জানিয়া এবং যুধিষ্ঠির প্রভৃতিকে নিবৃত্ত দেখিয়া রোদন করিতে লাগিলেন ॥১১॥

পাণ্ডবগণ ও স্ত্রীগণ নিবৃত্তি পাইলে, তখন মহাপ্রাজ্ঞ রাজা ধৃতরাষ্ট্র তপোবনে গমন করিতে লাগিলেন ॥১২॥

এদিকে অত্যন্ত কাতরচিত্ত ও দুঃখশোকপরায়ণ সেই পাণ্ডবেরা স্ত্রীলোকদের সহিত মিলিত হইয়া যানে আরোহণ করিয়া নগরে প্রবেশ করিলেন ॥১৩॥

তখন বালক, বৃদ্ধ ও স্ত্রীলোকের সহিত সেই হস্তিনানগর যেন হর্ষ, আনন্দ ও উৎসববিহীন হইয়া পড়িল ॥১৪॥

পাণ্ডবেরা সকলেই কুন্তীবিহীন হইয়া মাতৃবিহীন গোবৎসগণের ন্যায় নিরুৎসাহ, কাতরচিত্ত ও অত্যন্ত দুঃখিত হইলেন ॥১৫॥

ধৃতরাষ্ট্রস্তু তেনাহ্না গত্বা সুমহদন্তরম্ ।
ততো ভাগীরথীতীরে নিবাসমকরোৎ প্রভুঃ ॥১৬॥
প্রাদুষ্কৃতা যথান্যায়মগ্নয়ো বেদপারগৈঃ ।
ব্যরাজন্ত দ্বিজশ্রেষ্ঠৈস্তত্র তত্র তপোবনে ॥১৭॥
প্রাদুষ্কৃতাগ্নিরভবৎ স চ বৃদ্ধো নরাধিপঃ ।
স রাজাগ্নীন্ পর্য্যুপাস্য হুত্বা চ বিধিবত্তদা ॥১৮॥
সন্ধ্যাগতং সহস্রাংশুমুপাতিষ্ঠত ভারত ! ।
বিদুরঃ সঞ্জয়শ্চৈব রাজ্ঞঃ শয্যাং কুশৈস্ততঃ ॥১৯॥
চক্রতুঃ কুরুবীরস্য গান্ধার্য্যাশ্চাবিদূরতঃ ।
গান্ধার্য্যাঃ সন্নিকর্ষে তু নিষসাদ কুশে সুখম্ ॥২০॥
যুধিষ্ঠিরস্য জননী কুন্তী সাধুব্রতে স্থিতা ।
তেষাং সংশ্রবণে চাপি নিষেদুর্বিদুরাদয়ঃ ॥২১॥ (কলাপকম্)
যাজকাশ্চ যথোদ্দেশং দ্বিজা যে চানুযায়িনঃ ।
প্রাবীতদ্বিজমুখ্যা সা সম্প্রজ্বলিতপাবকা ॥২২॥

---

ভারতকৌমুদী

ধৃতেতি । অহ্না দিনেন, অন্তরং ব্যবধানম্ ॥১৬॥

প্রাদুরিতি । প্রাদুষ্কৃতা উদ্দীপিতাঃ । তপোবনে পথিবর্ত্তিনি ॥১৭॥

প্রাদুরিতি । প্রাদুষ্কৃতঃ অগ্নির্যেন সঃ । সহস্রাংশুং সূর্য্যম্ । রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য । অবিদূরতঃ অনধিকদূরে । নিষসাদ শেতে স্ম । সংশ্রবণে বাক্যশ্রবণযোগ্যস্থানে, নিষেদুঃ শেরতে স্ম ॥১৮—২১॥

---

রাজা ধৃতরাষ্ট্র সেই দিন বহু দূরে যাইয়া, তাহার পর গঙ্গাতীরে বাস করিলেন ॥১৬॥

বেদপারদর্শী ব্রাহ্মণগণের যথানিয়মে আবিষ্কৃত অগ্নিহোত্রের অগ্নিসকল সেই সেই তপোবনে দীপ্তি পাইল ॥১৭॥

বৃদ্ধ রাজা ধৃতরাষ্ট্রও অগ্নি আবিষ্কার করিলেন এবং তিনি তখন যথাবিধানে অগ্নির উপাসনা ও হোম করিয়া, সন্ধ্যাকালীন সূর্য্যের উপাসনা করিলেন। ভরতনন্দন ! তাহার পর বিদুর ও সঞ্জয় কুশদ্বারা ধৃতরাষ্ট্রের শয্যা, তাহার অনতিদূরে গান্ধারীর শয্যা রচনা করিলেন ; আর তপস্বিনিয়মে স্থিতা যুধিষ্ঠিরজননী কুন্তী গান্ধারীর নিকটে কুশশয্যায় সুখে শয়ন করিলেন এবং তাঁহাদের বাক্য শুনা যায়—এরূপ দূরে বিদুরপ্রভৃতি শয়ন করিলেন ॥১৮-২১॥

বভূব তেষাং রজনী ব্রাহ্মীব প্রীতিবর্দ্ধিনী।
ততো রাত্র্যাং ব্যতীতায়াং কৃতপূর্ব্বাহ্নিকক্রিয়াঃ ॥২৩॥
হুত্বাগ্নিং বিধিবৎ সর্বে প্রযযুস্তে যথাক্রমম্।
উদঙ্মুখা নিরীক্ষন্ত উপবাসপরায়ণাঃ ॥২৪॥ (বিশেষকম্)
স তেষামতিদুঃখোঽভূন্নিবাসঃ প্রথমেঽহনি।
শোচতাং বদতাং চাপি পৌরজানপদৈর্জনৈঃ ॥২৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-পর্ব্বণি আশ্রমবাসে ধৃতরাষ্ট্রবনগমনে বিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

যাজকা ইতি। যথোদ্দেশং নিষেদুরিত্যনুবৃত্তিঃ। প্রাধীতা বেদাধ্যয়ননিরতা দ্বিজমুখ্যা ব্রাহ্মণা যস্যাং সা, সংপ্রজ্বলিতা পাবকা অগ্নয়ো যস্যাং সা। ব্রাহ্মী ব্রহ্মলোকবর্ত্তিনী। কৃতাঃ পূর্ব্বাহ্নিকক্রিয়াঃ প্রাতঃসন্ধ্যাদিকার্য্যাণি যৈস্তে। অগ্নিং হুত্বা "সায়ংপ্রাতর্জুহোতি" ইতি শ্রুতেঃ। নিরীক্ষন্তঃ সমন্তাৎ পশ্যন্তঃ ॥২২—২৪॥

স ইতি। পৌরজানপদৈর্জনৈঃ করণৈঃ তদর্থে শোচতাং বদতাঞ্চেত্যর্থঃ ॥২৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে বিংশোঽধ্যায়ঃ ॥০॥

---

আর যে সকল ব্রাহ্মণ তাঁহাদের অনুগামী হইয়াছিলেন, তাঁহারাও যথা-স্থানে শয়ন করিলেন। ক্রমে ব্রাহ্মণেরা বেদপাঠ করিতে লাগিলে এবং অগ্নি প্রজ্বালিত করিলে, সেই রাত্রিটী ব্রহ্মলোকের রাত্রির ন্যায় তাঁহাদের প্রীতি বৃদ্ধি করিতে লাগিল। তাহার পর রাত্রি অতীত হইলে তাঁহারা পূর্ব্বাহ্ণ-কৃত্য ও যথাবিধানে অগ্নিতে হোম করিয়া, উপবাসী থাকিয়া, উত্তরমুখ হইয়া সমস্ত বস্তু নিরীক্ষণ করিতে করিতে যথাক্রমে গমন করিতে লাগিলেন ॥২২—২৪॥

তাঁহারা পুরবাসী ও দেশবাসী লোকদিগের সম্বন্ধে শোক ও আলোচনা করিতেছিলেন, এই অবস্থায় সেই প্রথম দিনের অবস্থান তাঁহাদের পক্ষে অত্যন্ত দুঃখাবহ হইয়াছিল ॥২৫॥

---

(২৫)…শোচতাং শোচমানানাং—বঙ্গ বর্দ্ধ, * '…অষ্টাদশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…একোনবিংশোঽধ্যায়ঃ'—নি।

# একবিংশোহধ্যায়ঃ।

—ঃ✱ঃ—

বৈশম্পায়ন উবাচ।

ততো ভাগীরথীতীরে মেধ্যে পুণ্যজনোচিতে।
নিবাসমকরোদ্‌রাজা বিদুরস্য মতে স্থিতঃ ॥১॥
তত্রৈনং পর্য্যুপাতিষ্ঠন্ ব্রাহ্মণা বনবাসিনঃ।
ক্ষত্রবিট্‌শূদ্রসঙ্ঘাশ্চ বহবো ভরতর্ষভ! ॥২॥
স তৈঃ পরিবৃতো রাজা কথাভিঃ পরিনন্দ্য তান্।
অনুজজ্ঞে সশিষ্যান্ বৈ বিধিবৎ প্রতিপূজ্য চ ॥৩॥
সায়াহ্নে স মহীপালস্ততো গঙ্গামুপেত্য চ।
চকার বিধিবচ্ছৌচং গান্ধারী চ যশস্বিনী ॥৪॥
তে চৈবান্যে পৃথক্ সর্বে তীর্থেষ্বাপ্লুত্য ভারত!।
চক্রুঃ সর্ব্বাঃ ক্রিয়াস্তত্র পুরুষা বিদুরাদয়ঃ ॥৫॥

---

ভারতকৌমুদী

তত ইতি। মেধ্যে পবিত্রে। "পূতং পবিত্রং মেধ্যঞ্চ" ইত্যমরঃ। রাজা ধৃতরাষ্ট্রঃ ॥১॥
তত্রেতি। পর্য্যুপাতিষ্ঠন্ পর্য্যুপাসত ॥২॥
স ইতি। অনুজজ্ঞে স্বস্বাশ্রমগমনায় ॥৩॥
সায়াহ্ন ইতি। মহীপালো ধৃতরাষ্ট্রঃ। শৌচং স্নানম্ ॥৪॥
ত ইতি। তীর্থেষু গঙ্গাঘট্টেষু, আপ্লুত্য স্নাত্বা। ক্রিয়াঃ সায়ংসন্ধ্যাদীঃ ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর বিদুরের মতানুবর্ত্তী রাজা ধৃতরাষ্ট্র পবিত্র ও পুণ্যবান্ লোকের উপযুক্ত গঙ্গাতীরে বাস করিতে লাগিলেন ॥১॥

ভরতশ্রেষ্ঠ! তৎকালে বনবাসী ব্রাহ্মণগণ এবং বহুতর ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রগণ সেই স্থানে আসিয়া ধৃতরাষ্ট্রের উপাসনা করিতেন ॥২॥

তখন রাজা ধৃতরাষ্ট্র সেই সকল লোকে পরিবেষ্টিত হইয়া নানা আলোচনায় তাঁহাদিগকে সন্তুষ্ট ও সম্মানিত করিয়া, শিষ্যগণের সহিত তাঁহাদিগকে আপন আপন আশ্রমে যাইবার অনুমতি করিতেন ॥৩॥

তদনন্তর রাজা ধৃতরাষ্ট্র ও যশস্বিনী গান্ধারী সন্ধ্যাকালে গঙ্গায় যাইয়া যথাবিধানে স্নান করিতেন ॥৪॥

কৃতশৌচং ততো বৃদ্ধং শ্বশুরং কুন্তিভোজজা।
গান্ধারীঞ্চ পৃথা রাজন্! গঙ্গাতীরমুপানয়ৎ ॥৬॥
রাজ্ঞস্তু যাজকৈস্তত্র কৃতো বেদীপরিস্তরঃ।
জুহাব তত্র বহ্নিং স নৃপতিঃ সত্যসঙ্গরঃ ॥৭॥
ততো ভাগীরথীতীরাৎ কুরুক্ষেত্রং জগাম সঃ।
সানুগো নৃপতির্বৃদ্ধো নিয়তঃ সংযতেন্দ্রিয়ঃ ॥৮॥
তত্রাশ্রমপদং ধীমানভিগম্য স পার্থিবঃ।
আসসাদাথ রাজর্ষিং শতযূপং মনীষিণম্ ॥৯॥
স হি রাজা মহানাসীৎ কেকয়েষু পরন্তপঃ।
স্বপুত্রং মনুজৈশ্বর্য্যে নিবেশ্য বনমাবিশৎ ॥১০॥

ভারতকৌমুদী

কৃতেতি। কৃতশৌচং বিহিতস্নানম্, শ্বশুরং ভ্রাতৃশ্বশুরং ধৃতরাষ্ট্রম্। পৃথা কুন্তী ॥৬॥

রাজ্ঞ ইতি। বেদ্যাং হোমবেদীকায়াং পরিস্তরঃ কুশাস্তরণম্। সত্যসঙ্গরঃ সত্যপ্রতিজ্ঞঃ ॥৭॥

তত ইতি। অনুগৈঃ অনুচরৈঃ বিদুরাদিভিঃ সহেতি সানুগঃ, নিয়ত উপবাসাদিনিয়মবান্ ॥৮॥

তত্রেতি। আসসাদ প্রাপ, শতযূপং নাম ॥৯॥

স ইতি। কেকয়েষু কেকয়দেশে। মনুজৈশ্বর্য্যে প্রজানামাধিপত্যে ॥১০॥

---

এবং ভরতনন্দন। বিদুরপ্রভৃতি সেই সকল অন্যান্য পুরুষ গঙ্গার ঘাটে স্নান করিয়া, সেই স্থানেই সন্ধ্যাপ্রভৃতি সকল কার্য্যই করিতেন ॥৫॥

রাজা! তাহার পর কুন্তীভোজরাজার তনয়া পৃথাদেবী কৃতস্নান বৃদ্ধ ভ্রাতৃ-শ্বশুর ধৃতরাষ্ট্র এবং গান্ধারীকে গঙ্গাতীরে আনয়ন করিতেন ॥৬॥

ধৃতরাষ্ট্রের পুরোহিতেরা সেই গঙ্গাতীরে বেদীর উপরে কুশাস্তর প্রভৃতি করিয়া দিতেন, তাহাতে অগ্নি স্থাপন করিয়া সত্যপ্রতিজ্ঞ রাজা ধৃতরাষ্ট্র হোম করিতেন ॥৭॥

তাহার পর বৃদ্ধ রাজা ধৃতরাষ্ট্র নিয়মযুক্ত ও সংযতেন্দ্রিয় হইয়া অনুচর-গণের সহিত গঙ্গাতীর হইতে কুরুক্ষেত্রে গমন করিলেন ॥৮॥

বুদ্ধিমান্ রাজা ধৃতরাষ্ট্র সেই কুরুক্ষেত্রস্থিত একটী আশ্রমে যাইয়া শতযূপ-নামক এক জ্ঞানী রাজর্ষির নিকট উপস্থিত হইলেন ॥৯॥

সেই শতযূপ কেকয়দেশে শত্রুসন্তাপক এক প্রধান রাজা ছিলেন। তিনি নিজের পুত্রকে প্রজাপালনে নিযুক্ত করিয়া বনে আসিয়াছিলেন ॥১০॥

তেনাসৌ সহিতো রাজা যযৌ ব্যাসাশ্রমং প্রতি।
তত্রৈনং বিধিবদ্রাজন্! প্রত্যগৃহ্লাৎ কুরূদ্বহম্ ॥১১॥
স দীক্ষাং তত্র সম্প্রাপ্য রাজা কৌরবনন্দনঃ।
শতযূপাশ্রমে তস্মিন্নিবাসমকরোত্তদা ॥১২॥
তস্মৈ সর্ব্বং বিধিং রাজ্ঞে রাজাচখ্যৌ মহামতিঃ।
আরণ্যকং মহারাজ! ব্যাসস্যানুমতে তদা ॥১৩॥
এবং স তপসা রাজন্! ধৃতরাষ্ট্রো মহামনাঃ।
যোজয়ামাস চাত্মানং তাংশ্চাপ্যনুচরাংস্তদা ॥১৪॥
তথৈব দেবী গান্ধারী বল্কলাজিনধারিণী।
কুন্ত্যা সহ মহারাজ! সমানব্রতচারিণী ॥১৫॥
কর্ম্মণা মনসা বাচা চক্ষুষা চৈব তে নৃপ!।
সংনিয়ম্যেন্দ্রিয়গ্রামমাস্থিতে পরমং তপঃ ॥১৬॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তেনেতি। তেন শতযূপেন, অসৌ ধৃতরাষ্ট্রঃ। প্রত্যগৃহ্লাৎ ব্যাস ইতি শেষঃ ॥১১॥
স ইতি। তত্র ব্যাসাশ্রমে। নিবাসমকরোৎ একজাতীয়ত্বাদিত্যাশয়ঃ ॥১২॥
তস্মা ইতি। বিধিং নিয়মম্, রাজ্ঞে ধৃতরাষ্ট্রায়, রাজা শতযূপঃ, আচখ্যৌ উবাচ ॥১৩॥
এবমিতি। তপসা সহ। আত্মানং যোজয়ামাস তপসি ব্যাপারয়ামাসেত্যর্থঃ ॥১৪॥
তথেতি। বল্কলম্ অজিনং মৃগচর্ম্ম চ ধারয়তীতি সা। তে গান্ধারীকুন্ত্যৌ। আস্থিতে অবলম্বিতবত্যৌ ॥১৫—১৬॥

---

রাজা! পরে ধৃতরাষ্ট্র রাজর্ষি শতযূপের সহিত মিলিত হইয়া ব্যাসের আশ্রমে গমন করিলেন। তখন ব্যাস যথাবিধানে কৌরবশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্রকে গ্রহণ করিলেন ॥১১॥

ক্রমে রাজা ধৃতরাষ্ট্র ব্যাসের নিকটে দীক্ষা লাভ করিয়া সেই শতযূপের আশ্রমে আসিয়া বাস করিতে লাগিলেন ॥১২॥

মহারাজ! তখন বেদব্যাসের অনুমতিক্রমে মহামতি রাজা শতযূপ ধৃতরাষ্ট্রের নিকটে বনবাসের সমস্ত বিধিবিধান বলিলেন ॥১৩॥

রাজা! এই মহামনা ধৃতরাষ্ট্র তখন নিজেকে এবং সেই অনুচরবর্গকে তপস্যায় ব্যাপৃত করিলেন ॥১৪॥

মহারাজ! বল্কল ও মৃগচর্ম্মধারিণী এবং সমানব্রতচারিণী গান্ধারীদেবীও

---

(১১) তত্রৈনং বিধিবদ্রাজা প্রত্যগৃহ্লাৎ কুরূদ্বহং—পি বঙ্গ বৰ্দ্ধ।

ত্বগস্থিভূতঃ পরিশুষ্কমাংসো জটাজিনী বল্কলসংবৃতাঙ্গঃ।
স পার্থিবস্তত্র তপশ্চচার মহর্ষিবত্তীব্রমপেতমোহঃ ॥১৭॥
ক্ষত্তা চ ধর্ম্মার্থবিদগ্রবুদ্ধিঃ সসঞ্জয়স্তং নৃপতিং সদারম্।
উপাচরদ্‌ঘোরতপো জিতাত্মা তদা কৃশো বল্কলচীরবাসাঃ ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-পর্ব্বণি আশ্রমবাসে শতযূপাশ্রমনিবাসে একবিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—০—

## ভারতকৌমুদী

ত্বগিতি। ত্বগস্থিভূতঃ অস্থিচর্ম্মসারঃ। পার্থিবো ধৃতরাষ্ট্রঃ ॥১৭॥

ক্ষত্তেতি। ক্ষত্তা বিদুরঃ, অগ্রবুদ্ধিঃ প্রশস্তমতিঃ, সঞ্জয়েন সহেতি সসঞ্জয়ঃ, দারৈঃ ভার্য্যয়া গান্ধার্য্যা সহেতি সদারস্তম্। ঘোরতপসা জিত আত্মা মনো যেন সঃ, বল্কলং চীরং কৌপীনঞ্চ বাসো যস্য সঃ ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে একবিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

কুন্তীর সহিত কর্ম্ম, মন, বাক্য ও চক্ষুদ্বারা ইন্দ্রিয়সমূহকে সংযত করিয়া সেই-রূপই গুরুতর তপস্যা অবলম্বন করিলেন ॥১৫—১৬॥

অস্থিচর্ম্মসার, শুষ্ক মাংস, জটা ও মৃগচর্ম্মধারী বল্কলপরিধায়ী রাজা ধৃতরাষ্ট্র মোহ পরিত্যাগ করিয়া মহর্ষির ন্যায় গুরুতর তপস্যা করিতে লাগিলেন ॥১৭॥

এবং ধর্ম্মার্থবিৎ, প্রশস্তবুদ্ধি, তপস্যার প্রভাবে জিতচিত্ত, কৃশদেহ ও বল্কল-কৌপীনধারী বিদুরও সঞ্জয়ের সহিত মিলিত হইয়া তখন গান্ধারী ও ধৃতরাষ্ট্রের পরিচর্য্যা করিতে থাকিলেন ॥১৮॥

—:*:—

(১৮) উপাচরদ্‌ঘোরতপোঽর্জ্জিতাত্মা—নি। * '…একোনবিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…বিংশোঽধ্যায়ঃ'—নি।

# দ্বাবিংশোঽধ্যায়ঃ।

—ঃ০ঃ—

বৈশম্পায়ন উবাচ।

ততস্তত্র মুনিশ্রেষ্ঠা রাজানং দ্রষ্টুমভ্যয়ুঃ।
নারদঃ পর্ব্বতশ্চৈব দেবলশ্চ মহাতপাঃ ॥১॥
দ্বৈপায়নঃ সশিষ্যশ্চ সিদ্ধাশ্চান্যে মনীষিণঃ।
শতযূপশ্চ রাজর্ষির্বৃদ্ধঃ পরমধার্ম্মিকঃ ॥২॥ (যুগ্মকম্)
তেষাং কুন্তী মহারাজ! পূজাং চক্রে যথাবিধি।
তে চাপি তুতুষুস্তস্যাস্তাপসাঃ পরিচর্য্যয়া ॥৩॥
তত্র ধর্ম্ম্যাঃ কথাস্তাত! চক্রুস্তে পরমর্ষয়ঃ।
রময়ন্তো মহাত্মানং ধৃতরাষ্ট্রং জনাধিপম্ ॥৪॥
কথান্তরে তু কস্মিংশ্চিদ্দেবর্ষির্নারদস্ততঃ।
কথামিমামকথয়ৎ সর্ব্বপ্রত্যক্ষদর্শিবান্ ॥৫॥

ভারতকৌমুদী

তত ইতি। রাজানং ধৃতরাষ্ট্রম্, অভ্যয়ুরাগতাঃ। পর্ব্বতো নাম মুনিবিশেষঃ। দ্বৈপায়নো বেদব্যাসঃ ॥১—২॥

তেষামিতি। পূজাং পরিচর্য্যাম্, পরত্র পরিচর্য্যয়েত্যভিধানাৎ ॥৩॥

তত্রেতি। ধর্ম্ম্যা ধর্ম্মাদনপেতাঃ। রময়ন্ত আনন্দয়ন্তঃ ॥৪॥

কথেতি। দর্শিবানিতি কন্‌স্বপ্রত্যয়ে রূপমার্ষম্ ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর নারদ, পর্ব্বত, মহাতপা দেবল, শিষ্যবর্গের সহিত বেদব্যাস—এই সকল মুনিশ্রেষ্ঠ এবং অন্যান্য সিদ্ধগণ, জ্ঞানিগণ আর বৃদ্ধ, পরমধার্ম্মিক ও রাজর্ষি শতযূপ—ইঁহারা সেই আশ্রমে ধৃতরাষ্ট্রকে দেখিতে আসিলেন ॥১—২॥

মহারাজ! কুন্তী যথাবিধানে তাঁহাদের পরিচর্য্যা করিলেন, সেই তপস্বীরাও কুন্তীর পরিচর্য্যায় সন্তুষ্ট হইলেন ॥৩॥

বৎস! সেই মহর্ষিরা মহাত্মা রাজা ধৃতরাষ্ট্রকে সন্তুষ্ট করিতে থাকিয়া ধর্ম্মসঙ্গত কথা বলিতে লাগিলেন ॥৪॥

কোন কথার মধ্যে সমস্ত বিষয়ের প্রত্যক্ষদর্শী দেবর্ষি নারদ এই উপাখ্যান বলিতে লাগিলেন ॥৫॥

নারদ উবাচ।

কেকয়াধিপতিঃ শ্রীমান্ রাজাসীদকুতোভয়ঃ।
সহস্রচিত্য ইত্যুক্তঃ শতযূপপিতামহঃ ॥৬॥
স পুত্রে রাজ্যমাসজ্য জ্যেষ্ঠে পরমধার্ম্মিকে।
সহস্রচিত্যো ধর্ম্মাত্মা প্রবিবেশ বনং নৃপঃ ॥৭॥
স গত্বা তপসঃ পারং দীপ্তস্য বসুধাধিপঃ।
পুরন্দরস্য সংস্থানং প্রতিপেদে মহাদ্যুতিঃ ॥৮॥
দৃষ্টপূর্ব্বঃ স বহুশো রাজন্! সম্পততা ময়া।
মহেন্দ্রসদনে রাজা তপসা দগ্ধকিল্বিষঃ ॥৯॥
তথা শৈলালয়ো রাজা ভগদত্তপিতামহঃ।
তপোবলেনৈব নৃপো মহেন্দ্রসদনং গতঃ ॥১০॥
তথা পৃষধ্রো রাজাসীদ্রাজন্! বজ্রধরোপমঃ।
স চাপি তপসা লেভে নাকপৃষ্ঠমিতো গতঃ ॥১১॥

ভারতকৌমুদী

কেকয়েতি। সহস্রচিত্য ইতি নাম, শতযূপস্য উপস্থিতস্য অস্য রাজর্ষেঃ পিতামহঃ ॥৬॥

স ইতি। আসজ্য সংস্থাপ্য। বনং তপোবনম্ ॥৭॥

স ইতি। দীপ্তস্য উজ্জ্বলস্য। পুরন্দরস্য ইন্দ্রস্য, সংস্থানং লোকম্, প্রতিপেদে প্রাপ ॥৮॥

দৃষ্টেতি। সম্পততা গচ্ছতা। মহেন্দ্রসদনে দেবরাজভবনে ॥৯॥

তথেতি। শৈলালয়ো নাম, ভগদত্তস্য কুরুক্ষেত্রযুদ্ধে নিহতস্য প্রাগ্জ্যোতিষাধিপতেঃ পিতামহঃ ॥১০॥

---

নারদ বলিলেন—'কেকয়দেশে এই শতযূপের পিতামহ সহস্রচিত্যনামক সুন্দর মূর্ত্তি ও নির্ভয় চিত্ত এক রাজা ছিলেন ॥৬॥

ধর্ম্মাত্মা রাজা সহস্রচিত্য পরমধার্ম্মিক জ্যেষ্ঠপুত্রের উপরে রাজ্য স্থাপন করিয়া তপোবনে প্রবেশ করিয়াছিলেন ॥৭॥

কালক্রমে মহাতেজা সেই রাজা সহস্রচিত্য তপস্যা শেষ করিয়া উজ্জ্বল ইন্দ্রলোক লাভ করিয়াছিলেন ॥৮॥

রাজা! আমি পূর্ব্বে ইন্দ্রভবনে যাইয়া তপস্যার প্রভাবে পাপবিহীন সেই রাজাকে বহু বার দেখিয়াছি ॥৯॥

এবং ভগদত্তের পিতামহ রাজা শৈলালয় তপোবলেই ইন্দ্রভবনে গিয়াছেন ॥১০॥

---

(৬) পুরা প্রজাপতিসমো রাজাসীদকুতোভয়ঃ—নি।

অস্মিন্নরণ্যে নৃপতে ! মান্ধাতুরপি চাত্মজঃ ।
পুরুকুৎসো নৃপঃ সিদ্ধিং মহতীং সমবাপ্তবান্ ॥১২॥
ভার্য্যা সমভবদ্‌যস্য নর্ম্মদা সরিতাংবরা ।
সোঽস্মিন্নরণ্যে নৃপতিস্তপস্তপ্ত্বা দিবং গতঃ ॥১৩॥
শশলোমা চ রাজাসীদ্‌রাজন্ ! পরমধার্ম্মিকঃ ।
সম্যগস্মিন্ বনে তপ্ত্বা ততো দিবমবাপ্তবান্ ॥১৪॥
দ্বৈপায়নপ্রসাদাচ্চ ত্বমপীদং তপোবনম্ ।
রাজন্ ! অবাপ্য দুষ্প্রাপাং গতিমগ্র্যাং গমিষ্যসি ॥১৫॥
ত্বং চাপি রাজশার্দ্দূল ! তপসোঽন্তে শ্রিয়া বৃতঃ ।
গান্ধারীসহিতো গন্তা গতিং তেষাং মহাত্মনাম্ ॥১৬॥

ভারতকৌমুদী

তথেতি। পৃষধ্রো নাম, বজ্রধরোপম ইন্দ্রতুল্যঃ। নাকপৃষ্ঠং স্বর্গলোকম্, ইতো মর্ত্ত্যলোকাৎ ॥১১॥

অস্মিন্নিতি। পুরুকুৎসো নাম ॥১২॥

ভার্য্যেতি। নর্ম্মদা নদী। দিবং স্বর্গম্ ॥১৩॥

শশেতি। শশলোমা নাম। তপ্ত্বা তপস্যাং কৃত্বা ॥১৪॥

দ্বৈপেতি। দ্বৈপায়নপ্রসাদাদ্‌বেদব্যাসানুগ্রহাৎ তদুপদেশেনৈবাগমনাৎ। অগ্র্যাং শ্রেষ্ঠাম্ ॥১৫॥

ত্বমিতি। শ্রিয়া পুণ্যসম্পদা। গন্তা গমিষ্যসি ॥১৬॥

---

রাজা ! পৃষধ্রনামে ইন্দ্রের তুল্য এক রাজা ছিলেন। তিনিও তপস্যার প্রভাবে মর্ত্ত্যলোক হইতে যাইয়া স্বর্গলোক লাভ করিয়াছেন ॥১১॥

নরনাথ ! মান্ধাতার পুত্র পুরুকুৎসরাজাও এই তপোবনে তপস্যা করিয়া মহাসিদ্ধি লাভ করিয়াছেন ॥১২॥

নদীশ্রেষ্ঠা নর্ম্মদা যাঁহার ভার্য্যা ছিলেন, সেই পুরুকুৎসরাজা এই তপোবনে তপস্যা করিয়া স্বর্গে গিয়াছেন ॥১৩॥

রাজা ! শশলোমানামে পরম ধার্ম্মিক এক রাজা ছিলেন। তিনিও এই বনে সমীচীনভাবে তপস্যা করিয়া পরে স্বর্গলাভ করিয়াছেন ॥১৪॥

রাজা ! আপনিও বেদব্যাসের অনুগ্রহে এই তপোবনে আসিয়া দুর্লভ শ্রেষ্ঠগতি লাভ করিবেন ॥১৫॥

রাজশ্রেষ্ঠ ! আপনিও তপস্যার অন্তে পুণ্যসম্পন্ন হইয়া গান্ধারীর সহিত সেই মহাত্মাদের গতি লাভ করিবেন ॥১৬॥

পাণ্ডুঃ স্মরতি তে নিত্যং বলহন্তুঃ সমীপগঃ।
ত্বাং সদৈব মহারাজ! শ্রেয়সা স চ যোক্ষ্যতি ॥১৭॥
তব শুশ্রূষয়া চৈব গান্ধার্য্যাশ্চ যশস্বিনী।
ভর্ত্তুঃ সলোকতামেষা গমিষ্যতি বধূস্তব ॥১৮॥
যুধিষ্ঠিরস্য জননী স হি ধর্ম্মঃ সনাতনঃ।
বয়মেতৎ প্রপশ্যামো নৃপতে! দিব্যচক্ষুষা ॥১৯॥ (যুগ্মকম্)
প্রবেক্ষ্যতি মহাত্মানং বিদুরশ্চ যুধিষ্ঠিরম্।
সঞ্জয়স্তদনুধ্যানাদিতঃ স্বর্গমবাপ্স্যতি ॥২০॥

বৈশম্পায়ন উবাচ।

এতচ্ছ্রুত্বা কৌরবেন্দ্রো মহাত্মা সার্দ্ধং পত্ন্যা প্রীতিমান্ সংবভূব।
বিদ্বান্ বাক্যং নারদস্য প্রশস্য চক্রে পূজাং চাতুলাং নারদায় ॥২১॥

---

ভারতকৌমুদী

পাণ্ডুরিতি। তে তব। "স্মৃত্যর্থকর্ম্মণি" ইতি কর্ম্মণি ষষ্ঠী। বলহন্তুরিন্দ্রস্য। শ্রেয়সা মঙ্গলেন ॥১৭॥

তবেতি। ভর্ত্তুঃ পাণ্ডোঃ, সলোকতাং সমানলোকবাসিত্বম্, বধূঃ কুন্তী। স ভর্ত্তুঃ সলোকতালাভঃ ॥১৮—১৯॥

প্রেতি। বিদুরশ্চ মহাত্মানং যুধিষ্ঠিরং প্রবেক্ষ্যতি ধর্ম্মরূপত্বাৎ। তদনুধ্যানাদ্ধর্ম্ম-চিন্তনাৎ ॥২০॥

এতদিতি। কৌরবেন্দ্রো ধৃতরাষ্ট্রঃ, পত্ন্যা গান্ধার্য্যা। বিদ্বান্ কর্ত্তব্যজ্ঞানবান্ ॥২১॥

---

মহারাজ! ইন্দ্রের নিকটবর্ত্তী পাণ্ডু সর্ব্বদাই তোমাকে স্মরণ করিতেছেন এবং তিনি তোমাকে সর্ব্বদাই মঙ্গলসংযুক্ত করিবেন ॥১৭॥

রাজা! যুধিষ্ঠিরের জননী যশস্বিনী তোমার এই ভ্রাতৃবধূ কুন্তী তোমার ও গান্ধারীর শুশ্রূষা করায় ভর্ত্তা পাণ্ডুর সমান লোক লাভ করিবেন। কারণ, তাহাই সনাতন ধর্ম্ম। আমি দিব্য চক্ষুতে এই সমস্ত দেখিতেছি ॥১৮—১৯॥

আর বিদুর মহাত্মা যুধিষ্ঠিরের দেহে প্রবেশ করিবেন এবং সঞ্জয় ধর্ম্মচিন্তার ফলে এই মর্ত্ত্যলোক হইতে স্বর্গলোকে গমন করিবেন' ॥২০॥

বৈশম্পায়ন বলিলেন—নারদের এই কথা শুনিয়া মহাত্মা ও কর্ত্তব্যজ্ঞান-বান্ ধৃতরাষ্ট্র পত্নী গান্ধারীর সহিত সন্তুষ্ট হইলেন এবং নারদের বাক্যের প্রশংসা করিয়া তাঁহার অতুলনীয় পূজা করিলেন ॥২১॥

ততঃ সর্বে নারদং বিপ্রসঙ্ঘাঃ সংপূজয়ামাসুরতীব রাজন্ ! ।
রাজ্ঞঃ প্রীত্যা ধৃতরাষ্ট্রস্য তে বৈ পুনঃ পুনঃ সংপ্রহৃষ্টস্তদানীম্ ॥২২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে নারদবাক্যে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—০—

## ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ।

—:০:—

বৈশম্পায়ন উবাচ ।

নারদস্য তু তদ্বাক্যং শশংসুর্দ্বিজসত্তমাঃ ।
শতযূপস্তু রাজর্ষির্নারদং বাক্যমব্রবীৎ ॥১॥
অহো ভগবতা শ্রদ্ধা কুরুরাজস্য বর্দ্ধিতা ।
সর্ব্বস্য চ জনস্যাস্য মম চৈব মহাদ্যুতে ! ॥২॥

---

ভারতকৌমুদী

তত ইতি । সংপূজয়ামাসুঃ ভবিষ্যদ্বিষয়কথনাৎ ॥২২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্য-বিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

নারদস্যেতি । শশংসুঃ সর্ব্বেষাং সন্তোষজননাৎ । শতযূপো নাম প্রাগুক্তঃ ॥১॥

অহো ইতি । ভগবতা নারদেন, শ্রদ্ধা তপস্যাং প্রতি বিশ্বাসঃ ॥২॥

---

রাজা ! তাহার পর ব্রাহ্মণেরা সকলে নারদের বিশেষ সম্মান করিলেন এবং রাজা ধৃতরাষ্ট্রের প্রীতি দর্শন করিয়া তাঁহারাও তখন অত্যন্ত আনন্দিত হইলেন ॥২২॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—তত্রত্য ব্রাহ্মণগণ নারদের সেই বাক্যের প্রশংসা করিলেন ; আর রাজর্ষি শতযূপ নারদকে এই কথা বলিলেন—॥১॥

---

* অত্র অধ্যায়সমাপ্তির্নাস্তি বঙ্গ বর্দ্ধ ।

অস্তি কাচিদ্বিবক্ষা তু তাং মে নিগদতঃ শৃণু।
ধৃতরাষ্ট্রং প্রতি নৃপং দেবর্ষে! লোকপূজিত! ॥৩॥
সর্ব্ববৃত্তান্ততত্ত্বজ্ঞো ভবান্ দিব্যেন চক্ষুষা।
যুক্তঃ পশ্যসি বিপ্রর্ষে! গতির্যা বিবিধা নৃণাম্ ॥৪॥
উক্তবান্ নৃপতীনাং ত্বং মহেন্দ্রস্য সলোকতাম্।
ন ত্বস্য নৃপতের্লোকাঃ কথিতাস্তে মহামুনে! ॥৫॥
স্থানমপ্যস্য নৃপতেঃ শ্রোতুমিচ্ছাম্যহং বিভো!।
ত্বত্তঃ কীদৃক্ কদা চেতি তন্মমাখ্যাহি তত্ত্বতঃ ॥৬॥
ইত্যুক্তো নারদস্তেন বাক্যং সর্বমনোঽনুগম্।
ব্যাজহার সভামধ্যে দিব্যদর্শী মহাতপাঃ ॥৭॥

---

ভারতকৌমুদী

অস্তীতি। বিবক্ষা বক্তুমিচ্ছা, নিগদতঃ কথয়তঃ ॥৩॥

সর্ব্বেতি। দিব্যেন চক্ষুষা যুক্তো ভবান্ সর্ব্ববৃত্তান্ততত্ত্বজ্ঞঃ, অতএব হে বিপ্রর্ষে! নৃণাং যা বিবিধা গতিঃ তাং ত্বং পশ্যসি ॥৪॥

উক্তবানিতি। নৃপতীনাং সহস্রচিত্যাদীনাম্, সলোকতামেকলোকবাসিত্বম্। অস্য ধৃতরাষ্ট্রস্য ॥৫॥

স্থানমিতি। অস্য ধৃতরাষ্ট্রস্য। আখ্যাহি ব্রূহি ॥৬॥

ইতীতি। সর্ব্বেষামেব মনোঽনুগমভীষ্টম্। ব্যাজহার উবাচ ॥৭॥

---

'মহাতেজা দেবর্ষি! আপনি ধৃতরাষ্ট্রের, এই সমস্ত লোকের এবং আমার তপস্যার উপরে শ্রদ্ধা বর্দ্ধিত করিয়াছেন ॥২॥

অতএব জগৎপূজিত দেবর্ষি! রাজা ধৃতরাষ্ট্রের বিষয়ে আমার কিছু বলিবার ইচ্ছা আছে, তাহা আমি বলিতেছি, আপনি শ্রবণ করুন ॥৩॥

আপনি দিব্যচক্ষুসম্পন্ন বলিয়া সমস্ত পদার্থেরই তত্ত্ব জানেন এবং ব্রহ্মর্ষি! মনুষ্যগণের যে বিবিধ গতি হয়, তাহাও আপনি দেখিয়া থাকেন ॥৪॥

মহর্ষি! আপনি সহস্রচিত্যপ্রভৃতি রাজগণের ইন্দ্রলোক লাভের বিষয় বলিয়াছেন; কিন্তু এই রাজার প্রাপ্য লোকের কথা বলেন নাই ॥৫॥

অতএব প্রভু! আমি এই রাজার প্রাপ্য স্থানের বিষয় আপনার নিকট শুনিতে ইচ্ছা করি; ইনি কখন কি প্রকারে লোক লাভ করিবেন, তাহা বলুন' ॥৬॥

শতযূপ এইরূপ বলিলে, দিব্যদর্শী ও মহাতপা নারদ সেই সভামধ্যে সকলেরই মনের অনুকূল বাক্য বলিলেন ॥৭॥

নারদ উবাচ।

যদৃচ্ছয়া শক্রসদো গত্বা শক্রং শচীপতিম্।
দৃষ্টবানস্মি রাজর্ষে! তত্র পাণ্ডুং নরাধিপম্ ॥৮॥
তত্রেয়ং ধৃতরাষ্ট্রস্য কথা সমভবন্নৃপ!।
তপসো দুষ্করস্যাস্য যদয়ং তপ্যতে তপঃ ॥৯॥
তত্রাহমিদমশ্রৌষং শক্রস্য বদতঃ স্বয়ম্।
বর্ষাণি ত্রীণি শিষ্টানি রাজ্ঞোঽস্য পরমায়ুষঃ ॥১০॥
ততঃ কুবেরভবনং গান্ধারীসহিতো নৃপঃ।
প্রয়াতা ধৃতরাষ্ট্রোঽয়ং রাজরাজাভিসৎকৃতঃ ॥১১॥
কামগেন বিমানেন দিব্যাভরণভূষিতঃ।
ঋষিপুত্রো মহাভাগস্তপসা দগ্ধকিল্বিষঃ ॥১২॥
সঞ্চরিষ্যতি লোকাংশ্চ দেবগন্ধর্ব্বরক্ষসাম্।
স্বচ্ছন্দেনেতি ধর্ম্মাত্মা যন্মাং ত্বমনুপৃচ্ছসি ॥১৩॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

যদৃচ্ছয়েতি। যদৃচ্ছয়া জগদ্ভ্রমণক্রমেণ ঈশ্বরেচ্ছয়া বা, শক্রসদ ইন্দ্রসভাম্ ॥৮॥
তত্রেতি। তত্র শক্রসদসি। তপ্যতে অনুতিষ্ঠতি ॥৯॥
তত্রেতি। অস্য রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য, পরমায়ুষঃ ত্রীণি বর্ষাণি শিষ্টানি অবশিষ্টানি ॥১০॥
তত ইতি। রাজরাজেন কুবেরেণ অভিসৎকৃতঃ সর্বথা সম্মানিতঃ ॥১১॥
কামগেনেতি। কামগেন স্বেচ্ছাগামিনা। ঋষের্ব্যাসস্য পুত্রঃ। স্বচ্ছন্দেন স্বেচ্ছয়া ॥১২—১৩॥

---

নারদ বলিলেন—'রাজর্ষি! আমি একদা ঈশ্বরেচ্ছাক্রমে ইন্দ্রের সভায় যাইয়া শচীপতি ইন্দ্রকে এবং রাজা পাণ্ডুকে দর্শন করি ॥৮॥

রাজা! ইনি যে তপস্যা করিতেছেন, ইঁহার এই দুষ্কর তপস্যাসম্বন্ধে ইন্দ্রের সেই সভায় আলোচনা হইয়াছিল ॥৯॥

স্বয়ং ইন্দ্র সেই সভায় ইহা বলিয়াছিলেন, আমি শুনিয়াছিলাম—এই ধৃতরাষ্ট্রের পরমায়ু আর তিন বৎসর মাত্র অবশিষ্ট আছে ॥১০॥

তাহার পর এই রাজা ধৃতরাষ্ট্র গান্ধারীর সহিত কুবেরভবনে গমন করিবেন এবং কুবেরকর্তৃক সর্ব্বপ্রকারে সম্মানিত হইবেন ॥১১॥

ক্রমে ঋষিপুত্র, মহাভাগ্যশালী, তপস্যার গুণে পাপবিহীন ও ধর্ম্মাত্মা এই ধৃতরাষ্ট্র দিব্য অলঙ্কারে অলঙ্কৃত হইয়া কামগামী বিমানে আরোহণ করিয়া ইচ্ছানুসারে দেবতা, গন্ধর্ব্ব ও রাক্ষসলোকে বিচরণ করিবেন। আপনি আমাকে যাহা জিজ্ঞাসা করিয়াছিলেন, এই তাহা বলিলাম ॥১২—১৩॥

দেবগুহ্যমিদং প্রীত্যা ময়া বঃ কথিতং মহৎ।
ভবন্তো হি শ্রুতধনাস্তপসা দগ্ধকিল্বিষাঃ ॥১৪॥
বৈশম্পায়ন উবাচ।
ইতি তে তস্য তচ্ছ্রুত্বা দেবর্ষের্মধুরং বচঃ।
সর্ব্বে সুমনসঃ প্রীতা বভূবুঃ স চ পার্থিবঃ ॥১৫॥
এবং কথাভিরন্বাস্য ধৃতরাষ্ট্রং মনীষিণম্।
বিপ্রজগ্মুর্যথাকামং তে সিদ্ধগতিমাস্থিতাঃ ॥১৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে নারদবাক্যে ত্রয়োবিংশোঽধ্যায়ঃ॥০॥ *

ভারতকৌমুদী

দেবেতি। দেবস্যাপি গুহ্যং গোপনীয়ম্, ইদমাখ্যানম্। হি যস্মাৎ, শ্রুতমাপ্তবাক্যশ্রবণমেব ধনং যেষাং তে ॥১৪॥

ইতীতি। সুমনসঃ প্রসন্নচিত্তাঃ, স পার্থিবো ধৃতরাষ্ট্রশ্চ ॥১৫॥

এবমিতি। অন্বাস্য উপাস্য সন্তোষ্যেত্যর্থঃ। সিদ্ধগতিম্ আকাশগমনম্ ॥১৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

নারদ ইতি ॥১—১১॥ ঋষিপুত্রো ব্যাসপুত্রঃ ॥১২—১৬॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিকপর্ব্বণি আশ্রমবাসে ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥২৩॥

আমি প্রীতিবশতঃ দেবগুহ্য এই প্রশস্ত বিষয় আপনাদের নিকট বলিলাম। কারণ, আপনারা তপস্যার গুণে পাপ দগ্ধ করিয়াছেন এবং আপ্তবাক্য শ্রবণ করাই আপনাদের ধন' ॥১৪॥

বৈশম্পায়ন বলিলেন—তত্রত্য সাধুপুরুষেরা সকলে দেবর্ষি নারদের এই প্রকার সেই মধুর বাক্য শ্রবণ করিয়া প্রসন্ন ও সন্তুষ্টচিত্ত হইলেন এবং রাজা ধৃতরাষ্ট্রও আনন্দ লাভ করিলেন ॥১৫॥

তাঁহারা এইরূপ কথাদ্বারা ধৃতরাষ্ট্রকে আনন্দিত করিয়া, সিদ্ধপুরুষের গতি অবলম্বনপূর্ব্বক ইচ্ছানুসারে চলিয়া গেলেন ॥১৬॥

* '...বিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...দ্বাবিংশোঽধ্যায়ঃ'—নি।

বৈশম্পায়ন উবাচ ।

ইত্যুক্তঃ স তু গান্ধার্য্যা কুন্তীমিদমভাষত ।
স্নেহবাষ্পাকুলে নেত্রে প্রমৃজ্য রুদতীং বচঃ ॥২৭॥
বিসর্জ্জয়তি মাং রাজা গান্ধারী চ যশস্বিনী ।
ভবত্যাং বদ্ধচিত্তস্তু কথং যাস্যামি দুঃখিতঃ ॥২৮॥
ন চোৎসহে তপোবিঘ্নং কর্ত্তুং তে ধর্ম্মচারিণি ! ।
তপসো হি পরং নাস্তি তপসা বিন্দতে মহৎ ॥২৯॥
মমাপি ন তথা রাজ্ঞি ! রাজ্যে বুদ্ধির্যথা পুরা ।
তপস্যেবানুরক্তং মে মনঃ সর্ব্বাত্মনা তথা ॥৩০॥
শূন্যেয়ঞ্চ মহী কৃৎস্না ন মে প্রীতিকরী শুভে ! ।
বান্ধবা নঃ পরিক্ষীণা বলং নো ন যথা পুরা ॥৩১॥

ভারতকৌমুদী

গম্যতামিতি। এতাবৎসেবনং পর্য্যাপ্তং যথেষ্টং জাতম্। রাজা ধৃতরাষ্ট্রঃ ॥২৬॥
ইতীতি। স যুধিষ্ঠিরঃ। স্নেহবাষ্পেণ আকুলে ব্যাপ্তে ॥২৭॥
বিসর্জ্জয়তীতি। রাজা ধৃতরাষ্ট্রঃ। বদ্ধং চিত্তং যেন সঃ ॥২৮॥
নেতি। পরমুৎকৃষ্টম্, তপসা মহৎ ব্রহ্ম বিন্দতে লভতে ॥২৯॥
মমেতি। হে রাজ্ঞি! কুন্তি!। তপস্যেবানুরক্তং বার্দ্ধক্যাগমাৎ ॥৩০॥

পুত্র! তুমি যাও, এইটা করাই তোমার যথেষ্ট হইয়াছে এবং তুমি আমাদের সেবা করিয়াছ; অতএব পুত্র! রাজা যাহা বলিলেন, তোমার সেই পিতৃবাক্য রক্ষা করাই উচিত' ॥২৬॥

বৈশম্পায়ন বলিলেন—গান্ধারী এই কথা বলিলে, যুধিষ্ঠির অশ্রুসিক্ত নয়নযুগল মার্জ্জনা করিয়া রোদনপ্রবৃত্তা কুন্তীকে এই কথা বলিলেন—॥২৭॥

'মা! রাজা ও যশস্বিনী গান্ধারী আমাকে বিদায় দিলেন; কিন্তু আমার চিত্ত আপনাতে বদ্ধ রহিয়াছে; সুতরাং এই অবস্থায় আমি দুঃখ অনুভব করিতে থাকিয়া কি প্রকারে যাইব ॥২৮॥

ধর্ম্মচারিণি! আমি আপনার তপস্যার বিঘ্ন করিতে ইচ্ছা করি না। কারণ, তপস্যা অপেক্ষা মঙ্গললাভের উত্তম উপায় আর নাই; এমন কি, তপস্যাদ্বারা ব্রহ্মপর্য্যন্ত লাভ করা যায় ॥২৯॥

রাজ্ঞি! আমারও আর পূর্ব্বের ন্যায় রাজ্যশাসনে ইচ্ছা নাই; কিন্তু আমার মন এখন তপস্যাতেই সর্ব্বপ্রকারে অনুরক্ত হইয়াছে ॥৩০॥

পাঞ্চালাঃ সুভৃশং ক্ষীণাঃ কথামাত্রাবশেষিতাঃ।
ন তেষাং কুলকর্ত্তারং কঞ্চিৎ পশ্যাম্যহং শুভে ! ॥৩২॥
সর্ব্বে হি ভস্মসান্নীতাস্তে দ্রোণেন রণাজিরে।
অবশিষ্টাশ্চ নিহতা দ্রোণপুত্রেণ বৈ নিশি।
চেদয়শ্চৈব মৎস্যাশ্চ দৃষ্টপূর্ব্বাস্তথৈব নঃ ॥৩৩॥
কেবলং বৃষ্ণিচক্রঞ্চ বাসুদেবপরিগ্রহাৎ।
যদ্দৃষ্ট্বা স্থাতুমিচ্ছামি ধর্ম্মার্থং নার্থহেতুতঃ ॥৩৪॥
শিবেন পশ্য নঃ সর্ব্বান্ দুর্ল্লভং তব দর্শনম্।
অবিষহ্যঞ্চ রাজা হি তীব্রং চারপ্স্যতে তপঃ ॥৩৫॥

## ভারতকৌমুদী

রাজ্যে বুদ্ধ্যভাবং প্রতি হেতুমাহ শূন্যেতি। শূন্যা প্রায়েণ পুরুষরহিতা। পরিক্ষীণা যুদ্ধে ক্ষয়ং গতাঃ। নঃ অস্মাকম্ ॥৩১॥

বান্ধবানাং ক্ষয়মেবাহ পাঞ্চালা ইতি। কথামাত্র এব অবশেষিতা বিধাত্রেতি শেষঃ ॥৩২॥

সর্ব্ব ইতি। অবশিষ্টা ধৃষ্টদ্যুম্নাদয়ঃ। দৃষ্টপূর্ব্বা দ্রোণপুত্রনিহতত্বেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৩॥

কেবলমিতি। বৃষ্ণিচক্রং বৃষ্ণিবংশঃ, বাসুদেবপরিগ্রহাৎ কৃষ্ণাবলম্বনাৎ তিষ্ঠতীতি শেষঃ। ধর্ম্মার্থং রাজধর্ম্মরক্ষার্থম্ ॥৩৪॥

শুভদর্শনে! বীরশূন্যা এই সমগ্র পৃথিবীটাই আমার এখন আর প্রীতি উৎপাদন করে না; বিশেষতঃ, আমাদের বান্ধবগণ বিনষ্ট হইয়াছেন এবং আমাদের বলও আর পূর্ব্বের ন্যায় নাই ॥৩১॥

শুভদর্শনে! পাঞ্চালগণ অত্যন্ত ক্ষয় পাইয়া কেবল কথামাত্রে অবশিষ্ট রহিয়াছেন; আমি তাঁহাদের বংশরক্ষক কাহাকেও দেখিতেছি না ॥৩২॥

দ্রোণাচার্য্য সমস্ত পাঞ্চালকেই সমরাঙ্গনে সংহার করিয়াছিলেন। তৎপরে অবশিষ্ট যাঁহারা ছিলেন, অশ্বত্থামা তাঁহাদিগকেও রাত্রিতে সংহার করিয়াছেন এবং আমরা দেখিয়াছিলাম যে, অশ্বত্থামা সেই রাত্রিতে চেদিবংশীয় ও মৎস্য-বংশীয় বীরগণকেও বধ করিয়াছেন ॥৩৩॥

কেবল বৃষ্ণিবংশীয়েরা কৃষ্ণকে অবলম্বন করিয়া থাকায় অবশিষ্ট আছেন, যাঁহাদিগকে দেখিয়া আমি রাজধর্ম্ম পালনের জন্য থাকিতে ইচ্ছা করি; কিন্তু অন্য কোন প্রয়োজনে নহে ॥৩৪॥

---

(৩২)...কন্থামাত্রাবশেষিতাঃ—পি নি।

(৩৫) ভবিষ্যত্যথ! রাজা হি তীব্রং চারপ্স্যতে তপঃ—নি।

এতচ্ছ্রুত্বা মহাবাহুঃ সহদেবো যুধাংপতিঃ।
যুধিষ্ঠিরমুবাচেদং বাষ্পব্যাকুললোচনঃ ॥৩৬॥
নোৎসহেঽহং পরিত্যক্তুং মাতরং ভরতর্ষভ!।
প্রতিযাতু ভবান্ ক্ষিপ্রং তপস্তপ্স্যাম্যহং বনে ॥৩৭॥
ইহৈব শোষয়িষ্যামি তপসেদং কলেবরম্।
পাদশুশ্রূষণে যুক্তো রাজ্ঞো মাত্রোস্তথাঽনয়োঃ ॥৩৮॥
তমুবাচ ততঃ কুন্তী পরিষ্বজ্য মহাভুজম্।
গম্যতাং পুত্র! মৈবং ত্বং বোচঃ কুরু বচো মম ॥৩৯॥
আগমা বঃ শিবাঃ সন্তু স্বস্থা ভবত পুত্রকাঃ!।
উপরোধো ভবেদেবমস্মাকং তপসঃ কৃতে ॥৪০॥

ভারতকৌমুদী

শিবেনেতি। শিবেন মঙ্গলজনকেন চক্ষুষা। রাজা ধৃতরাষ্ট্রঃ, অবিসহং তীব্রং তপ আরপ্স্যতে ॥৩৫॥

এতদিতি। যুধাংপতির্যোদ্ধৃশ্রেষ্ঠঃ। বাষ্পেণ ব্যাকুলে ব্যাপ্তে লোচনে যস্য সঃ ॥৩৬॥

নেতি। নোৎসহে ন শক্নোমি, মাতরং কুন্তীম্। প্রতিযাতু হস্তিনায়াম্ ॥৩৭॥

ইহেতি। যুক্তঃ প্রবৃত্তঃ, রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য, মাত্রোঃ কুন্তীগান্ধার্য্যোঃ ॥৩৮॥

তমিতি। পরিষ্বজ্য আলিঙ্গ্য। ত্বমেবং মা বোচঃ ন কথয় ॥৩৯॥

আগমা ইতি। আগমা অত্রাগমনানি, শিবা মঙ্গলকরা, স্বস্থাঃ সুস্থদেহমনসঃ। উপরোধঃ ধঃ ॥৪০॥

---

দেবি! আপনি মঙ্গলময় দৃষ্টিতে আমাদিগকে দর্শন করুন। কারণ, আপনার দর্শন আমাদের দুর্ল্লভ। শীঘ্রই রাজা ধৃতরাষ্ট্র অসহ্য তীব্র তপস্যা আরম্ভ করিবেন' ॥৩৫॥

যুধিষ্ঠিরের এই কথা শুনিয়া মহাবাহু ও যোদ্ধৃশ্রেষ্ঠ সহদেব বাষ্পাকুলনেত্র হইয়া যুধিষ্ঠিরকে এই কথা বলিলেন—॥৩৬॥

'ভরতশ্রেষ্ঠ! আমি মাতাকে পরিত্যাগ করিতে পারিব না। আপনি সত্বর হস্তিনায় ফিরিয়া যান, আমি এই তপোবনে তপস্যা করিব ॥৩৭॥

আমি এই রাজার এবং এই দুই মাতার চরণশুশ্রূষায় নিরত থাকিয়া এই তপোবনেই তপস্যাদ্বারা এই দেহ শুষ্ক করিব' ॥৩৮॥

তাহার পর কুন্তী মহাবাহু সহদেবকে আলিঙ্গন করিয়া বলিলেন—'পুত্র! তুমি এরূপ বলিও না, আমার বাক্য রক্ষা কর, হস্তিনায় যাও ॥৩৯॥

---

(৩৮) পাদশুশ্রূষণে রক্তঃ—বঙ্গ বর্দ্ধ নি।

ত্বৎস্নেহপাশবদ্ধা চ হীয়েয়ং তপসঃ পরাৎ।
তস্মাৎ পুত্রক! গচ্ছ ত্বং শিষ্টমল্পঞ্চ নঃ প্রভো! ॥৪১॥

বৈশম্পায়ন উবাচ। *

এবং সংস্তম্ভিতং বাক্যৈঃ কুন্ত্যা বহুবিধৈর্ম্মনঃ।
সহদেবস্য রাজেন্দ্র! রাজ্ঞশ্চৈব বিশেষতঃ ॥৪২॥
তে মাত্রা সমনুজ্ঞাতা রাজ্ঞা চ কুরুপুঙ্গবাঃ।
অভিবাদ্য কুরুশ্রেষ্ঠমামন্ত্রয়িতুমারভন্ ॥৪৩॥

যুধিষ্ঠির উবাচ।

রাজ্যং প্রতি গমিষ্যামঃ শিবেন প্রতিনন্দিতাঃ।
অনুজ্ঞাতাস্ত্বয়া রাজন্! গমিষ্যামো বিকল্মষাঃ ॥৪৪॥

---

ভারতকৌমুদী

ত্বদিতি। পরাদুত্তমাৎ তপসঃ, হীয়েয়ং ভ্রষ্টা ভবেয়ম্। নঃ অস্মাকম্, অল্পমায়ুঃ শিষ্টমবশিষ্টম্ ॥৪১॥

এবমিতি। সংস্তম্ভিতং স্বসমীপস্থিতৌ নিরুদ্ধম্। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য ॥৪২॥

ত ইতি। মাত্রা কুন্ত্যা, রাজ্ঞা ধৃতরাষ্ট্রেণ। কুরুশ্রেষ্ঠং ধৃতরাষ্ট্রম্ ॥৪৩॥

রাজ্যমিতি। শিবেন মঙ্গলাভিলাষিণা ভবতা। বিকল্মষা যুষ্মৎসংসর্গেণ নিষ্পাপাঃ ॥৪৪॥

---

পুত্রগণ। তোমাদের আগমন মঙ্গলজনক হউক, তোমরা সুস্থ থাক। তপস্যার জন্যই তোমাদের নিকটে আমাদের এইরূপ অনুরোধ ॥৪০॥

প্রভাবশালী পুত্র। তোমার স্নেহপাশে বদ্ধ থাকিয়া আমি গুরুতর তপস্যা হইতে ভ্রষ্ট হইব; অতএব তুমি এস্থান হইতে গমন কর, আমাদের আয়ুও আর অল্পই অবশিষ্ট আছে' ॥৪১॥

বৈশম্পায়ন বলিলেন—রাজশ্রেষ্ঠ। কুন্তী এইরূপ নানাবিধ বাক্যদ্বারা সহদেবের বিশেষতঃ যুধিষ্ঠিরের মন স্থগিত করিলেন ॥৪২॥

জননী কুন্তী ও রাজা ধৃতরাষ্ট্র হস্তিনায় যাইবার অনুমতি করিলে, কৌরবশ্রেষ্ঠ পাণ্ডবেরা ধৃতরাষ্ট্রকে অভিবাদন করিয়া প্রত্যেকের অনুমতি লইতে আরম্ভ করিলেন ॥৪৩॥

যুধিষ্ঠির বলিলেন—'রাজা। আপনি মঙ্গলার্থী হইয়া আমাদের আদর করিয়াছেন, এখন আমরা রাজ্যে ফিরিয়া যাইব। আমরা নিষ্পাপ হইয়াছি, আপনি অনুমতি করিলে প্রস্থান করিতে পারি' ॥৪৪॥

---

* এষ পাঠঃ বঙ্গ বর্দ্ধ নি নাস্তি।

এবমুক্তঃ স রাজর্ষির্ধর্ম্মরাজ্ঞা মহাত্মনা।
অনুজজ্ঞে স কৌরব্যমভিনন্দ্য যুধিষ্ঠিরম্ ॥৪৫॥
ভীমঞ্চ বলিনাং শ্রেষ্ঠং সান্ত্বয়ামাস পার্থিবঃ।
স চাস্য সম্যঙ্ মেধাবী প্রত্যপদ্যত বীর্য্যবান্ ॥৪৬॥
অর্জ্জুনঞ্চ সমাশ্লিষ্য যমৌ চ পুরুষর্ষভৌ।
অনুজজ্ঞে স কৌরব্যঃ পরিষ্বজ্যাভিনন্দ্য চ ॥৪৭॥
গান্ধার্য্যা চাভ্যনুজ্ঞাতাঃ কৃতপাদাভিবাদনাঃ।
জনন্যা সমুপাঘ্রাতাঃ পরিষ্বক্তাশ্চ তে নৃপম্ ॥৪৮॥
চক্রুঃ প্রদক্ষিণং সর্ব্বে বৎসা ইব নিবারণে।
পুনঃ পুনর্নিরীক্ষন্তঃ প্রচক্রুস্তে প্রদক্ষিণম্ ॥৪৯॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

এবমিতি। ধর্ম্মরাজ্ঞেত্যদন্তত্বাভাব আর্ষঃ। অনুজজ্ঞে হস্তিনাগমনায় ॥৪৫॥

ভীমমিতি। পার্থিবো ধৃতরাষ্ট্রঃ। স ভীমঃ, প্রত্যপদ্যত সান্ত্বনাং প্রত্যগৃহ্লাৎ ॥৪৬॥

অর্জ্জুনমিতি। যমৌ নকুলসহদেবৌ। পরিষ্বজ্য আলিঙ্গ্য, অভিনন্দ্য প্রশস্য ॥৪৭॥

গান্ধার্য্যেতি। কৃতং পাদাভিবাদনং যৈস্তে। সমুপাঘ্রাতাঃ শিরঃসু, পরিষ্বক্তা আলিঙ্গিতাঃ, নৃপং ধৃতরাষ্ট্রম্, প্রদক্ষিণং চক্রুরিতি সম্বন্ধঃ। নিবারণে দুগ্ধপাননিষেধকালে ॥৪৮—৪৯॥

## ভারতভাবদীপঃ

দৃষ্ট্বেতি ॥১—৪॥ আশ্রমপদমাশ্রমং প্রাপ্তম্ ॥৫—১১॥ বহবঃ প্রত্যর্থিনঃ প্রার্থয়মানাঃ শত্রবো যত্র তৎ ॥১২—১৪॥ নাথেন ত্বয়া ॥১৫—২৩॥ অম্বিষ্যে সেবিষ্যে ॥২৪—৩০॥ শিষ্টমায়ুরিতি শেষঃ ॥৩১—৪৭॥ নৃপং প্রদক্ষিণং চক্রুঃ, নিবারণে স্তনপানাদিতি শেষঃ ॥৪৮—৫৩॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিক-
পর্ব্বণি পুত্রদর্শনে ঊনচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৩৯॥

মহাত্মা যুধিষ্ঠির এইরূপ বলিলে, রাজর্ষি ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরের অভিনন্দন করিয়া হস্তিনায় যাইবার অনুমতি করিলেন ॥৪৫॥

রাজা ধৃতরাষ্ট্র শক্তিশালিশ্রেষ্ঠ ভীমসেনকে শান্ত করিলেন। বুদ্ধিমান্ ও বলবান্ ভীমসেন ধৃতরাষ্ট্রের সান্ত্বনা বাক্য সমীচীনভাবে গ্রহণ করিলেন ॥৪৬॥

ধৃতরাষ্ট্র অর্জ্জুন এবং পুরুষশ্রেষ্ঠ নকুল ও সহদেবকে আলিঙ্গন ও অভিনন্দন করিয়া হস্তিনায় গমন করিবার অনুমতি করিলেন ॥৪৭॥

ক্রমে পাণ্ডবেরা চরণযুগলে অভিবাদন করিলে, গান্ধারী ও কুন্তী তাঁহাদের মস্তকাঘ্রাণ ও আলিঙ্গন করিয়া যাইবার অনুমতি দিলেন। পরে গোবৎসকে দুগ্ধপানে নিবারণ করিলে, তাহারা যেমন গোগণকে প্রদক্ষিণ করে, তেমন

দ্রৌপদীপ্রমুখাশ্চৈব সর্ব্বাঃ কৌরবযোষিতঃ।
ন্যায়তঃ শ্বশুরে বৃত্তিং প্রযুজ্য প্রযযুস্ততঃ ॥৫০॥
শ্বশ্রূভ্যাং সমনুজ্ঞাতাঃ পরিষ্বজ্যাভিনন্দিতাঃ।
সন্দিষ্টাশ্চেতিকর্ত্তব্যং প্রযযুর্ভর্তৃভিঃ সহ ॥৫১॥
ততঃ প্রজজ্ঞে নিনদঃ সূতানাং যুজ্যতামিতি।
উষ্ট্রাণাং ক্রোশতাং চাপি হয়ানাং হেষতামপি ॥৫২॥
ততো যুধিষ্ঠিরো রাজা সদারঃ সহসৈনিকঃ।
নগরং হাস্তিনপুরং পুনরায়াৎ সবান্ধবঃ ॥৫৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি পুত্রদর্শনে যুধিষ্ঠিরাদিপ্রত্যাগমনে উনচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

দ্রৌপদীতি। শ্বশুরে ধৃতরাষ্ট্রবিষয়ে, বৃত্তিং ব্যবহারং প্রণামমিত্যর্থঃ ॥৫০॥

শ্বশ্রূভ্যামিতি। শ্বশ্রূভ্যাং কুন্তীগান্ধারীভ্যাম্। ইতিকর্ত্তব্যং সন্দিষ্টা উপদিষ্টাঃ সত্যঃ ॥৫১॥

তত ইতি। সূতানাং সারথীনাম্, যুজ্যতাম্ অশ্বাদিভিঃ সহ রথ ইতি শেষঃ, নিনদঃ শব্দঃ প্রজজ্ঞে জাতঃ। ক্রোশতাং শব্দায়মানানাম্, হয়ানামশ্বানাম্, হেষতাং হেষারবং কুর্ব্বতাম্ ॥৫২॥

তত ইতি। হাস্তিনপুরং নাম নগরম্ ॥৫৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি
পুত্রদর্শনে উনচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

---

পাণ্ডবেরা সকলে ধৃতরাষ্ট্রকে প্রদক্ষিণ করিলেন এবং মাতা কুন্তীর প্রতি বার বার দৃষ্টিপাত করিতে থাকিয়া তাঁহাকে এবং গান্ধারীকেও প্রদক্ষিণ করিলেন ॥৪৮—৪৯॥

তাহার পর দ্রৌপদীপ্রভৃতি সমস্ত কৌরবমহিলা ন্যায়ানুসারে ধৃতরাষ্ট্রকে প্রণাম করিয়া প্রস্থান করিলেন ॥৫০॥

ক্রমে কুন্তী ও গান্ধারী আলিঙ্গনপূর্ব্বক অভিনন্দন করিয়া এবং কর্ত্তব্য বিষয়ের উপদেশ দিয়া অনুমতি করিলে, দ্রৌপদীপ্রভৃতি কৌরবমহিলারা প্রস্থান করিতে উদ্যত হইলেন ॥৫১॥

তদনন্তর 'রথ প্রস্তুত কর' এইরূপ সারথিগণের শব্দ, চীৎকারকারী উষ্ট্রগণের ধ্বনি এবং হেষারবকারী অশ্বগণের নিনাদ উত্থিত হইল ॥৫২॥

---

* '...ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বৰ্দ্ধ, '...অষ্টত্রিংশোঽধ্যায়ঃ'—নি।

## চত্বারিংশোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

দ্বিবর্ষোপনিবৃত্তেষু পাণ্ডবেষু যদৃচ্ছয়া।
দেবর্ষির্নারদো রাজন্! আজগাম যুধিষ্ঠিরম্ ॥১॥
তমভ্যর্চ্চ্য মহাবাহুঃ কুরুরাজো যুধিষ্ঠিরঃ।
আসীনং পরিবিশ্বস্তং প্রোবাচ বদতাংবরঃ ॥২॥
চিরাত্তু নানুপশ্যামি ভগবন্তমুপস্থিতম্।
কচ্চিত্তেঽকুশলং বিপ্র! শুভং বা প্রত্যুপস্থিতম্ ॥৩॥
কে দেশাঃ পরিদৃষ্টাস্তে কিঞ্চ কার্য্যং করোমি তে।
তদ্ব্রূহি দ্বিজমুখ্যস্ত্বং হ্যস্মাকঞ্চ প্রিয়োঽতিথিঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

দ্বীতি। দ্বাভ্যাং বর্ষাভ্যাম্ উপনিবৃত্তেষু তপোবনাৎ হস্তিনায়ামাগতেষু বৎসরদ্বয়াৎ পূর্ব্বং ধৃতরাষ্ট্রাশ্রমাৎ হস্তিনায়ামাগতেষু সংস্থিত্যর্থঃ ॥১॥

তমিতি। আসীনমুপবিষ্টম্। পরিবিশ্বস্তং বিশ্রান্তম্ ॥২॥

চিরাদিতি। অকুশলমশুভং প্রত্যুপস্থিতম্, যেন নানুপস্থিত ইতি ভাবঃ ॥৩॥

---

তাহার পর রাজা যুধিষ্ঠির ভার্য্যাগণ, সৈন্যগণ ও বান্ধবগণের সহিত মিলিত হইয়া হস্তিনানগরে পুনরায় আগমন করিলেন ॥৫৩॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—রাজা! দুই বৎসর পূর্ব্বে পাণ্ডবেরা হস্তিনায় ফিরিয়া আসিলে, একদা দেবর্ষি নারদ ঈশ্বরেচ্ছাক্রমে যুধিষ্ঠিরের নিকট আগমন করিলেন ॥১॥

নারদ আসিয়া উপবেশন করিয়া বিশ্রাম করিলে, মহাবাহু ও বাগ্মিশ্রেষ্ঠ কুরুরাজ যুধিষ্ঠির তাঁহাকে প্রণাম করিয়া বলিলেন—॥২॥

'ভগবন্! দীর্ঘকাল আপনাকে উপস্থিত দেখি না। ব্রাহ্মণ! আপনার কি কোন অমঙ্গল উপস্থিত হইয়াছিল, না মঙ্গলই চলিতেছিল? ॥৩॥

---

(১) তেষু চোপনিবৃত্তেষু—নি। (৪)···ত্বং হ্যস্মাকং পরা গতিঃ—বঙ্গ বং।

নারদ উবাচ।

চিরদৃষ্টোঽসি মে চৈবমাগতোঽহং তপোবনাৎ।
পরিদৃষ্টানি তীর্থানি গঙ্গা চৈব ময়া নৃপ! ॥৫॥

যুধিষ্ঠির উবাচ।

বদন্তি পুরুষা মেঽস্য গঙ্গাতীরনিবাসিনঃ।
ধৃতরাষ্ট্রং মহাত্মানমাস্থিতং পরমং তপঃ ॥৬॥
অপি দৃষ্টস্ত্বয়া তত্র কুশলী স কুরূদ্বহঃ।
গান্ধারী চ পৃথা চৈব সূতপুত্রশ্চ সঞ্জয়ঃ ॥৭॥
কথঞ্চ বর্ত্ততে চাদ্য পিতা মম স পার্থিবঃ।
শ্রোতুমিচ্ছামি ভগবন্! যদি দৃষ্টস্ত্বয়া নৃপঃ ॥৮॥

---

ভারতকৌমুদী

ক ইতি। তে তয়া। হি যস্মাৎ ॥৪॥
চিরেতি। মে ময়া, তপোবনাৎ ধৃতরাষ্ট্রাধ্যুষিতাৎ ॥৫॥
বদন্তীতি। মহাত্মানং ধৃতরাষ্ট্রং পরমং তপ আস্থিতমাশ্রিতং বদন্তীতি সম্বন্ধঃ ॥৬॥
অপীতি। কুরূদ্বহো ধৃতরাষ্ট্রঃ। পৃথা কুন্তী ॥৭॥
কথমিতি। কথং কীদৃশম্, পিতা পিতৃপর্য্যায়ো জ্যেষ্ঠতাতঃ ॥৮॥

---

আপনি কোন্ কোন্ দেশ দেখিয়া আসিলেন এবং আমি আপনার কি কার্য্য করিব, তাহা বলুন। আপনি ব্রাহ্মণশ্রেষ্ঠ; সুতরাং আপনি আমাদের প্রিয় অতিথি' ॥৪॥

নারদ বলিলেন—'রাজা! আমি তোমাকে দীর্ঘকালের পর দেখিলাম, ইহা সত্য। আমি এখন ধৃতরাষ্ট্রের তপোবন হইতে আসিয়াছি এবং পথে অনেক তীর্থ ও গঙ্গা দর্শন করিয়াছি' ॥৫॥

যুধিষ্ঠির বলিলেন—'গঙ্গাতীরবাসী লোকেরা আমার নিকট বলে যে, মহাত্মা ধৃতরাষ্ট্র এখন পরম তপস্যা অবলম্বন করিয়াছেন ॥৬॥

আপনি সেই তপোবনে কৌরবশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্র, গান্ধারী, কুন্তী ও সূতপুত্র সঞ্জয়কে কুশলী দেখিয়াছেন ত? ॥৭॥

ভগবন্! আপনি যদি ধৃতরাষ্ট্রকে দেখিয়া থাকেন, তবে আমি শুনিতে ইচ্ছা করি যে, আমার জ্যেষ্ঠ তাত সেই রাজা এখন কেমন আছেন?' ॥৮॥

---

(৫) চিরদৃষ্টোঽসি মেঽদ্যৈবং—বঙ্গ বর্দ্ধ নি। (৭) পরিদৃষ্টস্ত্বয়া তত্র—বঙ্গ বর্দ্ধ।

নারদ উবাচ।

স্থিরী ভূয় মহারাজ! শৃণু বৃত্তং যথাতথম্।
যথাশ্রুতঞ্চ দৃষ্টঞ্চ ময়া তস্মিংস্তপোবনে ॥৯॥
বনবাসনিবৃত্তেষু ভবৎসু কুরুনন্দন!।
কুরুক্ষেত্রাৎ পিতা তুভ্যং গঙ্গাদ্বারং যযৌ নৃপঃ ॥১০॥
গান্ধার্য্যা সহিতো ধীমান্ বধ্বা কুন্ত্যা সমন্বিতঃ।
সঞ্জয়েন চ সূতেন সাগ্নিহোত্রঃ সযাজকঃ ॥১১॥ (যুগ্মকম্)
আতস্থে স তপস্তীব্রং পিতা তব তপোধনঃ।
বীটাং মুখে সমাধায় বায়ুভক্ষোঽভবন্মুনিঃ ॥১২॥
বনে স মুনিভিঃ সর্ব্বৈঃ পূজ্যমানো মহাতপাঃ।
ত্বগস্থিমাত্রশেষস্তু ষণ্মাসানভবন্নৃপঃ ॥১৩॥

---

ভারতকৌমুদী

স্থিরীতি। বৃত্তং বৃত্তান্তম্, যথাতথং সত্যম্ ॥৯॥

বনেতি। কুরুক্ষেত্রাৎ কুরুক্ষেত্রস্থিতাদাশ্রমাৎ, তুভ্যং তব। অগ্নিহোত্রেণ তদুপকরণেন সহেতি সঃ ॥১০—১১॥

আতস্থ ইতি। আতস্থে আশিশ্রায়। বীটাং গুলিকাম্, মুখে সমাধায় সংস্থাপ্য, তেন চ মুখমুদ্রণনিবৃত্ত্যা কষ্টাধিক্যমিত্যাশয়ঃ ॥১২॥

বন ইতি। বায়ুমাত্রভক্ষণাৎ ত্বগস্থিমাত্রমেব শেষং যস্য সঃ ॥১৩॥

---

নারদ বলিলেন—'মহারাজ! আমি সেই তপোবনে যেমন শুনিয়াছি এবং যেমন দেখিয়াছি, তুমি স্থির হইয়া সেই বৃত্তান্ত যথাযথভাবে শ্রবণ কর ॥৯॥

কৌরবনন্দন! তোমরা সেই তপোবন হইতে চলিয়া আসিলে, তোমার জ্যেষ্ঠ তাত জ্ঞানী রাজা ধৃতরাষ্ট্র কুরুক্ষেত্র হইতে গঙ্গাদ্বারে গিয়াছিলেন। তখন গান্ধারী, বধূ কুন্তী ও সূতপুত্র সঞ্জয় তাঁহার সঙ্গে ছিলেন এবং যাজকেরাও অগ্নিহোত্র লইয়া তাঁহার সহিত গিয়াছিলেন ॥১০—১১॥

তপোধন তোমার জ্যেষ্ঠ তাত ধৃতরাষ্ট্র ক্রমে তীব্র তপস্যা অবলম্বন করিলেন অর্থাৎ তিনি তখন বায়ুমাত্র ভক্ষণ করিতে থাকিয়া মুখের ভিতরে একটী গুলিকা রাখিয়া মুনি হইলেন ॥১২॥

এইভাবে তিনি মহাতপা হইলে, অন্যান্য মুনিরা সকলেই তাঁহার সম্মান করিতে লাগিলেন। এইরূপে তিনি অস্থিচর্ম্মমাত্রসার হইয়া ছয়মাস যাবৎ থাকিলেন ॥১৩॥

---

(১২) অগ্নিং মুখে সমাধায়—নি।

গান্ধারী তু জলাহারী কুন্তী মাসোপবাসিনী।
সঞ্জয়ঃ ষষ্ঠভুক্তেন বর্ত্তয়ামাস ভারত ! ॥১৪॥
অগ্নীংস্তু যাজকাস্তত্র জুহুবুর্বিধিবৎ প্রভো !।
দৃশ্যতোঽদৃশ্যতশ্চৈব বনে তস্মিন্ নৃপস্য বৈ ॥১৫॥
অনিকেতোঽথ রাজা স বভূব বনগোচরঃ।
তে চাপি সহিতে দেব্যৌ সঞ্জয়শ্চ তমন্বয়ুঃ ॥১৬॥
সঞ্জয়ো নৃপতের্নেতা সমেষু বিষমেষু চ।
গান্ধার্য্যাশ্চ পৃথা চৈব চক্ষুরাসীদনিন্দিতা ॥১৭॥
ততঃ কদাচিদ্গঙ্গায়াঃ কচ্ছে স নৃপসত্তমঃ।
গঙ্গায়ামাপ্লুতো ধীমানাশ্রমাভিমুখো যযৌ ॥১৮॥

---

ভারতকৌমুদী

গান্ধারীতি। জলং মাত্রম্ আহরতি ভুঙ্‌ক্তে ইতি জলাহারী। কর্ম্মণ্যনি ঈপ্রত্যয়ঃ। ষষ্ঠং যদ্ভুক্তং তেন দিনদ্বয়োপবাসাৎ পরং তৃতীয়দিনে রাত্রৌ ভোজনেনেত্যর্থঃ, বর্ত্তয়ামাস জীবনং ধারয়ামাসেত্যর্থঃ ॥১৪॥

অগ্নীনিতি। হে প্রভো! রাজন্! তত্র বনে দৃশ্যতঃ কদাচিৎ দৃশ্যমানস্য অদৃশ্যতঃ গঙ্গায়াং গমনাৎ কদাচিদদৃশ্যমানস্য চ নৃপস্য ধৃতরাষ্ট্রস্য যাজকাঃ, বিধিবদগ্নিং জুহুবুঃ ॥১৫॥

অনিকেত ইতি। ন বিদ্যতে নিকেতো গৃহং যস্য সঃ, বনমেব গোচরো বিষয়ো যস্য স কেবলবনস্থ ইত্যর্থঃ। সহিতে মিলিতে, দেব্যৌ কুন্তীগান্ধার্য্যৌ ॥১৬॥

সঞ্জয় ইতি। নৃপতের্ধৃতরাষ্ট্রস্য, নেতা চালকঃ, সমেষু সমতলস্থানেষু, বিষমেষু উন্নতাবনতস্থানেষু। পৃথা কুন্তী চ গান্ধার্য্যাশ্চক্ষুরাসীৎ, গান্ধার্য্যা অপি পত্যনুকারিতয়া বস্ত্রাবৃতচক্ষুষ্ট্বাৎ ॥১৭॥

---

ভরতনন্দন! তৎকালে গান্ধারী জলমাত্র পান করিয়া, কুন্তী একমাস যাবৎ উপবাসিনী থাকিয়া এবং সঞ্জয় দুইদিন উপবাসের পর তৃতীয় দিনে রাত্রিতে ভোজন করিয়া জীবনধারণ করিতে লাগিলেন ॥১৪॥

রাজা! ধৃতরাষ্ট্র সেই বনে কখনও দৃষ্টিগোচর থাকিতেন, কখনও বা স্থানান্তরে যাওয়ায় অদৃশ্য হইতেন, এই অবস্থায় তাঁহার যাজকেরা যথাবিধানে অগ্নিতে হোম করিতেন ॥১৫॥

তৎকালে রাজা ধৃতরাষ্ট্রের গৃহে বাস হইত না, তিনি বনেই থাকিতেন এবং কুন্তী, গান্ধারী ও সঞ্জয়—ইঁহারাও তাঁহার অনুসরণই করিতেন ॥১৬॥

সঞ্জয় সমতল বা অসমতল ভূমিতে ধৃতরাষ্ট্রকে লইয়া যাইতেন, আর অনিন্দিতা কুন্তী গান্ধারীর চক্ষু ছিলেন ॥১৭॥

অথ বায়ুঃ সমুদ্ভূতো দাবাগ্নিরভবন্মহান্।
দদাহ তদ্বনং সর্ব্বং পরিগৃহ্য সমন্ততঃ ॥১৯॥
দহ্যৎসু মৃগযূথেষু দ্বিজিহ্বেষু সমন্ততঃ।
বরাহাণাঞ্চ যূথেষু সংশ্রয়ৎসু জলাশয়ান্ ॥২০॥
সংপ্রদীপ্তে বনে তস্মিন্ প্রাপ্তে ব্যসন উত্তমে।
নিরাহারতয়া রাজা মন্দপ্রাণবিচেষ্টিতঃ।
অসমর্থোঽপসরণে সুকৃশে মাতরৌ চ তে ॥২১॥ (যুগ্মকম্)
ততঃ স নৃপতির্দৃষ্ট্বা বহ্নিমায়ান্তমন্তিকাৎ।
ইদমাহ ততঃ সূতং সঞ্জয়ং জয়তাংবরঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

তত ইতি। কচ্ছে তীরে। "কচ্ছো দ্রুভেদে নৌকাঙ্গেঽনূপপ্রায়ে তটেঽপি চ" ইতি হেমচন্দ্রঃ ॥১৮॥

অথেতি। দাবাগ্নির্বনবহ্নিঃ। "দবদাবৌ বনারণ্যবহ্নী" ইত্যমরঃ ॥১৯॥

দহ্যৎস্বিতি। দহ্যৎসু দহ্যমানেষু, দ্বিজিহ্বেষু সর্পেষু। সংপ্রদীপ্তে প্রজ্বলিতে, প্রাপ্তে উপস্থিতে, ব্যসনে বিপদি। রাজা ধৃতরাষ্ট্রঃ, মন্দে অল্পে প্রাণবিচেষ্টিতে বলচেষ্টে যস্য সঃ। অপসরণে দ্রুতমনলাক্রান্তদেশাৎ দূরগমনে অসমর্থঃ অভবদিতি শেষঃ। তথা তে তব, সুকৃশে নিরাহারতয়াতীবকৃশশরীরে, মাতরৌ কুন্তীগান্ধার্য্যৌ চ অপসরণে অসমর্থে অভবতাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২০—২১॥

তত ইতি। দৃষ্ট্বা তাপেন শব্দেন চ জ্ঞাত্বা, অন্তিকাদন্তিকম্ ॥২২॥

---

তাহার পর কোন সময়ে জ্ঞানী ও রাজশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্র গঙ্গাস্নান করিয়া আশ্রমাভিমুখ হইয়া গঙ্গার তীর দিয়া যাইতেছিলেন ॥১৮॥

তখন বায়ুও উঠিল, বিশাল দাবাগ্নিও জন্মিল এবং সেই দাবাগ্নি সকল দিক্ ব্যাপ্ত করিয়া সেই সমগ্র বনটী দগ্ধ করিতে লাগিল ॥১৯॥

ক্রমে হরিণগণ ও সর্পগণ সকল দিকে দগ্ধ হইতে লাগিলে, শূকরগণ জলাশয় অবলম্বন করিতে থাকিলে এবং সেই বন জ্বলিয়া উঠিলে, তাঁহাদের গুরুতর বিপদ উপস্থিত হইল। তখন আহার করেন না বলিয়া ধৃতরাষ্ট্রের দৈহিক শক্তি ও দ্রুত গমনের শক্তি অত্যন্ত কমিয়া গিয়াছিল বলিয়া তিনি দ্রুত সরিয়া যাইতে অসমর্থ হইলেন এবং তোমার মাতারা দুইজনও (কুন্তী এবং গান্ধারীও) অত্যন্ত কৃশ দেহ বলিয়া দ্রুত অপসরণ করিতে পারেন নাই ॥২০—২১॥

---

(২১) সমাবিষ্কে বনে তস্মিন্—বঙ্গ বর্দ্ধ।

গচ্ছ সঞ্জয় ! যত্রাগ্নির্ন ত্বাং দহতি কর্হিচিৎ।
বয়মত্রাগ্নিনা যুক্তা গমিষ্যামঃ পরাং গতিম্ ॥২৩॥
তমুবাচ কিলোদ্বিগ্নঃ সঞ্জয়ো বদতাংবরঃ।
রাজন্ ! মৃত্যুরনিষ্টোঽয়ং ভবিতা তে বৃথাগ্নিনা ॥২৪॥
ন চোপায়ং প্রপশ্যামি মোক্ষণে জাতবেদসঃ।
যদত্রানন্তরং কার্য্যং তদ্ভবান্ বক্তুমর্হতি ॥২৫॥
ইত্যুক্তঃ সঞ্জয়েনেদং পুনরাহ স পার্থিবঃ।
নৈষ মৃত্যুরনিষ্টো নো নিঃসৃতানাং গৃহাৎ স্বয়ম্ ॥২৬॥
জলমগ্নিস্তথা বায়ুরথবাপি বিকর্ষণম্।
তাপসানাং প্রশস্যন্তে গচ্ছ সঞ্জয় ! মা চিরম্ ॥২৭॥

---

## ভারতকৌমুদী

গচ্ছেতি। যুক্তা যুক্তয়া দগ্ধাঃ সন্তঃ ॥২৩॥

তমিতি। বৃথাগ্নিনা অমন্ত্রপূতবহ্নিনা ॥২৪॥

নেতি। জাতবেদসঃ অস্মাদ্দাবানলাৎ, মোক্ষণে মুক্তৌ ॥২৫॥

ইতীতি। পার্থিবো ধৃতরাষ্ট্রঃ। নঃ অস্মাকম্ ॥২৬॥

জলমিতি। বিকর্ষণং যোগবলেন প্রাণবায়োরাকর্ষণম্। এতানি মৃত্যুকারণানি তাপসানাং প্রশস্যন্তে মুনিভিঃ ॥২৭॥

---

তাহার পর অগ্নি নিকটে আসিতেছে জানিয়া বিজয়িশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্র সূত-পুত্র সঞ্জয়কে এই কথা বলিলেন—॥২২॥

'সঞ্জয়! যে স্থানে অগ্নি তোমাকে কখনও দগ্ধ করিবে না, তুমি সেই স্থানে সত্বর যাও। আমরা এই স্থানে থাকিয়াই অগ্নিতে দগ্ধ হইয়া পরম গতি লাভ করিব' ॥২৩॥

তখন বাগ্মিশ্রেষ্ঠ সঞ্জয় অত্যন্ত উদ্বিগ্ন হইয়া ধৃতরাষ্ট্রকে বলিলেন—'রাজা! এই বৃথাগ্নিদ্বারা আপনার মৃত্যু কাহারও অভিপ্রেত নহে ॥২৪॥

অথচ এই দাবাগ্নি হইতে আমাদের মুক্তির বিষয়ে কোন উপায়ও দেখিতেছি না; অতএব এখন যাহা পরকর্ত্তব্য, তাহা আপনি বলিতে পারেন' ॥২৫॥

সঞ্জয় এইরূপ বলিলে, ধৃতরাষ্ট্র পুনরায় এই কথা বলিলেন—'আমরা নিজেরা গৃহ হইতে নির্গত হইয়া আসিয়াছি বলিয়া আমাদের এই মৃত্যু অনভি-প্রেত নহে ॥২৬॥

ইত্যুক্ত্বা সঞ্জয়ং রাজা সমাধায় মনস্তথা।
প্রাঙ্মুখঃ সহ গান্ধার্য্যা কুন্ত্যা চোপাবিশত্তদা ॥২৮॥
সঞ্জয়স্তং তথা দৃষ্ট্বা প্রদক্ষিণমথাকরোৎ।
উবাচ চৈনং মেধাবী যুঙ্ক্ষ্বাত্মানমিতি প্রভো! ॥২৯॥
ঋষিপুত্রো মনীষী স রাজা চক্রেঽস্য তদ্বচঃ।
সন্নিরুধ্যেন্দ্রিয়গ্রামমাসীৎ কাষ্ঠোপমস্তদা ॥৩০॥
গান্ধারী চ মহাভাগা জননী চ পৃথা তব।
দাবাগ্নিনা সমাযুক্তে স চ রাজা পিতা তব ॥৩১॥

ভারতকৌমুদী

ইতীতি। মনঃ সমাধায় ইষ্টদেবতায়াং সংস্থাপ্য। "যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্। তং তমেবৈতি কৌন্তেয়! সদা তদ্ভাবভাবিতঃ ॥" ইতি ভগবদ্গীতাত্র প্রমাণম্ ॥২৮॥

সঞ্জয় ইতি। তথা ধ্যানস্থম্। আত্মানং যুঙ্ক্ষ্ব ইষ্টদেবতায়াং যুক্তং কুরু ॥২৯॥

ঋষীতি। ঋষের্ব্যাসস্য পুত্রঃ, মনীষী জ্ঞানী চ। অতএব যোগশক্তিস্তৎকালকর্ত্তব্য-করণঞ্চেতি ভাবঃ ॥৩০॥

গান্ধারীতি। পৃথা কুন্তী। সমাযুক্তে সংশ্লিষ্টে বভূবতুঃ ॥৩১॥

ভারতভাবদীপঃ

দ্বিবর্ষোপেতি ॥১—৪॥ মে ময়াতিচিরং দৃষ্টোঽসীত্যর্থঃ ॥৫—১৪॥ দৃশ্যতোঽদৃশ্যত ইতি পশ্যন্তমপশ্যন্তং চানাদৃত্যেত্যর্থঃ। নিয়মেন সান্নিধ্যাভাবাৎ ॥১৫—২৬॥ বিকর্ষণমনশনম্ ॥২৭—২৯॥ ঋষিপুত্রো ব্যাসপুত্র ইতি যোগসামর্থ্যং সূচিতম্ ॥৩০—৪৫॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্রমবাসিক-পর্ব্বণি নারদাগমনে চত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪০॥

---

কারণ, জল, অগ্নি, বায়ু অথবা নিজেই প্রাণ আকর্ষণ—এইগুলি তপস্বি-গণের মৃত্যুর পক্ষে প্রশস্ত; অতএব সঞ্জয়! তুমি চলিয়া যাও, বিলম্ব করিও না' ॥২৭॥

সঞ্জয়কে এই কথা বলিয়া তখনই ধৃতরাষ্ট্র ইষ্টদেবতার উপরে মন স্থাপন করিয়া, পূর্ব্বমুখ হইয়া গান্ধারী ও কুন্তীর সহিত উপবেশন করিলেন ॥২৮॥

বুদ্ধিমান্ সঞ্জয় ধৃতরাষ্ট্রকে সেইরূপ দেখিয়া প্রদক্ষিণ করিলেন এবং তাঁহাকে বলিলেন—'রাজা! আপনি ইষ্টদেবতার সহিত আত্মসংযোগ করুন' ॥২৯॥

বেদব্যাসের পুত্র ও জ্ঞানী ধৃতরাষ্ট্র সঞ্জয়ের সেই বাক্য রক্ষা করিলেন অর্থাৎ তখনই তিনি ইন্দ্রিয়সমূহকে নিরুদ্ধ করিয়া ধ্যানস্থ হওয়ায় কাষ্ঠের ন্যায় নিশ্চল হইলেন ॥৩০॥

সঞ্জয়স্তু মহামাত্রস্তস্মাদ্দাবাদমুচ্যত।
গঙ্গাকূলে ময়া দৃষ্টস্তাপসৈঃ পরিবারিতঃ ॥৩২॥
স তানামন্ত্র্য তেজস্বী নিবেদ্যৈতচ্চ সর্ব্বশঃ।
প্রযযৌ সঞ্জয়ো ধীমান্ হিমবন্তং মহীধরম্ ॥৩৩॥
এবং স নিধনং প্রাপ্তঃ কুরুরাজো মহামনাঃ।
গান্ধারী চ পৃথা চৈব জনন্যৌ তে বিশাংপতে! ॥৩৪॥
যদৃচ্ছয়াঽনুব্রজতা ময়া রাজ্ঞঃ কলেবরম্।
তয়োশ্চ দেব্যোরুভয়োর্দৃষ্টানি ভরতর্ষভ! ॥৩৫॥
ততস্তপোবনে তস্মিন্ সমাজগ্মুস্তপোধনাঃ।
শ্রুত্বা রাজ্ঞস্তদা নিষ্ঠাং ন ত্বশোচন্ গতীশ্চ তে ॥৩৬॥

ভারতকৌমুদী

সঞ্জয় ইতি। মহামাত্রঃ প্রধানমন্ত্রী, দাবাৎ দাবানলাৎ। ময়া নারদেন ॥৩২॥

স ইতি। তান্ তাপসান্, এতৎ ধৃতরাষ্ট্রস্য কুন্তীগান্ধার্য্যোশ্চ দাবদাহেন মরণম্। সঞ্জয়স্তু এতান্ধমবদ্গমনোত্তরো বৃত্তান্তো নোপলভ্যতে ॥৩৩॥

এবমিতি। কুরুরাজো ধৃতরাষ্ট্রঃ। মহামনস্বাদেব শেষে বয়সি তপোবনাশ্রয় ইতি ভাবঃ ॥৩৪॥

যদৃচ্ছয়েতি। রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য, কলেবরং প্রায়েণ দগ্ধং শরীরম্। দেব্যোঃ কুন্তী-গান্ধার্য্যোঃ ॥৩৫॥

---

এই সময়েই মহাভাগা গান্ধারী ও তোমার জননী কুন্তী দাবাগ্নিকর্ত্তৃক সংশ্লিষ্ট হইলেন এবং তোমার জ্যেষ্ঠতাত ধৃতরাষ্ট্রও দাবাগ্নিগ্রস্ত হইয়া পড়িলেন ॥৩১॥

কিন্তু ধৃতরাষ্ট্রের অন্যতম প্রধানমন্ত্রী সঞ্জয় সেই দাবাগ্নি হইতে মুক্ত হইয়াছেন। গঙ্গাতীরে তপস্বিগণে পরিবেষ্টিত অবস্থায় তাঁহাকে আমি দেখিয়াছি ॥৩২॥

তেজস্বী ও বুদ্ধিমান্ সেই সঞ্জয় সেই তপস্বিগণের নিকটে এই সমস্ত বৃত্তান্ত বলিয়া এবং তাঁহাদের অনুমতি লইয়া হিমালয়পর্ব্বতে চলিয়া গিয়াছেন ॥৩৩॥

নরনাথ! মহামনা কুরুরাজ ধৃতরাষ্ট্র, গান্ধারী এবং তোমার জননী কুন্তী—ইঁহারা এইভাবে মৃত্যুমুখে পতিত হইয়াছেন ॥৩৪॥

ভরতশ্রেষ্ঠ! আমি ঈশ্বরেচ্ছাক্রমে গমন করিতে থাকিয়া ধৃতরাষ্ট্র, গান্ধারী ও কুন্তীর প্রায়দগ্ধশরীরগুলি দেখিয়াছি ॥৩৫॥

---

(৩২) সঞ্জয়স্তু মহাপ্রাজ্ঞঃ—পি নি। (৩৫)…ময়া দৃষ্টানি ভারত!—বঙ্গ বর্দ্ধ নি।

তত্রাশ্রৌষমহং সর্বমেতৎ পুরুষসত্তম !।
যথা চ নৃপতির্দগ্ধো দেব্যৌ তে চেতি পাণ্ডব ! ॥৩৭॥
ন শোচিতব্যং রাজেন্দ্র ! স্বর্গস্থঃ পৃথিবীপতিঃ।
প্রাপ্তবানগ্নিসংযোগং গান্ধারী জননী চ তে ॥৩৮॥

বৈশম্পায়ন উবাচ।

এতচ্ছ্রুত্বা চ সর্ব্বেষাং পাণ্ডবানাং মহাত্মনাম্।
নির্যাণং ধৃতরাষ্ট্রস্য শোকঃ সমভবন্মহান্ ॥৩৯॥
অন্তঃপুরাণাঞ্চ তদা মহানার্ত্তস্বরোঽভবৎ।
পৌরাণাঞ্চ মহারাজ ! শ্রুত্বা রাজ্ঞস্তথা গতিম্ ॥৪০॥
অহো ধিগিতি রাজা তু বিক্রুশ্য ভৃশদুঃখিতঃ।
ঊর্দ্ধবাহুঃ স্মরন্মাতুঃ প্ররুরোদ যুধিষ্ঠিরঃ ॥৪১॥

ভারতকৌমুদী

তত ইতি। রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য, নিষ্ঠাং নাশম্। "নিষ্ঠা নিষ্পত্তিনাশান্তাঃ" ইত্যমরঃ। গতীঃ পরলোকগমনানি ॥৩৬॥

তত্রেতি। অশ্রৌষং তাপসেভ্যঃ শ্রুতবান্। দেব্যৌ কুন্তীগান্ধার্য্যৌ ॥৩৭॥

নেতি। পৃথিবীপতির্ধৃতরাষ্ট্রঃ। অগ্নিসংযোগং প্রাপ্তবান্ সন্, স্বর্গস্থোঽভবৎ। গান্ধারী তে জননী কুন্তী চ অগ্নিসংযোগং প্রাপ্তবতী সতী, স্বর্গস্থাভবৎ তপসা পাপনাশাদিত্যাশয়ঃ ॥৩৮॥

এতদিতি। নির্যাণং মর্ত্ত্যলোকাৎ প্রস্থানম্ ॥৩৯॥

অন্তরিতি। অন্তঃপুরাণাম্ অন্তঃপুরবাসিনীনাং স্ত্রীণাম্। রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য ॥৪০॥

তাহার পর তপস্বীরা সেই তপোবনে গমন করিলেন। তখন ধৃতরাষ্ট্রের দাবানলে দাহ এবং মৃত্যু শুনিয়াও তাঁহারা শোক করেন নাই ॥৩৬॥

পুরুষশ্রেষ্ঠ পাণ্ডুনন্দন ! ধৃতরাষ্ট্র, গান্ধারী ও কুন্তী যেভাবে দগ্ধ হইয়াছেন, সেই সমস্ত বৃত্তান্ত আমি সেইস্থানে শুনিয়াছি ॥৩৭॥

রাজশ্রেষ্ঠ ! রাজা ধৃতরাষ্ট্র, গান্ধারী ও তোমার জননী কুন্তী—এইভাবে অগ্নিসংযোগ প্রাপ্ত হইয়া স্বর্গে গিয়াছেন ; সুতরাং তাঁহাদের জন্য তোমাদের শোক করা উচিত নহে' ॥৩৮॥

বৈশম্পায়ন বলিলেন—ধৃতরাষ্ট্রের এই মহাপ্রস্থান শুনিয়া মহাত্মা পাণ্ডবদের সকলেরই গুরুতর শোক উপস্থিত হইল ॥৩৯॥

মহারাজ ! এবং তখন ধৃতরাষ্ট্রের মহাপ্রস্থান শুনিয়া অন্তঃপুরস্থিত নারীগণের ও পুরবাসিগণের বিশাল আর্ত্তনাদ উত্থিত হইল ॥৪০॥

(৩৮)…স্বতঃ স পৃথিবীপতিঃ—পি বঙ্গ বর্দ্ধ।

ভীমসেনপুরোগাশ্চ ভ্রাতরঃ সর্ব্ব এব তে।
রুরুদুর্দুঃখসন্তপ্তা বর্ণয়ন্তঃ পৃথাং তদা ॥৪২॥
অন্তঃপুরেষু চ তদা সুমহান্ রুদিতস্বনঃ।
প্রাদুরাসীন্মহারাজ! পৃথাং শ্রুত্বা তথাগতাম্ ॥৪৩॥
তঞ্চ বৃদ্ধং তথা দগ্ধং হতপুত্রং নরাধিপম্।
অন্বশোচন্ত তে সর্ব্বে গান্ধারীঞ্চ তপস্বিনীম্ ॥৪৪॥
তস্মিন্নুপরতে শব্দে মুহূর্ত্তাদিব ভারত!।
নিগৃহ্য বাষ্পং ধৈর্য্যেণ ধর্ম্মরাজোঽব্রবীদিদম্ ॥৪৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিকপর্ব্বণি নারদাগমনে ধৃতরাষ্ট্রাদিদাহে চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অহো ইতি। ধিগিতি দুর্ভাগ্যাদাত্মনিন্দায়াম্, বিক্রুশ্য উচ্চৈর্মাতরমাহূয় ॥৪১॥
ভীমেতি। পৃথাং কুন্তীং কুন্ত্যা গুণগণমিত্যর্থঃ ॥৪২॥
অন্তরিতি। তথাগতাং দাবদাহেন মৃত্যুং প্রাপ্তাম্ ॥৪৩॥
তমিতি। হতাঃ পুত্রা দুর্য্যোধনাদয়ো যস্য তম্, নরাধিপং ধৃতরাষ্ট্রম্ ॥৪৪॥
তস্মিন্নিতি। উপরতে নিবৃত্তে, শব্দে আর্ত্তনাদে। নিগৃহ্য নিরুধ্য ॥৪৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি নারদাগমনে চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

---

'হায়! ধিক্!' এইরূপ উচ্চ ধ্বনি করিয়া রাজা যুধিষ্ঠির অত্যন্ত দুঃখিত ও ঊর্দ্ধবাহু হইয়া মাতাকে স্মরণ করিতে থাকিয়া রোদন করিতে লাগিলেন ॥৪১॥

আর তখন ভীমসেনপ্রভৃতি সেই সকল ভ্রাতাই দুঃখে সন্তপ্ত হইয়া কুন্তীর গুণ বর্ণনা করিতে থাকিয়া রোদন করিতে লাগিলেন ॥৪২॥

মহারাজ! কুন্তী সেইভাবে পরলোকে গমন করিয়াছেন শুনিয়া অন্তঃপুরেও তখন অতি বিশাল রোদনধ্বনি উত্থিত হইল ॥৪৩॥

বৃদ্ধ, হতপুত্র ও সেইভাবে দগ্ধ ধৃতরাষ্ট্র এবং তপস্বী গান্ধারীকে লক্ষ্য করিয়া তাঁহারা সকলেই শোক করিতে লাগিলেন ॥৪৪॥

ভরতনন্দন! মুহূর্ত্তমধ্যে সেই আর্ত্তনাদ বিরত হইলে, যুধিষ্ঠির ধৈর্য্যগুণে অশ্রুজল নিরুদ্ধ করিয়া এইরূপ বলিতে লাগিলেন ॥৪৫॥

* '…সপ্তত্রিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বং, '…একোনচত্বারিংশোঽধ্যায়ঃ'—নি।

# একচত্বারিংশোঽধ্যায়ঃ

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

তথা মহাত্মনস্তস্য তপস্যুগ্রে চ তস্থুষঃ।
অনাথস্যেব নিধনং তিষ্ঠৎস্বস্মাসু বন্ধুষু ॥১॥
দুর্বিজ্ঞেয়া গতির্ব্রহ্মন্! পুরুষাণাং মতির্মম।
যত্র বৈচিত্রবীর্য্যোঽসৌ দগ্ধ এবং বনাগ্নিনা ॥২॥
যস্য পুত্রশতং শ্রীমদভবদ্বাহুশালিনঃ।
নাগাযুতবলো রাজা স দগ্ধো হি দবাগ্নিনা ॥৩॥
যং পুরা পর্য্যবীজন্ত তালবৃন্তৈর্বরস্ত্রিয়ঃ।
তং গৃধ্রাঃ পর্য্যবীজন্ত দাবাগ্নিপরিকালিতম্ ॥৪॥

---

ভারতকৌমুদী

তথেতি। তস্য ধৃতরাষ্ট্রস্য, তস্থুষঃ স্থিতস্য। অনাথস্য রক্ষকহীনস্য, নিধনম্ অতীবদুঃখকরমিতি ভাবঃ ॥১॥

দুরিতি। গতিরবস্থা। বৈচিত্রবীর্য্যো বিচিত্রবীর্য্যপুত্রঃ, অসৌ ধৃতরাষ্ট্রঃ ॥২॥

যস্যেতি। শ্রীমৎ কান্তিযুক্তম্, বাহুশালিনো বাহুবলসমন্বিতস্য। নাগাযুতবলো দশসহস্রহস্তিতুল্যশক্তিঃ ॥৩॥

যমিতি। পর্য্যবীজন্ত বায়ুস্পৃষ্টমকুর্ব্বন্। গৃধ্রাঃ পক্ষিবিশেষাঃ, দাবাগ্নিনা পরিকালিতং নির্দগ্ধম্ ॥৪॥

---

যুধিষ্ঠির বলিলেন—'আমাদের মত বন্ধু থাকিতে ভীষণ তপস্যাকারী মহাত্মা ধৃতরাষ্ট্রের অনাথ ব্যক্তির ন্যায় সেইভাবে মৃত্যু অত্যন্ত দুঃখজনক ॥১॥

ব্রাহ্মণ! ইহাই আমার ধারণা যে, মানুষের অবস্থা দুর্জ্ঞেয়। যেহেতু, ধৃতরাষ্ট্র এইভাবে দাবানলে দগ্ধ হইয়াছেন ॥২॥

বাহুবলশালী যে ধৃতরাষ্ট্রের সুন্দরাকৃতি একশত পুত্র হইয়াছিল, দশ সহস্র হস্তীর তুল্য বলশালী সেই ধৃতরাষ্ট্র দাবানলে দগ্ধ হইলেন ॥৩॥

পূর্ব্বে উত্তম নারীগণ তালবৃন্তদ্বারা যাঁহাকে ব্যজন করিত, দাবানলে দগ্ধ হওয়ার পরে গৃধ্রপক্ষিগণ পক্ষদ্বারা তাঁহাকে ব্যজন করিয়াছে ॥৪॥

---

(১)···তপস্যুগ্রে চ বর্ত্ততঃ। অনাথস্যেব চ বনে—পি বঙ্গ বর্দ্ধ।

সূতমাগধসঙ্ঘৈশ্চ শয়ানো যঃ প্রবোধ্যতে।
ধরণ্যাং স নৃপঃ শেতে বিকৃষ্টো গৃধ্রবায়সৈঃ ॥৫॥
ন চ শোচামি গান্ধারীং হতপুত্রাং যশস্বিনীম্।
পতিলোকমনুপ্রাপ্তাং তথা ভর্ত্তৃব্রতে স্থিতাম্ ॥৬॥
পৃথামেব চ শোচামি যা পুত্রৈশ্বর্য্যমৃদ্ধিমৎ।
উৎসৃজ্য সুমহদ্দীপ্তং বনবাসমরোচয়ৎ ॥৭॥
ধিগ্ রাজ্যমিদমস্মাকং ধিগ্ বলং ধিক্ পরাক্রমম্।
ক্ষত্রধর্ম্মঞ্চ ধিগ্ যস্মান্মৃতা জীবামহে বয়ম্ ॥৮॥
সুসূক্ষ্মা কিল কালস্য গতির্দ্বিজবরোত্তম!।
যৎ সমুৎসৃজ্য রাজ্যং সা বনবাসমরোচয়ৎ ॥৯॥
যুধিষ্ঠিরস্য জননী ভীমস্য বিজয়স্য চ।
অনাথবৎ কথং দগ্ধা ইতি মুহ্যামি চিন্তয়ন্ ॥১০॥

---

ভারতকৌমুদী

সূতেতি। সূতমাগধানাং স্তুতিপাঠকবিশেষাণাম্, সঙ্ঘৈঃ সমূহৈঃ প্রবোধ্যতে জাগর্য্যতে স্ম। বিকৃষ্ট আকৃষ্টো বর্ত্ততে ॥৫॥

নেতি। ভর্ত্তুর্যা দশা পতিব্রতায়া অপি তাদৃশ্যা এব দশায়া ইষ্টত্বাদিত্যাশয়ঃ ॥৬॥

পৃথামিতি। ঋদ্ধিমৎ ক্রমেণোন্নতিশালি। উৎসৃজ্য বিহায়, দীপ্তমুজ্জ্বলম্ ॥৭॥

ধিগিতি। মৃতা মাতুরীদৃশমরণেন মৃতপ্রায়া এব জীবামহে জীবামঃ ॥৮॥

সুসূক্ষ্মেতি। সুসূক্ষ্মত্বাদ্দুর্জ্ঞেয়া। সা অস্মাকং জননী কুন্তী ॥৯॥

---

পূর্ব্বে সূতমাগধগণ স্তুতিগান করিয়া যাঁহাকে নিদ্রা হইতে জাগাইত, সেই রাজা বর্ত্তমান সময়ে ভূতলে শয়ন করিয়া রহিয়াছেন, আর গৃধ্র ও কাক-গণ তাঁহাকে আকর্ষণ করিতেছে ॥৫॥

কিন্তু আমি হতপুত্রা গান্ধারীর উদ্দেশে শোক করি না। কারণ, তিনি পতিব্রতার নিয়মে থাকিয়া পতিলোকই লাভ করিয়াছেন ॥৬॥

তবে কুন্তীর জন্যই শোক করি। যিনি উন্নতিশীল, অতিবিশাল ও উজ্জ্বল পুত্রৈশ্বর্য্য পরিত্যাগ করিয়া বনবাসের ইচ্ছা করিয়াছিলেন ॥৭॥

যেহেতু আমরা মাতার এইরূপ মৃত্যুতেও মৃতপ্রায় হইয়াই জীবিত রহিয়াছি, সেই হেতু আমাদের এই রাজ্য, বল, বিক্রম ও ক্ষত্রিয়ধর্ম্মে ধিক্! ॥৮॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! কালের গতি অত্যন্ত সূক্ষ্ম বলিয়া দুর্জ্ঞেয়। যেহেতু তিনি রাজ্য পরিত্যাগ করিয়া বনবাস কামনা করিয়াছিলেন ॥৯॥

---

(৫)…পাপস্য মম কর্ম্মভিঃ—পি বঙ্গ বর্দ্ধ।

বৃথা সন্তর্পিতো বহ্নিঃ খাণ্ডবে সব্যসাচিনা।
উপকারমজানন্ স কৃতঘ্ন ইতি মে মতিঃ ॥১১॥
যত্রাদহৎ স ভগবান্ মাতরং সব্যসাচিনঃ।
কৃত্বা যো ব্রাহ্মণচ্ছদ্ম ভিক্ষার্থী সমুপাগতঃ ॥১২॥
ধিগগ্নিং ধিক্ চ পার্থস্য বিশ্রুতাং সত্যসন্ধতাম্।
ইদং কষ্টতরং চান্যদ্‌ভগবন্! প্রতিভাতি মে ॥১৩॥
বৃথাগ্নিনা সমাযোগো যদভূৎ পৃথিবীপতেঃ।
তথা তপস্বিনস্তস্য রাজর্ষেঃ কৌরবস্য চ ॥১৪॥
চিরং ক্ষত্রিয়ধর্ম্মেষু সৎকার্য্যেষু রতস্য চ।
কথমেবংবিধো মৃত্যুঃ প্রশাস্য পৃথিবীমিমাম্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

যুধীতি। বিজয়স্য অর্জ্জুনস্য। অনাথবৎ রক্ষকশূন্যেব ॥১০॥

বৃথেতি। সন্তর্পিতঃ সন্তোষিতঃ, খাণ্ডবে খাণ্ডববনদাহকালে, সব্যসাচিনা অর্জ্জুনেন ॥১১॥

যত্রেতি। যত্র যেন হেতুনা, স বহ্নিঃ। ব্রাহ্মণচ্ছদ্ম ছলেন ব্রাহ্মণবেশং কৃত্বা। আদিপর্ব্বণ্যয়ং বৃত্তান্তো দ্রষ্টব্যঃ ॥১২॥

ধিগিতি। পার্থস্যার্জ্জুনস্যান্তিকে বিশ্রুতাং বিখ্যাতাং সত্যসন্ধতাং বহ্নেঃ সত্যপ্রতিজ্ঞতাঞ্চ ধিক্ ॥১৩॥

বৃথেতি। বৃথা অমন্ত্রপূতেন, সমাযোগো দাহকালে সংশ্লেষঃ ॥১৪॥

যুধিষ্ঠির, ভীম ও অর্জ্জুনের জননী হইয়া তিনি অনাথার ন্যায় কেন দগ্ধ হইলেন, ইহা চিন্তা করিয়া আমি মোহিত হইতেছি ॥১০॥

অর্জ্জুন খাণ্ডবদাহকালে অগ্নিকে অনর্থক সন্তুষ্ট করিয়াছিলেন। কারণ, অগ্নি সেই উপকার স্মরণ না করিয়া এই অপকার করায় কৃতঘ্ন হইয়াছেন, ইহাই আমার ধারণা ॥১১॥

যিনি ব্রাহ্মণের বেশ ধারণ করিয়া ভিক্ষার্থী হইয়া আসিয়াছিলেন, সেই ভগবান্ অগ্নি ভিক্ষাদাতা অর্জ্জুনেরই মাতাকে যেহেতু দগ্ধ করিয়াছেন (সেই হেতু তিনি কৃতঘ্ন) ॥১২॥

সেই অগ্নিকে ধিক্ এবং অর্জ্জুনের নিকটে অগ্নির সেই সত্যপ্রতিজ্ঞতাকেও ধিক্। সে যাহা হউক, ভগবন্! এই আর একটী বিষয় অত্যন্ত কষ্টজনক বলিয়া মনে হইতেছে ॥১৩॥

যে, পৃথিবীপতি, তপস্বী ও রাজর্ষি ধৃতরাষ্ট্রের অন্তিমকালে অমন্ত্রপূত অগ্নির সহিত সংযোগ হইয়াছে ॥১৪॥

তিষ্ঠৎস্ব মন্ত্রপূতেষু তস্যাগ্নিষু মহাবনে।
বৃথাগ্নিনা সমাযুক্তো নিষ্ঠাং প্রাপ্তঃ পিতা মম ॥১৬॥
মন্যে পৃথা বেপমানা কৃশা ধমনিসন্ততা।
হা তাত ! ধর্ম্মরাজেতি সমাক্রন্দন্মহাভয়ে ॥১৭॥
ভীম ! পর্য্যাপ্নুহি ভয়াদিতি চৈবাভিবাশতী।
সমন্ততঃ পরিক্ষিপ্তা মাতাভূন্মে দবাগ্নিনা ॥১৮॥
সহদেবঃ প্রিয়স্তস্যাঃ পুত্রেভ্যোঽধিক এব তু।
ন চৈনাং মোক্ষয়ামাস বীরো মাদ্রবতীসুতঃ ॥১৯॥
বৈশম্পায়ন উবাচ।
তচ্ছ্রুত্বা রুরুদুঃ সর্ব্বে সমালিঙ্গ্য পরস্পরম্।
পাণ্ডবাঃ পঞ্চ দুঃখার্ত্তা ভূতানীব যুগক্ষয়ে।২০॥

---

**ভারতকৌমুদী**

চিরমিতি। ক্ষত্রিয়ধর্ম্মেষু প্রজাপালনাদিষু, সৎকার্য্যেষু দানাদিষু। প্রশান্ত স্থিতস্যেতি শেষঃ ॥১৫॥

তিষ্ঠৎস্বিতি। অগ্নিষু অগ্নিহোত্রবহ্নিষু। নিষ্ঠাং নাশম্ ॥১৬॥

মন্য ইতি। পৃথা কুন্তী, বেপমানা কম্পমানা, ধমনিসন্ততা শিরাব্যাপ্তদেহা। আক্রন্দৎ আহ্বয়ৎ। "ক্রন্দনে রোদনাহ্বানে" ইত্যমরঃ ॥১৭॥

ভীমেতি। পর্য্যাপ্নুহি পরিত্রায়স্ব, অভিবাশতী শব্দায়মানা। পরিক্ষিপ্তা পরিবেষ্টিতা ॥১৮॥

সহেতি। পুত্রেভ্যো নিজগর্ভজাতেভ্যঃ। এনাং কুন্তীম্, মাদ্রবতীসুতঃ সহদেবঃ ॥১৯॥

---

যিনি চিরকাল ক্ষত্রিয়ধর্ম্মে ও সৎকার্য্যে নিরত ছিলেন এবং পৃথিবী শাসন করিতেছিলেন, তাঁহার এই প্রকার মৃত্যু কেন হইল ? ॥১৫॥

হায় ! তপোবনে তাঁহার মন্ত্রপূত অগ্নি থাকিতে আমার সেই জ্যেষ্ঠতাত বৃথাগ্নিকর্ত্তৃক সংশ্লিষ্ট হইয়া মৃত্যুমুখে পতিত হইলেন ? ॥১৬॥

আমি মনে করি—কৃশা ও শিরাব্যাপ্তশরীরা কুন্তীদেবী সেই মহাভয়কালে কাঁপিতে থাকিয়া 'হা বৎস ! যুধিষ্ঠির' ইহা বলিয়া আমাকে ডাকিয়াছিলেন ॥১৭॥

'ভীম ! আমাকে ভয় হইতে পরিত্রাণ কর' এইরূপ উচ্চস্বরে বলিতেছিলেন, এমন সময়ে দাবাগ্নি আসিয়া আমার মাতৃদেবীকে সকল দিকে বেষ্টন করিয়াছিল ॥১৮॥

পুত্রগণ হইতে সহদেবই তাঁহার অধিক প্রিয় ছিল ; কিন্তু সেই বীর সহদেব তাঁহাকে অগ্নি হইতে মুক্ত করিতে পারেন নাই'।১৯॥

---

(১৯) ইতঃ পরং 'বৈশম্পায়ন উবাচ' নাস্তি বঙ্গ বর্দ্ধ নি।

তেষাস্তু পুরুষেন্দ্রাণাং রুদতাং রুদিতস্বনঃ।
প্রাসাদাভোগসংরুদ্ধে অম্বরৌৎসীৎ স রোদসী ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-
পর্ব্বণি নারদাগমনে যুধিষ্ঠিরবিলাপে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ

—:০:—

নারদ উবাচ।
নাসৌ বৃথাগ্নিনা দগ্ধো যথা তত্র শ্রুতং ময়া।
বৈচিত্রবীর্য্যো নৃপতির্ন তে শোচ্যো নরাধিপ! ॥১॥

ভারতকৌমুদী

তদিতি। যুগক্ষয়ে প্রলয়কালে, ভূতানি সর্ব্বে প্রাণিন ইব।২০॥

তেষামিতি। রুদতস্বনঃ ক্রন্দনধ্বনিঃ। প্রাসাদানামাভোগৈঃ সীমাভিঃ সংরুদ্ধে ব্যাপ্তে রোদসী দ্যাবাপৃথিব্যৌ, অম্বরৌৎসীৎ ব্যাপ্তবান্ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিকপর্ব্বণি
নারদাগমনে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

নেতি। বৃথাগ্নিনা মন্ত্রাদিভিরসংস্কৃতেন বহ্নিনা। বৈচিত্রবীর্য্যো বিচিত্রবীর্য্যপুত্রো ধৃতরাষ্ট্রঃ, ন শোচ্যো বৃথাগ্নিনা দগ্ধতয়া ন শোচনীয়ঃ ॥১॥

বৈশম্পায়ন বলিলেন—যুধিষ্ঠিরের সেই বিলাপ শুনিয়া পাণ্ডবেরা সকলেই দুঃখার্ত্ত হইয়া পরস্পর আলিঙ্গন করিয়া প্রলয়কালে প্রাণিগণের ন্যায় রোদন করিতে লাগিলেন ॥২০॥

সেই পুরুষশ্রেষ্ঠগণ রোদন করিতে লাগিলে, তাঁহাদের সেই রোদনধ্বনি অট্টালিকার সীমাসংবদ্ধ আকাশতল ও ভূতল ব্যাপ্ত করিল ॥২১॥

—:*:—

নারদ বলিলেন—'নরনাথ! আমি সেস্থানে যে প্রকার শুনিয়াছি, তাহাতে

* '…অষ্টত্রিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '…চত্বারিংশোঽধ্যায়ঃ'—নি।
(১)… তত্তে বক্ষ্যামি সুব্রত!—বঙ্গ বর্দ্ধ।

বনং প্রবিশতানেন বায়ুভক্ষেণ ধীমতা।
অগ্নয়ঃ কারয়িত্বেষ্টিমুৎসৃষ্টা ইতি নঃ শ্রুতম্ ॥২॥
যাজকাস্তু ততস্তস্য তানগ্নীন্নির্জ্জনে বনে।
সমুৎসৃজ্য যথাকামং জগ্মুর্ভরতসত্তম ! ॥৩॥
স বিবৃদ্ধস্তদা বহ্নির্বনে তস্মিন্নভূৎ কিল।
তেন তদ্বনমাদীপ্তমিতি তে তাপসাব্রুবন্ ॥৪॥
স রাজা জাহ্নবীতীরে যথা তে কথিতং ময়া।
তেনাগ্নিনা সমাযুক্তঃ স্বেনৈব ভরতর্ষভ ! ॥৫॥
এবমাবেদয়ামাসুর্ম্মুনয়স্তে মমানঘ ! ।
যে তে ভাগীরথীতীরে ময়া দৃষ্টা যুধিষ্ঠির ! ॥৬॥

---

ভারতকৌমুদী

বনমিতি। ইষ্টিমগ্নিহোত্রযাগম্, যাজকৈঃ কারয়িত্বা তে অগ্নয় উৎসৃষ্টাঃ ॥২॥

যাজকা ইতি। নির্জ্জনে বন ইত্যনেন তদ্‌জ্বলদগ্নিনির্ব্বাপকলোকাভাব ইতি সূচিতম্ ॥৩॥

স ইতি। আদীপ্তং প্রজ্বলিতম্, তাপসাব্রুবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৪॥

স ইতি। স্বেনৈব স্বকীয়েনৈব। অতএব সংস্কৃতেনাগ্নিনা দগ্ধত্বাদসৌ শোচ্য ইতি ভাবঃ ॥৫॥

এবমিতি। আবেদয়ামাসুঃ সম্পূর্ণবৃত্তান্তকথনেন জ্ঞাপয়ামাসুঃ ॥৬॥

---

সেই ধৃতরাষ্ট্র বৃথাগ্নিকর্ত্তৃক দগ্ধ হন নাই; সুতরাং তাঁহার জন্য শোক করা উচিত নহে ॥১॥

কারণ, জ্ঞানী ও বায়ুমাত্রভোজী ধৃতরাষ্ট্র বনে প্রবেশ করিবার সময়ে যাজকগণদ্বারা যজ্ঞ করাইয়া সেই অগ্নি পরিত্যাগ করিয়াছিলেন, ইহা আমি শুনিয়াছি ॥২॥

ভরতশ্রেষ্ঠ ! তাহার পর যাজকেরা সেই প্রজ্বলিত অগ্নি নির্জ্জন বনে নিক্ষেপ করিয়া ইচ্ছানুসারে চলিয়া গিয়াছিলেন ॥৩॥

তখন সেই অগ্নি সেই বনে বৃদ্ধি পাইয়াছিল; সুতরাং সেই অগ্নিতেই সেই বন প্রজ্বলিত হইয়াছিল, ইহা সেই তপস্বীরা আমার নিকট বলিয়াছেন ॥৪॥

ভরতশ্রেষ্ঠ ! আমি তোমার নিকট যেরূপ বলিয়াছি, সেইরূপে রাজা ধৃতরাষ্ট্র সেই স্বকীয় অগ্নিকর্ত্তৃকই সংশ্লিষ্ট হইয়াছিলেন ॥৫॥

এবং স্বেনাগ্নিনা রাজা সমাযুক্তো মহীপতে ! ।
মা শোচিথাস্ত্বং নৃপতিং গতঃ স পরমাং গতিম্ ॥৭॥
গুরুশুশ্রূষয়া চৈব জননী তে জনাধিপ ! ।
প্রাপ্তা সুমহতীং সিদ্ধিমিতি মে নাত্র সংশয়ঃ ॥৮॥
কর্ত্তুমর্হসি রাজেন্দ্র ! তেষাং ত্বমুদকক্রিয়াম্ ।
ভ্রাতৃভিঃ সহিতঃ সর্ব্বৈরেতদত্র বিধীয়তাম্ ॥৯॥
বৈশম্পায়ন উবাচ ।
ততঃ স পৃথিবীপালঃ পাণ্ডবানাং ধুরন্ধরঃ ।
নির্যযৌ সহসোদর্য্যঃ সদারশ্চ নরর্ষভ ! ॥১০॥
পৌরজানপদাশ্চৈব রাজভক্তিপুরস্কৃতাঃ ।
গঙ্গাং প্রজগ্মুরভিতো বাসসৈকেন সংবৃতাঃ ॥১১॥

ভারতকৌমুদী

এবমিতি । সমাযুক্তো মৃত্যুকালে সংশ্লিষ্টঃ ॥৭॥
গুর্ব্বিতি । গুর্ব্বোর্গান্ধারীধৃতরাষ্ট্রয়োঃ শুশ্রূষয়া পরিচর্য্যয়া, জননী কুন্তী ॥৮॥
কর্ত্তুমিতি । তেষাং ধৃতরাষ্ট্রাদীনাম্, উদকক্রিয়াং তর্পণম্ । অত্র ইদানীম্ ॥৯॥
তত ইতি । সোদর্য্যৈঃ ভ্রাতৃভির্ভীমাদিভিঃ সহেতি সঃ, দারৈদ্রৌপদীপ্রভৃতিভিঃ সহেতি সঃ ॥১০॥
পৌরেতি । অভিতঃ সর্ব্বতঃ, একেন বাসসা সংবৃতা আবৃতগাত্রাঃ ॥১১॥

নিষ্পাপ যুধিষ্ঠির ! আমি গঙ্গাতীরে সেই যাঁহাদিগকে দেখিয়াছিলাম, সেই মুনিরা আমার নিকট এইরূপ জানাইয়াছেন ॥৬॥

অতএব রাজা ! এইভাবে ধৃতরাষ্ট্র স্বকীয় সংস্কৃত অগ্নিকর্ত্তৃকই সংশ্লিষ্ট হইয়াছিলেন ; সুতরাং তুমি তাঁহার জন্য শোক করিও না। কারণ, তিনি পরম গতি লাভ করিয়াছেন ॥৭॥

আর নরনাথ ! তোমার জননী কুন্তীও গুরুশুশ্রূষানিবন্ধন উত্তম সিদ্ধি লাভ করিয়াছেন, এবিষয়ে আমার কোন সন্দেহ নাই ॥৮॥

রাজশ্রেষ্ঠ ! তুমি সকল ভ্রাতার সহিত মিলিত হইয়া তাঁহাদের তর্পণপ্রভৃতি করিতে পার, এখন তাহাই কর' ॥৯॥

বৈশম্পায়ন বলিলেন—নরশ্রেষ্ঠ ! তাহার পর পাণ্ডবধুরন্ধর যুধিষ্ঠির ভ্রাতৃগণ ও ভার্য্যাগণের সহিত মিলিত হইয়া রাজধানী হইতে নির্গত হইলেন ॥১০॥

(১০)···সদারশ্চ নরর্ষভঃ—পি বঙ্গ বৰ্দ্ধ।

ততোঽবগাহ্য সলিলে সর্ব্বে তে নরপুঙ্গবাঃ।
যুযুৎসুমগ্রতঃ কৃত্বা দদুস্তোয়ং মহাত্মনে ॥১২॥
গান্ধার্য্যাশ্চ পৃথায়াশ্চ বিধিবন্নামগোত্রতঃ।
শৌচং নির্বর্ত্তয়ন্তস্তে তত্রোষুর্নগরাদ্বহিঃ ॥১৩॥ (যুগ্মকম্)
প্রেষয়ামাস স নরান্ বিধিজ্ঞানাপ্তকারিণঃ।
গঙ্গাদ্বারং কুরুশ্রেষ্ঠো যত্র দগ্ধোঽভবন্নৃপঃ ॥১৪॥
তত্রৈব তেষাং কৃত্যানি গঙ্গাদ্বারেঽন্বশাত্তদা।
কর্ত্তব্যানীতি পুরুষান্ দত্তদেয়াম্মহীপতিঃ ॥১৫॥
দ্বাদশেঽহনি তেভ্যঃ স কৃতশৌচো নরাধিপঃ।
দদৌ শ্রাদ্ধানি বিধিবদ্দক্ষিণাবন্তি পাণ্ডবঃ ॥১৬॥

---

ভারতকৌমুদী

তত ইতি। যুযুৎসুং নাম বৈশ্যাগর্ভজাতং ধৃতরাষ্ট্রপুত্রম্। তস্যৈব মুখ্যাধিকারিত্বাৎ ধৃতরাষ্ট্রস্য। মহাত্মনে ধৃতরাষ্ট্রায়। নামগোত্রতো নাম গোত্রঞ্চোল্লিখ্য। শৌচং দেহপবিত্রতাম্, নির্বর্ত্তয়ন্তঃ সম্পাদয়ন্তঃ সলিলে অবগাহ্যেতি সম্বন্ধঃ ॥১২—১৩॥

প্রেষয়েতি। স যুধিষ্ঠিরঃ, বিধিজ্ঞান্ মরণানন্তরক্রিয়াভিজ্ঞান্, আপ্তকারিণো বিশ্বস্তান্ কর্ম্মকরান্। নৃপো ধৃতরাষ্ট্রঃ ॥১৪॥

তত্রেতি। তদা মহীপতির্যুধিষ্ঠিরঃ, তত্র গঙ্গাদ্বার এব তেষাং ধৃতরাষ্ট্রাদীনামুদ্দেশে, কর্ত্তব্যানি কৃত্যানি কার্য্যাণি, দত্তানি দেয়ানি তৎকার্য্যনির্ব্বাহায় দাতব্যানি ধনানি যেষু তান্, পুরুষান্, অন্বশাৎ উপাদিশৎ ॥১৫॥

---

তখন রাজভক্ত পুরবাসিগণ ও দেশবাসিগণ একমাত্র বস্ত্র ধারণ করিয়া যুধিষ্ঠিরপ্রভৃতিকে পরিবেষ্টনপূর্ব্বক গঙ্গায় গমন করিল ॥১১॥

তদনন্তর তাঁহারা সকলে পবিত্রতা সম্পাদনের জন্য গঙ্গাজলে অবগাহন করিয়া যুযুৎসুকে সম্মুখে রাখিয়া যথাবিধানে নামগোত্র উল্লেখপূর্ব্বক মহাত্মা ধৃতরাষ্ট্র, গান্ধারী ও কুন্তীর উদ্দেশে জলদান (তর্পণ) করিলেন এবং তৎপরে সেই নগরের বহির্দ্দেশেই (অশৌচের কয়দিন) থাকিলেন ॥১২—১৩॥

কৌরবশ্রেষ্ঠ রাজা ধৃতরাষ্ট্র যেস্থানে দগ্ধ হইয়াছিলেন, যুধিষ্ঠির বিধিজ্ঞ ও বিশ্বস্ত কতিপয় লোককে সেই গঙ্গাদ্বারে প্রেরণ করিলেন ॥১৪॥

তখন যুধিষ্ঠির সেই লোকগুলির হস্তে কার্য্যনির্ব্বাহের উপযোগী ধন দান করিয়া এই কথা বলিয়াছিলেন যে, 'তোমরা সেই গঙ্গাদ্বারে ধৃতরাষ্ট্রপ্রভৃতির উদ্দেশে এই সকল কার্য্য করিবে' ॥১৫॥

(১৩) শৌচং নির্বর্ত্তয়ন্তস্তে—পি বঙ্গ বর্দ্ধ।

ধৃতরাষ্ট্রং সমুদ্দিশ্য দদৌ স পৃথিবীপতিঃ।
সুবর্ণং রজতং গাশ্চ শয্যাশ্চ সুমহাধনাঃ ॥১৭॥
গান্ধার্য্যাশ্চৈব তেজস্বী পৃথায়াশ্চ পৃথক্ পৃথক্।
সঙ্কীর্ত্ত্য নামনী রাজা দদৌ দানমনুত্তমম্ ॥১৮॥
যো যদিচ্ছতি যাবচ্চ তাবৎ স লভতে নরঃ।
শয়নং ভোজনং যানং মণিরত্নমথো ধনম্ ॥১৯॥
যানমাচ্ছাদনং ভোগান্ দাসীশ্চ সমলঙ্কৃতাঃ।
দদৌ রাজা সমুদ্দিশ্য তয়োর্মাত্রোর্মহীপতিঃ ॥২০॥

ভারতকৌমুদী

দ্বাদশ ইতি। দ্বাদশেঽহনি গতে ত্রয়োদশেঽহনি ইতি শেষঃ। "শুধ্যেদ্বিপ্রো দশাহেন দ্বাদশাহেন ভূমিপঃ। বৈশ্যঃ পঞ্চদশাহেন শূদ্রো মাসেন শুধ্যতি॥" ইতি মনুবচনাৎ, "অশৌচান্তদ্বিতীয়েঽহ্নি" ইত্যাদিস্মৃত্যন্তরাচ্চ। দক্ষিণাবন্তীতি ভূম্নি প্রশংসায়াং বা বন্তুঃ ॥১৬॥

ধৃতেতি। স যুধিষ্ঠিরঃ। সুমহাধনা অতিমহামূল্যাঃ ॥১৭॥

গান্ধার্য্যা ইতি। সঙ্কীর্ত্ত্য উল্লিখ্য, দদৌ চকার, ন বিদ্যতে উত্তমং যস্মাৎ তৎ ॥১৮॥

য ইতি। লভতে স্ম তদ্ধনং যত্তদোর্নিত্যসম্বন্ধাৎ। শয়নং শয্যাম্ ॥১৯॥

যানমিতি। আচ্ছাদনং বস্ত্রম্, ভোগান্ ভোগ্যদ্রব্যাণি। সমুদ্দিশ্য স্বর্গমিতি শেষঃ ॥২০

তাহার পর বার দিন অতীত হইলে, তের দিনের দিন পাণ্ডুনন্দন রাজা যুধিষ্ঠির শৌচ সম্পাদন করিয়া ধৃতরাষ্ট্রপ্রভৃতির উদ্দেশে প্রচুর দক্ষিণাযুক্ত শ্রাদ্ধকার্য্য সম্পাদন করিলেন ॥১৬॥

রাজা যুধিষ্ঠির ধৃতরাষ্ট্রের উদ্দেশে স্বর্ণ, রৌপ্য, গো ও মহামূল্য শয্যা দান করিলেন ॥১৭॥

তেজস্বী যুধিষ্ঠির গান্ধারী ও কুন্তীর নাম উল্লেখ করিয়া করিয়া অত্যুত্তম দান করিলেন ॥১৮॥

শয্যা, খাদ্য, যান, মণি, রত্ন ও ধন—ইহার মধ্যে যেটি যে পরিমাণে যে ব্যক্তি ইচ্ছা করিতে লাগিল, সেই ব্যক্তি সেই ধন সেই পরিমাণেই পাইতে থাকিল ॥১৯॥

রাজা যুধিষ্ঠির কুন্তী ও গান্ধারীর স্বর্গলাভ উদ্দেশ্য করিয়া যান, বস্ত্র, ভোগ্য দ্রব ও অলঙ্কৃত দাসী বিতরণ করিলেন ॥২০॥

ব্রাহ্মণান্ ক্ষত্রিয়ান্ বৈশ্যান্ শূদ্রাংশ্চ বিবিধানপি।
ভোজয়ামাসুরব্যগ্রা শতশোঽথ সহস্রশঃ ॥২১॥
দরিদ্রান্ দুঃখিতান্ ব্যঙ্গানথ যাযাবরানপি।
আহূতানাগতাংশ্চাপি ভোজয়ামাসুরঞ্জসা ॥২২॥
তেষাং তৃপ্তিমপৃচ্ছন্ত পর্য্যতৃপ্তেষু তান্ পুনঃ।
ইষ্টং ভোজ্যং প্রদায়াথ সংতৃপ্তাংশ্চক্রিরে পরম্ ॥২৩॥
ইষ্টং দানং দদুস্তেভ্যঃ কাঞ্চনং রজতং বহু।
আশানুরূপং জগৃহুর্দাতারোঽপ্যাশয়া দদুঃ ॥২৪॥
কৃত্বা তু তাদৃশং দানমুদ্দিশ্যোদ্দিশ্য তান্ মৃতান্।
তদানীং পরমং তৃপ্তাঃ পাণ্ডবা ভরতর্ষভ ! ॥২৫॥

---

## ভারতকৌমুদী

ব্রাহ্মণানিতি। বিবিধান্ সঙ্করবর্ণান্ চাণ্ডালাদীনপি ॥২১॥

দরিদ্রানিতি। দুঃখিতান্ রোগাদিনা, ব্যঙ্গান্ বিকলাঙ্গান্ খঞ্জাদীন্, যাযাবরান্ গৃহাদিশূন্যতয়া কেবলপর্য্যটনপরায়ণান্। অঞ্জসা তত্ত্বেন যথাযথভাবেনেত্যর্থঃ ॥২২॥

তেষামিতি। পরমত্যন্তম্ ॥২৩॥

ইষ্টমিতি। দীয়ত ইতি দানং দানযোগ্যম্। দাতারঃ পাণ্ডবাঃ ॥২৪॥

কৃত্বেতি। তান্ ধৃতরাষ্ট্রাদীন্, তেষাং মৃতানাং স্বর্গমুদ্দিশ্যোদ্দিশ্যেত্যর্থঃ ॥২৫॥

---

পাণ্ডবেরা অনাকুল থাকিয়া শত শত ও সহস্র সহস্র ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র ও অন্যান্য জাতিকে ভোজন করাইলেন ॥২১॥

আহূত ও নিজেরা আগত দীন, দুঃখী, বিকলাঙ্গ ও পর্য্যটনশীল লোকদিগকে যথাযথভাবে পাণ্ডবেরা ভোজন করাইলেন ॥২২॥

পাণ্ডবেরা ভোজনের পরে সেই দীনদুঃখীপ্রভৃতির তৃপ্তির বিষয় জিজ্ঞাসা করিলেন। তাহাদের মধ্যে যাহারা পরিতৃপ্ত হয় নাই, তাহাদিগকে অভীষ্ট খাদ্য দান করিয়া পুনরায় অত্যন্ত তৃপ্ত করিলেন ॥২৩॥

পাণ্ডবেরা তাহাদিগকে অভীষ্ট বহুতর স্বর্ণ ও রৌপ্য দান করিলেন। স্থূল কথা, গ্রহীতারা আশানুরূপ বস্তু গ্রহণ করিল, দাতারাও আশানুরূপ দান করিলেন ॥২৪॥

ভরতশ্রেষ্ঠ! পাণ্ডবগণ মৃত ধৃতরাষ্ট্রপ্রভৃতিকে উদ্দেশ করিয়া করিয়া সেইরূপ দান করায় তখন অত্যন্ত তৃপ্তিলাভ করিলেন ॥২৫॥

---

(২১) ইত্যাদয়ঃ ষট্ শ্লোকাঃ বঙ্গ বর্দ্ধ নি ন সন্তি।

গৃহীত্বা চৈব ভুক্ত্বা চ জনা নানাদিগাগতাঃ।
আবালবৃদ্ধবনিতা যযুস্তস্মাদ্‌যথেপ্সিতম্ ॥২৬॥
ততঃ স পৃথিবীপালো দত্ত্বা শ্রাদ্ধান্যনেকশঃ।
প্রবিবেশ পুনর্ধীমান্নগরং বারণাহ্বয়ম্ ॥২৭॥
তে চাপি রাজবচনাৎ পুরুষা যে গতাভবন্।
সঙ্কল্য তেষাং কুল্যানি পুনঃ প্রত্যাগমংস্ততঃ ॥২৮॥
মাল্যৈর্গন্ধৈশ্চ বিবিধৈরর্চ্চয়িত্বা যথাবিধি।
কুল্যানি তেষাং সংযোজ্য তদাচখ্যুর্মহীপতেঃ ॥২৯॥

ভারতকৌমুদী

গৃহীত্বেতি। উভয়ত্রাপি অভীষ্টং দ্রব্যমিতি শেষঃ ॥২৬॥

তত ইতি। অনেকশো দ্রব্যাণি চেতি শেষঃ। বারণাহ্বয়ং হস্তিনাখ্যম্ ॥২৭॥

ত ইতি। গতা গঙ্গাদ্বারমিতি শেষঃ। বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। তেষাং ধৃতরাষ্ট্রাদীনাং কুল্যানি অস্থীনি, সঙ্কল্য সংগৃহ্য, ততো গঙ্গাদ্বারাৎ পুনঃ প্রত্যাগমন্ যুধিষ্ঠিরাদিভ্যঃ সমর্পণায় প্রত্যাবর্ত্তন্ত। যেন যুধিষ্ঠিরাদয়স্তান্যস্থীনি যথাবিধি গঙ্গায়ামর্পয়িতুমর্হন্তি স্মেতি ভাবঃ। "কুল্যস্তু কুলজেঽস্থনি" ইত্যাদি হেমচন্দ্রঃ ॥২৮॥

মাল্যৈরিতি। তেষাং ধৃতরাষ্ট্রাদীনাম্, কুল্যানি তান্যস্থীনি মাল্যাদিভিরেব সংযোজ্য তদানয়নং মহীপতের্যুধিষ্ঠিরস্যান্তিকে, আচখ্যুঃ উচুঃ ॥২৯॥

ভারতভাবদীপঃ

নানাবিতি ॥১—২৭॥ সঙ্কল্য একীকৃত্য, কুল্যানি অস্থীনি, "কুল্যং স্যাৎ কীকসেঽপি চে"তি মেদিনী। প্রত্যাগমন্ গঙ্গামিতি শেষঃ ॥২৮॥ সংযোজ্য গঙ্গয়েতি শেষঃ ॥২৯—৩৩॥

ইতি শ্রীমৎপদবাক্যপ্রমাণ-মর্য্যাদাধুরন্ধর-চতুর্দ্ধর-বংশাবতংস শ্রীগোবিন্দসূরিসূনো-
নীলকণ্ঠস্য কৃতৌ ভারতভাবদীপে আশ্রমবাসিকার্থপ্রকাশে
নারদাগমনে দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪২॥
সমাপ্তঞ্চাশ্রমবাসিকপর্ব্ব ॥০॥

---

এবং নানা দিক্ হইতে আগত বালক, বৃদ্ধ ও স্ত্রীলোকেরা অভীষ্ট বস্তু গ্রহণ ও ভোজন করিয়া ইচ্ছানুসারে সেই স্থান হইতে চলিয়া গেল ॥২৬॥

তাহার পর ধীমান্ যুধিষ্ঠির শ্রাদ্ধ ও অনেক বস্তু দান করিয়া হস্তিনানগরে যাইয়া প্রবেশ করিলেন ॥২৭॥

যুধিষ্ঠিরের আদেশ অনুসারে যে সকল লোক গঙ্গাদ্বারে গিয়াছিল, তাহারাও ধৃতরাষ্ট্র প্রভৃতির অস্থি সংগ্রহ করিয়া পুনরায় সেস্থান হইতে আগমন করিল ॥২৮॥

---

(২৭) প্রবিবেশ পুরং রাজা নগরং বারণাহ্বয়ম্—পি বঙ্গ বর্দ্ধ।

সমাশ্বাস্য তু রাজানং ধর্ম্মাত্মানং যুধিষ্ঠিরম্।
নারদোঽপ্যগমৎ প্রীতঃ পরমর্ষির্যথেপ্সিতম্ ॥৩০॥
এবং বর্ষাণ্যতীতানি ধৃতরাষ্ট্রস্য ধীমতঃ।
বনবাসে তদা ত্রীণি নগরে দশ পঞ্চ চ ॥৩১॥
হতপুত্রস্য সংগ্রামে দানানি দদতঃ সদা।
জ্ঞাতিসম্বন্ধিমিত্রাণাং ভ্রাতৃণাং স্বজনস্য চ ॥৩২॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

সমিতি। সমাশ্বাস্য শোকং মা কৃথা ইত্যাদিরূপেণাশ্বস্তং কৃত্বা। প্রীতঃ শাস্ত্রোক্তকর্ম্ম-করণাৎ ॥৩০॥

এবমিতি। অত্রেদং সঙ্কলনম্—ধৃতরাষ্ট্রাদিষু বনবাসং গতেষু একাদশমাসাতিক্রমে সতি যুধিষ্ঠিরাদীনাং তত্র গমনমেকমাসস্থিতিশ্চ, ততঃ পুনর্হস্তিনায়ামাগমনম্; ততো দ্বে বর্ষে অতীতে, ততশ্চেদং নারদাগমনম্। এবঞ্চ "দ্বিবর্ষোপনিবৃত্তেষু পাণ্ডবেষু যদৃচ্ছয়া" ইত্যাদিপ্রাগুক্তসঙ্গতিঃ ধৃতরাষ্ট্রাদীনাং তপোবনে ত্রিবর্ষস্থিতিসঙ্গতিশ্চ। নগরে হস্তিনায়াং দশ পঞ্চ চ বর্ষাণি সমুদায়েন পঞ্চদশবর্ষাণি অতীতানীতি তু কুরুক্ষেত্রযুদ্ধাৎ পরং বোধ্যম্। সংগ্রামে হতাঃ পুত্রা যস্য তস্য। তথা সংগ্রামে হতানাং জ্ঞাতিসম্বন্ধিমিত্রাণাং ভ্রাতৄণাং তত্র হতস্য স্বজনস্য চ স্বর্গার্থে সদা দানানি দদতঃ, ধৃতরাষ্ট্রস্যেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ ॥৩১—৩২॥

তাহারা ধৃতরাষ্ট্রপ্রভৃতির অস্থিগুলিকে নানাবিধ গন্ধ ও মাল্যদ্বারা যথা-বিধানে পূজা করিয়া এবং সেই সকল বস্তুর সহিত সংযুক্ত করিয়া তাহা যুধিষ্ঠিরের নিকট বলিল ॥২৯॥

দেবর্ষি নারদও ধর্ম্মাত্মা রাজা যুধিষ্ঠিরকে আশ্বস্ত করিয়া প্রীত হইয়া ইচ্ছানু-সারে চলিয়া গেলেন ॥৩০॥

যে হতপুত্র ধৃতরাষ্ট্র যুদ্ধে নিহত জ্ঞাতি, সম্বন্ধী, মিত্র, ভ্রাতা ও স্বজনগণের উদ্দেশে সর্ব্বদা দান করিতেন, সেই ধীমান্ ধৃতরাষ্ট্রের বনবাসে তিন বৎসর এবং তাহার পূর্ব্বে কুরুক্ষেত্রযুদ্ধের পরে হস্তিনানগরে পনর বৎসর অতীত হইয়াছিল ॥৩১—৩২॥

---

(৩০) নারদোঽপ্যগমদ্রাজন্।—পি বঙ্গ বর্দ্ধ।

যুধিষ্ঠিরস্তু নৃপতির্নাতিপ্রীতমনাস্তদা।
ধারয়ামাস তদ্রাজ্যং নিহতজ্ঞাতিবান্ধবঃ ॥৩৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাশ্রমবাসিক-
পর্ব্বণি নারদাগমনে শ্রাদ্ধদানে দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

## সমাপ্তঞ্চেদম্ আশ্রমবাসিকপর্ব্ব ॥০॥

—ঃ০ঃ—

ভারতকৌমুদী

যুধীতি। কুরুক্ষেত্রযুদ্ধে নিহতা জ্ঞাতয়ো বান্ধবাশ্চ যস্য সঃ, অতএব নাতিপ্রীতমনাঃ। রাজ্যলাভাচ্চ কিয়ৎ প্রীত ইত্যাশয়ঃ। ধারয়ামাস পালয়ামাস। অত্র নিহতজ্ঞাতিবন্ধবস্তদ্-রাজ্যং ধারয়ামাসেত্যনেন যদুবংশীয়বান্ধবগণনিধনসংবলিতং ভাবি মৌসলপূর্ব্ব সূচিতম্ ॥৩৩॥

পঞ্চাঙ্কনাগেন্দুমিতে শকাব্দে মেষং গতেঽর্কেঽহনি পঞ্চমে চ।
টীকেয়মস্যাশ্রমবাসিকস্য বঙ্গানুবাদাদিযুতা সমাপ্তা ॥১॥
কোটালিপাড়ে বিষয়ে বিভাতি গ্রামো মহানূনশিয়াভিধানঃ।
তত্রত্যগঙ্গাধরশর্ম্মসূনুর্যঃ কাশ্যপঃ শ্রীহরিদাসশর্ম্মা ॥২॥
চিরমূনশিয়ানিবাসিনা কলিকাতানগরপ্রবাসিনা।
নন্বু তেন শিবপ্রসাদতো রচিতা শ্রীহরিদাসশর্ম্মণা ॥৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামাশ্রমবাসিক-
পর্ব্বণি দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥
সমাপ্তঞ্চেদমাশ্রমবাসিকপর্ব্ব ॥০॥

—ঃ*ঃ—

যুদ্ধে জ্ঞাতিগণ ও বান্ধবগণ নিহত হওয়ায় তখন অনতিপ্রীতচিত্ত হইয়া রাজা যুধিষ্ঠির সেই রাজ্য পালন করিতে লাগিলেন।৩৩॥

আশ্রমবাসিকপর্ব্বের বঙ্গানুবাদ সমাপ্ত ॥০॥

—ঃ০ঃ—

* '...একোনচত্বারিংশোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...একচত্বারিংশোঽধ্যায়ঃ'—নি।

—ঃ*ঃ—

# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

# মৌসল পর্ব্ব

দর্শনাচার্য্য

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-পদ্মভূষণ-মহাকবি-ভারতাচার্য্যেণ

শ্রীমদ্ হরিদাস সিদ্ধান্তবাগীশ ভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী

কলিকাতা-৯

# নিবেদন

সর্ব্বশক্তিমান্ দয়াময় পরমেশ্বরের দয়ায় মৌসলপর্ব্ব প্রকাশিত হইল। ইহা মহাভারতের ষোড়শ পর্ব্ব।

"...নিয়তিঃ কেন বাধ্যতে।"

গ্রন্থকার মহর্ষি বেদব্যাস এই মৌসলপর্ব্বটীতে সুস্পষ্টভাবে নিয়তির অনিবার্য্যতা দেখাইয়া দিয়াছেন। নিয়তি, দৈব ও ভাগ্য—এই তিনটী শব্দই একার্থবোধক শব্দ। স্মৃতিশাস্ত্রে দৈবের নিরূপণ রহিয়াছে। যথা—

"পূর্ব্বজন্মকৃতং কর্ম্ম তদ্দৈবমিহ কথ্যতে।
বাধতে ব্যাধিরূপেণ তস্য কৃচ্ছ্রাদিভিঃ শমঃ॥"

অর্থাৎ মানুষ পূর্ব্বজন্মে যে সৎকর্ম্ম করিয়াছিল, তাহাতে যে ধর্ম্ম জন্মিয়াছিল, সেই ধর্ম্মই ইহজন্মে সেই মানুষের যখন মঙ্গলময় ফল জন্মাইতে আরম্ভ করে, তখন তাহাকে সুদৈব বা সৌভাগ্য বলা হয় এবং মানুষ পূর্ব্বজন্মে যে অসৎ কর্ম্ম করিয়াছিল, তাহাতে যে পাপ হইয়াছিল, তাহাই সেই মানুষের ইহজন্মে যে সময় অমঙ্গলময় ফল জন্মাইতে প্রবৃত্ত হয়, তখন তাহাকে দুর্দৈব বা দুর্ভাগ্য বলা হইয়া থাকে। মঙ্গল সকলেরই বাঞ্ছনীয়; সুতরাং তাহার নিবারণের প্রয়োজন হয় না; কিন্তু অমঙ্গল সকলেরই অবাঞ্ছনীয়; অতএব সকলেই তাহা বারণ করিবার ইচ্ছা ও চেষ্টা করিয়া থাকে; কিন্তু ঐহিক অন্য কোনও চেষ্টাদ্বারাই তাহা নিবারণ করা যায় না। কেবল সেই পূর্ব্বপাপক্ষয়ার্থ প্রায়শ্চিত্ত বা ঈশ্বরের উপাসনা-দ্বারা তাহা বারণ করা যায়। সেই জন্যই লোকসমাজে অসাধ্য রোগাদি জন্মিলে প্রায়শ্চিত্ত বা স্বস্ত্যয়ন করিবার ব্যবহার আছে। তারপর একথাও অবশ্য বলিতে ও স্বীকার করিতে হইবে যে, সুদৈব মঙ্গল জন্মাইবার সময়ে এবং দুর্দৈব অমঙ্গল ঘটাইবার কালে ঐহিক যোগ্য কারণ জন্মাইয়া সেইগুলিকে নিজেদের সহায় করিয়া ফল উৎপাদন করিতে থাকে।

অতএব বাধ্য হইয়াই স্বীকার করিতে হইবে যে, যাঁহারা সামান্য বাদানুবাদের ফলে নিজেরা যুদ্ধ করিয়া নিহত হইয়াছিলেন, সেই যদুবংশীয়গণের অবশ্যই উক্তরূপ দুর্দৈব ছিল; তাহার ফলেই ভদ্রলোকের সন্তান ও ঋষিগণের প্রভাবাভিজ্ঞ যৌবনবয়স্ক যদুবংশীয়গণ সাম্ব নামক অন্য একটী যুবাপুরুষকে গর্ভবতী বধূ সাজাইয়া দেখাইয়া দেবর্ষি নারদ, মহর্ষি বিশ্বামিত্র ও মহর্ষি কণ্বের নিকট প্রশ্ন করিয়াছিল—"এই বধূটীর পুত্র বা কন্যা কি হইবে?" ঋষিগণও নিজেদের অপমানিত মনে করিয়া চরম অভিশাপ দিলেন—"এই বধূটীর একটী লৌহময় মুসল জন্মিবে এবং সেই মুসল হইতেই যদুবংশ ধ্বংস হইবে।" এক্ষেত্রে কলা চুরির অপরাধে প্রাণদণ্ডাপেক্ষাও বহু গুণে ভীষণ দণ্ড প্রদান করা হইল, ইহা অবশ্য স্বীকার্য্য; কিন্তু ইহা পূর্ব্বকথিত দুর্দৈবের ফল—ইহা স্বীকার করা ছাড়া গত্যন্তর নাই।

পরিশেষে ইহাও বক্তব্য যে, উক্তরূপ সুদৈব ও দুর্দ্দৈবের নিয়মও ঈশ্বরকৃত; সুতরাং শ্রীকৃষ্ণ সেই সর্ব্বশক্তিমান্ ঈশ্বর হইলেও স্বকৃত নিয়ম বলিয়াই যদুবংশীয়গণের উক্তরূপ দুর্দ্দৈব নিবারণ করিয়া তাঁহাদিগকে রক্ষা করেন নাই। শুধু তাহাই নহে, শ্রীকৃষ্ণ নিজেও উক্ত দুর্দ্দৈবের নিয়ম পালন করিয়াই প্রাণত্যাগ করিয়া স্বর্গধামে চলিয়া গেলেন। ইতি—

কলিকাতা, ইণ্টালী, ৪১ নং দেব লেন, }
২৯শে ফাল্গুন, ১৩৬৫ সাল। }

শ্রীহরিদাসদেবশর্ম্মা

## পাঠান্তরে লিখিত সাঙ্কেতিক অক্ষরগুলির বিবরণ

পি—(আমার) পিতামহলিখিত পূর্ব্ববঙ্গদেশীয় পুস্তক।

বঙ্গ—বঙ্গবাসি-সংবাদপত্র-কার্য্যালয় মুদ্রিত পশ্চিমবঙ্গদেশীয় পুস্তক।

বৰ্দ্ধ—বৰ্দ্ধমান-মহারাজ-মুদ্রিত পশ্চিমবঙ্গদেশীয় পুস্তক।

সো—এসিয়াটিক সোসাইটি মুদ্রিত পুস্তক।

নি—মুম্বয়ীপ্রদেশীয় নির্ণয়সাগর-যন্ত্র মুদ্রিত পুস্তক।

# পাঠক্রমে মহাভারতের বৃহৎ সূচীপত্র।

—:*:—

## মৌসলপর্ব্ব

—:*:—

# পাঠক্রমে মৌসলপর্ব্বের বৃহৎ সূচীপত্র।



মৌসলপর্ব্বের সূচীপত্র সমাপ্ত ॥০॥

# মৌসলপর্ব্বের অধ্যায় ও শ্লোকসংখ্যা।

—:*:—

মহর্ষি বেদব্যাস আদিপর্ব্বের দ্বিতীয় অধ্যায়ে মৌসলপর্ব্বের অধ্যায় ও শ্লোকসংখ্যা গণনা করিয়া লিখিয়া গিয়াছেন—

"ইতোত্তমৌসলং পর্ব্ব ষোড়শং পরিকীর্ত্তিতম্।
অধ্যায়াষ্টৌ সমাখ্যাতাঃ শ্লোকানাঞ্চ শতত্রয়ম্ ॥৩৬৩॥
শ্লোকানাং বিংশতিশ্চৈব সংখ্যাতাতত্ত্বদর্শিনা।"

অর্থাৎ এই মৌসলপর্ব্বে ৮টি অধ্যায় ও ৩২০টি শ্লোক আছে।

পাঠকমহোদয়গণ! নিম্নলিখিত তালিকাটি দেখিলে জানিতে পারিবেন যে, মৌসলপর্ব্বে উক্ত অধ্যায়সংখ্যা ও শ্লোকসংখ্যার সম্পূর্ণ মিল আছে।

| অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা |
|---|---|
| ১ | ৩৪ |
| ২ | ২৪ |
| ৩ | ৫১ |
| ৪ | ৩৪ |
| ৫ | ১৫ |
| ৬ | ৩৩ |
| ৭ | ৮৭ |
| ৮ | ৪২ |
| | একুন=৩২০ |

—:০:—

# মহাভারতম্



## মৌসলপর্ব্ব

—ঃ✱ঃ—

### প্রথমোঽধ্যায়ঃ

নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমম্ ।
দেবীং সরস্বতীঞ্চৈব ততো জয়মুদীরয়েৎ ॥

বৈশম্পায়ন উবাচ ।

ষট্‌ত্রিংশে ত্বথ সংপ্রাপ্তে বর্ষে কৌরবনন্দনঃ ।
দদর্শ বিপরীতানি নিমিত্তানি যুধিষ্ঠিরঃ ॥১॥

---

**ভারতকৌমুদী**

নমো গণেশায় ।

অশেষদেহোঽপি সশেষদেহঃ যঃ কামহন্তাপি চ কামদাতা ।
অনশ্বরাত্মাপি মহাশ্বরাত্মা বন্দে মহাশ্চর্য্যময়ং তমীশম্ ॥
টীকানুবাদনির্ম্মাণে মৌসলস্যেশ ! পর্ব্বণঃ ।
বিঘ্নং চূর্ণয় সম্পূর্ণং মুষলেনানুকম্পয়া ॥

অথাশ্রমবাসিকশেষশ্লোকসূচিতং মৌসলপর্ব্বারভতে বৈশম্পায়ন উবাচ । ষট্‌ত্রিংশ ইতি । অথ কুরুক্ষেত্রযুদ্ধাৎ পরঃ ষট্‌ত্রিংশে বর্ষে সংপ্রাপ্তে উপস্থিতে সতি, কৌরবনন্দনো যুধিষ্ঠিরঃ, অশুভসূচকাদ্‌বিপরীতানি নিমিত্তানি লক্ষণানি নানাদুর্লক্ষণানীত্যর্থঃ, দদর্শ ॥১॥

**ভারতভাবদীপঃ**

শ্রীগণেশায় নমঃ ।

এবমাদিপর্ব্বণি সূত্রিতানাং ধর্ম্মার্থকামমোক্ষাণাং মধ্যে সভাবনয়োর্ব্রহ্মসত্যধৃতিগুরুসত্তীর্থসেবনাদিনা ধর্ম্মঃ প্রতিপাদিতঃ, বিরাটাদ্যষ্টকে সেবানীতিহিংসামৃতকুলক্ষয়াদনার্থঃ শোকপ্রদো

---

বৈশম্পায়ন বলিলেন—রাজা ! কুরুক্ষেত্রযুদ্ধের পর ষট্‌ত্রিংশ বৎসর উপস্থিত হইলে, কৌরবনন্দন যুধিষ্ঠির নানাবিধ দুর্লক্ষণ দেখিতে লাগিলেন ॥১॥

ববুর্বাতাশ্চ নির্ঘাতা রূক্ষাঃ শর্করবর্ষিণঃ।
অপসব্যানি শকুনা মণ্ডলানি প্রচক্রিরে ॥২॥
প্রত্যগূহুর্মহানদ্যো দিশো নীহারসংবৃতাঃ।
উল্কাশ্চাঙ্গারবর্ষিণ্যঃ প্রাপতন্ গগনাদ্ভুবি ॥৩॥
আদিত্যো রজসা রাজন্! সমবচ্ছন্নমণ্ডলঃ।
বিরশ্মিরুদয়ে নিত্যং কবন্ধৈঃ সমদৃশ্যত ॥৪॥
পরিবেশাশ্চ দৃশ্যন্তে দারুণাশ্চন্দ্রসূর্য্যয়োঃ।
ত্রিবর্ণাঃ শ্যামরূক্ষান্তাস্তথা ভস্মারুণপ্রভাঃ ॥৫॥

---

### ভারতকৌমুদী

তান্যেবাহ ববুরিতি। নির্ঘাতাস্তজ্জনকাঃ। যথাহ গর্গঃ—"যদান্তরীক্ষে বলবান্ মারুতো মরুতাহতঃ। পততাধঃ স নির্ঘাতো জায়তে বায়ুসম্ভবঃ॥" রূক্ষা অস্নিগ্ধাঃ, শর্করান্ কঙ্করান্ বর্ষন্তীতি তে, তাদৃশাশ্চ বাতা ববুঃ। তথা শকুনাঃ পক্ষিণঃ, অপসব্যানি বামাবর্ত্তেন কৃতানি, মণ্ডলানি মণ্ডলাকারেণ ভ্রমণানি, চক্রিরে ॥২॥

প্রত্যগিতি। মহানদ্যঃ প্রত্যক্ অকালেঽপি বিপরীতক্রমং যথা স্যাত্তথা উহূর্বহন্তি স্ম। দিশঃ, নীহারসংবৃতাস্তুষারাচ্ছন্না বভূবুঃ ॥৩॥

আদিত্য ইতি। সমবচ্ছন্নং মণ্ডলং যস্য সঃ। উদয়ে উদয়কালে, বিরশ্মিঃ কিরণশূন্যঃ, কবন্ধৈঃ শিরঃশূন্যৈর্দেহৈর্যুক্ত ইতি শেষঃ ॥৪॥

### ভারতভাবদীপঃ

নিরূপিতঃ, দ্বাদশেঽর্থফলভূতঃ কামঃ সোপসর্গো নিরূপপ্রবন্ধ মোক্ষপদং নিরূপিতম্। ত্রয়োদশাদিত্রয়ে মোক্ষহেতূন্ দানবিদ্যাবনবাসাংশ্চ নিরূপ্য ষোড়শে ধৃতরাষ্ট্রবদনমনাশ্রিত্য কেবলমর্থকামসক্তাস্তে মদিরাদিকলহেন ব্যসনেন বিনশ্যন্তীতি প্রতিপাদ্যতে। সপ্তদশে নিষ্কাম-ধর্মস্য ফলং গৃহাদেস্ত্যাগোঽষ্টাদশে তৎপূর্ব্বিকা স্বর্গপ্রাপ্তিশ্চ নিরূপয়িষ্যতে। তত্র রাজ্য-প্রাপ্ত্যনন্তরং ষট্‌ত্রিংশত্তমে বর্ষে সর্ব্বনাশসূচকামুৎপাতানাহ বৈশম্পায়নঃ—ষট্‌ত্রিংশ

---

নির্ঘাতজনক, রূক্ষ ও কঙ্করবর্ষী বায়ু বহিত হইতে থাকিল এবং পক্ষিগণ বামক্রমে মণ্ডলাকারে ভ্রমণ করিতে লাগিল ॥২॥

মহানদী সকল বিপরীতক্রমে চলিতে লাগিল, সমস্ত দিক্ তুষারাচ্ছন্ন হইল ও উল্কা সকল অঙ্গার বর্ষণ করিতে থাকিয়া আকাশ হইতে ভূতলে পতিত হইতে থাকিল ॥৩॥

রাজা! আরও দেখা গেল যে, সূর্য্যমণ্ডল ধূলিসমূহে আচ্ছন্ন হইয়াছে, উদয়কালে তাহার কিরণ থাকে না এবং প্রত্যহই যেন অনেক কবন্ধ তাহাতে থাকে ॥৪॥

---

(৪)…কবন্ধৈঃ সমলঙ্কৃতঃ—পি নি।

এতে চান্যে চ বহব উৎপাতা ভয়শংসিনঃ।
দৃশ্যন্তেঽহরহো রাজন্! হৃদয়োদ্বেগকারকাঃ ॥৬॥
কস্যচিত্ত্বথ কালস্য কুরুরাজো যুধিষ্ঠিরঃ।
শুশ্রাব বৃষ্ণিচক্রস্য মৌসলে কদনং কৃতম্ ॥৭॥
বিমুক্তং বাসুদেবঞ্চ শ্রুত্বা রামঞ্চ পাণ্ডবঃ।
সমানীয়াব্রবীদ্ভ্রাতৄন্ কিং করিষ্যাম ইত্যুত ॥৮॥
পরস্পরং সমাসাদ্য ব্রহ্মদণ্ডবলাৎকৃতান্।
বৃষ্ণীন্ বিনষ্টাংস্তে শ্রুত্বা ব্যথিতাঃ পাণ্ডবা ভৃশম্ ॥৯॥
নিধনং বাসুদেবস্য সমুদ্রস্যেব শোষণম্।
বীরা ন শ্রদ্দধুস্তস্য বিনাশং শার্ঙ্গধন্বনঃ ॥১০॥

ভারতকৌমুদী

পরীতি। পরিবেশাঃ পরিধয়ঃ। ত্রিবর্ণত্বং বিবৃণোতি শ্যামেতি। শ্যামা রুক্ষাশ্চ অন্তাঃ শেষভাগা যেষাং তে। ভস্ম ভস্মবচ্ছুক্লা অরুণা চ প্রভা যেষাং তে ॥৫॥

এত ইতি। অন্যে দিগ্দাহাদয়ঃ ॥৬॥

কস্যচিদিতি। কালস্য অতিক্রমে সতি। বৃষ্ণিচক্রস্য বৃষ্ণিবংশস্য, মৌসলে মুসলনিবন্ধনব্যসনে, কদনং বিনাশঃ ॥৭॥

বিমুক্তমিতি। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। উতশব্দঃ পাদপূরণে ॥৮॥

পরস্পরমিতি। ব্রহ্মদণ্ডেন ব্রহ্মশাপেন বলাৎকৃতান্ প্রেরিতান্ ॥৯॥

প্রত্যহই চন্দ্র ও সূর্য্যের ভীষণ পরিধি দৃষ্টিগোচর হইত এবং সেগুলি শ্যাম, শুভ্র ও অরুণ—এই ত্রিবর্ণরঞ্জিত ও রূক্ষ বলিয়া বোধ হইতে থাকিত ॥৫॥

রাজা! ভয়সূচক ও মনের উদ্বেগজনক এই সকল ও অন্যান্য বহুতর উৎপাত প্রত্যহ দেখা যাইতে লাগিল ॥৬॥

তাহার পর কিছুকাল অতীত হইলে, কুরুরাজ যুধিষ্ঠির লোকপরম্পরায় শুনিলেন যে, মুসলনিবন্ধন বৃষ্ণিবংশীয়েরা পরস্পর বৃষ্ণিবংশের ধ্বংস করিয়াছেন ॥৭॥

তখন সেই বিপদ হইতে কৃষ্ণ ও বলরাম মুক্তি পাইয়াছেন—ইহা শুনিয়া যুধিষ্ঠির ভ্রাতৃগণকে আনয়ন করিয়া বলিলেন—'এখন আমরা কি করিব' ॥৮॥

বৃষ্ণিবংশীয়েরা ব্রহ্মশাপের প্রভাবে পরস্পরকে পাইয়া বিনষ্ট হইয়াছেন—ইহা শুনিয়া পাণ্ডবেরা অত্যন্ত ব্যথিত হইলেন ॥৯॥

(৬)…দৃশ্যন্তে বহবো রাজন্!—বঙ্গ বৰ্দ্ধ সো।
(৯)…ব্যথিতাঃ পাণ্ডবাভবন্—পি বঙ্গ বৰ্দ্ধ সো।

মৌসলং তে পরিশ্রুত্য দুঃখশোকসমন্বিতাঃ।
বিষণ্ণা হতসঙ্কল্পাঃ পাণ্ডবাঃ সমুপাবিশন্ ॥১১॥

জনমেজয় উবাচ।

কথং বিনষ্টা ভগবন্ ! অন্ধকা বৃষ্ণিভিঃ সহ।
পশ্যতো বাসুদেবস্য ভোজাশ্চৈব মহারথাঃ ॥১২॥
যেষাং বীর্য্যেণ পৃথিবী তদানীং বেপতে সদা।
অকস্মাত্তে কথং বীরা নষ্টাঃ পশ্যতি কেশবে ॥১৩॥
যে সংখ্যাতুং ন শক্যন্তে বলেনাপ্যতুলা ভুবি।
তে কথং সহসা সর্ব্বে যাদবা নিধনং গতাঃ ॥১৪॥

ভারতকৌমুদী

যে কিল রামকৃষ্ণয়োরপি বিনাশং শুশ্রুবুস্তেষামবস্থামাহ নিধনমিতি। নিধনমসম্ভবমিতি শেষঃ। ন শ্রদ্দধুঃ ন বিশশ্বসুঃ ॥১০॥

মৌসলমিতি। মৌসলং মুসলনিবন্ধনং বৃষ্ণিবংশধ্বংসম্ ॥১১॥

কথমিতি। অন্ধক-বৃষ্ণি ভোজা বংশবিশেষাঃ ॥১২॥

যেষামিতি। অত্র তদানীমিতিশব্দযোগাদতীতেঽপি "প্রয়োগতশ্চে"তি সূত্রেণ বেপত ইতি বর্ত্তমানা ॥১৩॥

য ইতি। অতুলা তুলনারহিতাঃ ॥১৪॥

সমুদ্রের শোষণের ন্যায় কৃষ্ণের নিধন অত্যন্ত অসম্ভব—ইহা ভাবিয়া অন্যান্য বীরগণ কৃষ্ণের বিনাশ বিশ্বাস করিলেন না ॥১০॥

পাণ্ডবেরা মুসলনিবন্ধন এই বিপদ্ ঘটিয়াছে—ইহা শুনিয়া বিষণ্ণ, হতসঙ্কল্প ও দুঃখশোকসমন্বিত হইয়া উপবেশন করিলেন ॥১১॥

জনমেজয় বলিলেন—'ভগবন্! কৃষ্ণের সাক্ষাতে মহারথ অন্ধকগণ ও ভোজগণ বৃষ্ণিগণের সহিত কেন বিনষ্ট হইয়াছিলেন ? ॥১২॥

তৎকালে যাঁহাদের বলে পৃথিবী কম্পিত হইত, কৃষ্ণের সাক্ষাতে সেই সকল বীর অকস্মাৎ কেন বিনষ্ট হইলেন ? ॥১৩॥

যাঁহাদের সংখ্যা করিতে পারা যাইত না এবং যাঁহারা পৃথিবীতে বলেও অতুলনীয় ছিলেন; সেই যদুবংশীয়েরা সহসা মৃত্যুমুখে পতিত হইলেন কেন ? ॥১৪॥

---

(১১)···মৌসলং তে সমাশ্রুত্য—বঙ্গ বর্দ্ধ সো নি। ইতঃ পরম্ অধ্যায়সমাপ্তিঃ পি নি।
(১৩) ইতঃ শ্লোকত্রয়ং বঙ্গ বর্দ্ধ নি সো নাস্তি।

যথা গিরীণাং সম্পাতং সাগরাণাঞ্চ শোষণম্।
ন শ্রদ্দধতি লোকা বৈ তথেদং বৃষ্ণিনাশনম্ ॥১৫॥
বৈশম্পায়ন উবাচ।
ষট্‌ত্রিংশেঽথ ততো বর্ষে বৃষ্ণীনামনয়ো মহান্।
অন্যোন্যং মুসলৈস্তে তু নিজঘ্নুঃ কালচোদিতাঃ ॥১৬॥
জনমেজয় উবাচ।
কেনানুশপ্তাস্তে বীরাঃ ক্ষয়ং বৃষ্ণ্যন্ধকা গতাঃ।
ভোজাশ্চ দ্বিজবর্য্য! ত্বং বিস্তরেণ বদস্ব মে ॥১৭॥
বৈশম্পায়ন উবাচ।
বিশ্বামিত্রঞ্চ কণ্বঞ্চ নারদঞ্চ তপোধনম্।
সারণপ্রমুখা বীরা দদৃশুর্দ্বারকাং গতান্ ॥১৮॥

ভারতকৌমুদী

যথেতি। ন শ্রদ্দধতি অসম্ভবত্বাম্ বিশ্বসন্তি ॥১৫॥

ষড়িতি। ততঃ কুরুক্ষেত্রযুদ্ধাৎ পরম্, ষট্‌ত্রিংশে বর্ষে সম্প্রাপ্ত ইতি শেষঃ। অনয়ো দুর্নীতিঃ। মুসলৈর্মুসলবেণুৎপন্নৈঃ শরৈঃ ॥১৬॥

কেনেতি। এতেন ব্রহ্মশাপাদ্‌যাদবা নষ্টা ইতি জনমেজয়েন পূর্ব্বং সামান্যতঃ শ্রুতমিতি প্রত্যেতব্যম্ ॥১৭॥

বিশ্বেতি। সারণো নাম কশ্চিদ্‌যাদবস্তৎপ্রমুখাঃ ॥১৮॥

মনুষ্যেরা যেমন পর্ব্বতের পতন এবং সমুদ্রের শোষণ বিশ্বাস করে না, তেমন এই যদুবংশধ্বংসও বিশ্বাস করিতে পারে না' ॥১৫॥

বৈশম্পায়ন বলিলেন—কুরুক্ষেত্রযুদ্ধের পর ষট্‌ত্রিংশ বৎসর উপস্থিত হইলে, যদুবংশীয়গণের মধ্যে গুরুতর দুর্নীতি প্রাদুর্ভূত হইয়াছিল, তাই তাঁহারা কালপ্রেরিত হইয়া মুসলদ্বারা পরস্পরকে সংহার করিয়াছিলেন ॥১৬॥

জনমেজয় বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠ! কাঁহার অভিসম্পাতে বৃষ্ণি, অন্ধক ও ভোজবংশীয় সেই বীরেরা ধ্বংসপ্রাপ্ত হইয়াছিলেন, তাহা আপনি আমার নিকট বিস্তরক্রমে বলুন' ॥১৭॥

বৈশম্পায়ন বলিলেন—একদা তপস্বী বিশ্বামিত্র, কণ্ব ও নারদ দ্বারকানগরে আসিয়াছিলেন। তখন সারণপ্রভৃতি বীরগণ তাঁহাদিগকে দর্শন করিলেন ॥১৮॥

তে বৈ সাম্বং পুরস্কৃত্য ভূষয়িত্বা স্ত্রিয়ং যথা।
অব্রুবন্নুপসঙ্গম্য দৈবদণ্ডনিপীড়িতাঃ ॥১৯॥
ইয়ং স্ত্রী পুত্রকামস্য বভ্রোরমিততেজসঃ।
ঋষয়ঃ! সাধু জানীত কিমিয়ং জনয়িষ্যতি ॥২০॥
ইত্যুক্তাস্তে তদা রাজন্! বিপ্রলম্ভপ্রধর্ষিতাঃ।
প্রত্যব্রুবংস্তান্ মুনয়ো যত্তচ্ছৃণু নরাধিপ! ॥২১॥
বৃষ্ণ্যন্ধকবিনাশায় মুসলং ঘোরমায়সম্।
বাসুদেবস্য দায়াদঃ সাম্বোঽয়ং জনয়িষ্যতি ॥২২॥
যেন যূয়ং সুদুর্বৃত্তা নৃশংসা জাতমন্যবঃ।
উচ্ছেত্তারঃ কুলং কৃৎস্নমৃতে রামজনার্দ্দনৌ ॥২৩॥

ভারতকৌমুদী

ত ইতি। সাম্বং নাম কঞ্চিদ্‌যাদবম্। দৈবং দুর্ভাগ্যমেব দণ্ডস্তেন নিপীড়িতাঃ, অব্রুবন্ মুনীনাং প্রভাবং পরীক্ষিতুমিতি ভাবঃ ॥১৯॥

ইয়মিতি। বভ্রোস্তদাখ্যস্য কস্যচিদ্‌যাদবস্য। সাধু সম্যক্, জানীত ধ্যানেন জ্ঞাত্বা ব্রূত, কিমপত্যং পুত্রং কন্যাং বা ॥২০॥

ইতীতি। বিপ্রলম্ভেন প্রতারণয়া প্রধর্ষিতা বলাদপমানিতাঃ ॥২১॥

বৃষ্ণীতি। আয়সং লৌহময়ম্, দায়াদঃ পুত্রঃ ॥২২॥

যেনেতি। জাতমন্যব উৎপন্নক্রোধাঃ। কুলং যদুবংশম্, ঋতে বিনা ॥২৩॥

---

তখন তাঁহারা সাম্বকে স্ত্রীলোকের ন্যায় সাজাইয়া এবং তাঁহাকে অগ্রবর্ত্তী করিয়া, বিশ্বামিত্রপ্রভৃতির নিকট হইয়া দৈবদণ্ডনিপীড়িত হইয়া বলিলেন—॥১৯॥

'ঋষিগণ! এইটী, পুত্রাভিলাষী অমিততেজা বভ্রুর স্ত্রী; অতএব আপনারা ভালভাবে ধ্যানে জানিয়া বলুন দেখি, এ, কি সন্তান প্রসব করিবে?' ॥২০॥

নরনাথ রাজা! সারণপ্রভৃতি এইরূপ বলিলে, সেই ঋষিরা প্রতারণানিবন্ধন অপমানিত হইয়া, তাঁহাদিগকে যাহা বলিয়াছিলেন, তাহা আপনি শ্রবণ করুন—॥২১॥

'কৃষ্ণের পুত্র এই সাম্ব যদুবংশধ্বংসের জন্য ভয়ঙ্কর লৌহময় একটা মুসল প্রসব করিবে ॥২২॥

যে মুসলদ্বারা অতিদুর্বৃত্ত ও নৃশংস তোমরা পরস্পর ক্রুদ্ধ হইয়া রাম ও কৃষ্ণ ব্যতীত সমগ্র যদুবংশকে ধ্বংস করিবে ॥২৩॥

---

(১৯) তে তান্ সাম্বং পুরস্কৃত্য—পি বঙ্গ বর্দ্ধ সো।

সমুদ্রং যাস্যতি শ্রীমাংস্ত্যক্ত্বা দেহং হলায়ুধঃ।
জরঃ কৃষ্ণং মহাত্মানং শয়ানং ভুবি ভেৎস্যতি ॥২৪॥
ইত্যব্রুবংস্ততো রাজন্! প্রলব্ধাস্তৈর্দুরাত্মভিঃ।
মুনয়ঃ ক্রোধরক্তাক্ষাঃ সমীক্ষ্যাথ পরস্পরম্ ॥২৫॥
তথোক্ত্বা মুনয়স্তে তু যথাগতমথো যযুঃ।
অথাব্রবীত্তদা বৃষ্ণীন্ শ্রুত্বৈতন্মধুসূদনঃ ॥২৬॥
অন্তজ্ঞো মতিমাংস্তস্য ভবিতব্যং তথেতি তান্।
এবমুক্ত্বা হৃষীকেশঃ প্রবিবেশ পুরং তদা ॥২৭॥ (যুগ্মকম্)
কৃতান্তমন্যথা নৈচ্ছৎ কর্ত্তুং স জগতঃ প্রভুঃ।
শ্বোভূতেঽথ ততঃ সাম্বো মুসলং তদসূত বৈ ॥২৮॥

ভারতকৌমুদী

সমুদ্রমিতি। যাস্যতি প্রবেক্ষ্যতি, হলায়ুধো রামঃ। জরো নাম কশ্চিদ্ব্যাধঃ, ভেৎস্যতি বাণেন বিদারয়িষ্যতি ॥২৪॥

ইতীতি। প্রলব্ধা প্রতারিতাঃ। ক্রোধেন রক্তানি লোহিতবর্ণানি অক্ষীণি চক্ষূংষি যেষাং তে ॥২৫॥

তথেতি। মধুসূদনঃ কৃষ্ণঃ, এতৎ শ্রুত্বা, বৃষ্ণীন্ যাদবান্ অব্রবীৎ। অন্তং মুনীনাং স্বরূপং জানাতীতি সঃ, "অন্তঃ স্বরূপে নাশে না" ইত্যমরঃ। তস্য বৃষ্ণিবংশস্য, তথা নিধনম্ ॥২৬—২৭॥

ভারতভাবদীপঃ

ইতি ॥১—৮॥ ভবন্ অভবন্ ॥৯—১০॥ মৌসলং মুসলকৃতং কদনং সমাশ্রিত্য মনসি ধৃত্বা ॥১১—১৫॥ মুসলৈরেয়কালয়ৈর্মুসলকর্ণৈঃ ॥১৬—২৩॥ জরা নামা কশ্চিৎ কৈবর্ত্তঃ

---

তাহার পর শ্রীমান্ বলরাম দেহত্যাগ করিয়া সমুদ্রে প্রবেশ করিবেন এবং জরনামে একটা ব্যাধ ভূতলে শয়িত মহাত্মা কৃষ্ণকে বাণদ্বারা বিদীর্ণ করিবে' ॥২৪॥

রাজা! সেই দুরাত্মারা প্রতারণা করায় সেই মুনিরা ক্রোধে আরক্তনয়ন হইয়া পরস্পরের প্রতি দৃষ্টিপাত করিয়া এইরূপ বলিয়াছিলেন ॥২৫॥

সেই মুনিরা সেইরূপ বলিয়া যেমন আসিয়াছিলেন, তেমনই চলিয়া গেলেন। তাহার পর এই বৃত্তান্ত শ্রবণ করিয়া মুনিগণের প্রভাবাভিজ্ঞ ও বুদ্ধিমান্ কৃষ্ণ তখন সেই যদুবংশীয়গণকে বলিলেন—'এইভাবেই যদুবংশের ধ্বংস হইবে।' এই কথা বলিয়া কৃষ্ণ নগরমধ্যে প্রবেশ করিলেন ॥২৬—২৭॥

---

(২৪) জরা কৃষ্ণং মহাত্মানং—বঙ্গ বর্দ্ধ সো।

(২৬)···তথোক্ত্বা মুনয়স্তে তু ততো কেশবমত্যযুঃ—পি বঙ্গ বর্দ্ধ সো।

যেন বৃষ্ণ্যন্ধককুলে পুরুষা ভস্মসাৎ কৃতাঃ।
বৃষ্ণ্যন্ধকবিনাশায় কিঙ্করপ্রতিমং মহৎ ॥২৯॥
অসূত শাপজং ঘোরং তচ্চ রাজ্ঞে ন্যবেদয়ন্।
বিষণ্নরূপস্তদ্‌রাজা সূক্ষ্মং চূর্ণমকারয়ৎ ॥৩০॥ (যুগ্মকম্)
তচ্চূর্ণং সাগরে চাপি প্রাক্ষিপন্ পুরুষা নৃপ!।
অঘোষয়ংশ্চ নগরে বচনাদাহুকস্য তে।
জনার্দ্দনস্য রামস্য বভ্রোশ্চৈব মহাত্মনঃ ॥৩১॥
অদ্যপ্রভৃতি সর্ব্বেষু বৃষ্ণ্যন্ধককুলেম্বিহ।
সুরাসবো ন কর্ত্তব্যঃ সর্ব্বৈর্নগরবাসিভিঃ ॥৩২॥

---

ভারতকৌমুদী

অথ জগদীশ্বরঃ কৃষ্ণস্তং শাপং কথং নান্যথা চকারেত্যাহ কৃতান্তমিতি। জগতঃ প্রভুঃ স কৃষ্ণঃ কৃতান্তং দৈবং দৈবনিবন্ধনং তং শাপমন্যথা কর্ত্তুং নৈচ্ছৎ। "কৃতান্তো যমসিদ্ধান্তদৈবাকুশলকর্ম্মসু" ইত্যমরঃ। অথ ততঃ শাপাদেব শ্বোভূতে পরদিনে জায়মান এব, সাম্বস্তন্মুষলম্ অসূত ॥২৮॥

যেনেতি। যেন মুসলেন। কিঙ্করপ্রতিমং যমভৃত্যতুল্যং মহদ্‌ঘোরম্, শাপজং তন্মুসলমসূত। তচ্চ মুসলজননং রাজ্ঞে উগ্রসেনায় ন্যবেদয়ন্ দ্রষ্টারো জনাঃ। বিষণ্নরূপ উদ্বিগ্নাত্মা, রাজা উগ্রসেনঃ, সূক্ষ্মং চূর্ণমকারয়ৎ ভৃত্যৈঃ পাষাণে ঘর্ষয়িত্বেতি শেষঃ ॥২৯—৩০॥

তদিতি। আহুকস্য তন্নাম্নো যাদবপ্রধানস্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১॥

অদ্যেতি। সুরাসবঃ সুরাপানম্। মত্তা যুধ্যন্ত ইতি প্রায়েণ দর্শনাৎ সুরাপানেন চ তন্মত্ততায়া অবশ্যম্ভাবাৎ তৎপাননিষেধ ইতি বোধ্যম্ ॥৩২॥

কৃষ্ণ জগদীশ্বর হইয়াও দৈবনিবন্ধন সেই শাপের অন্যথা করিতে ইচ্ছা করেন নাই। সুতরাং তাহার পর সেই রাত্রি প্রভাত হইলেই সেই মুনিশাপবশতঃ সাম্ব একটা মুসল প্রসব করিলেন ॥২৮॥

যে মুসল বৃষ্ণিবংশ ও অন্ধকবংশের পুরুষগণকে ভস্ম করিয়াছিল। সাম্ব বৃষ্ণিবংশ ও অন্ধকবংশ বিনাশের জন্য যমদূতের তুল্য মহাভয়ঙ্কর সেই মুসল প্রসব করিলেন। তখনই তত্রত্য লোকেরা যাইয়া রাজা উগ্রসেনের নিকট সেই বৃত্তান্ত জানাইল। তিনিও অত্যন্ত উদ্বিগ্ন হইয়া ভৃত্যগণদ্বারা পাষাণে ঘর্ষণ করাইয়া সেই লৌহমুসলটাকে সূক্ষ্ম চূর্ণ করাইয়া ফেলিলেন ॥২৯—৩০॥

এবং রাজা! বহু লোক সেই চূর্ণগুলি নিয়া সমুদ্রের জলে নিক্ষেপ করিল। পরে মহাত্মা আহুক, কৃষ্ণ, রাম ও বভ্রুর আদেশক্রমে নগরে ঘোষণা করা হইল—॥৩১॥

যশ্চ নোঽবিদিতং কুর্য্যাৎ পেয়ং কশ্চিন্নরঃ কচিৎ।
জীবন্ স শূলমারোহেৎ স্বয়ং কৃত্বা সবান্ধবঃ ॥৩৩॥
ততো রাজভয়াৎ সর্ব্বে নিয়মং চক্রিরে তদা।
নরাঃ শাসনমাজ্ঞায় তস্য রাজ্ঞো মহাত্মনঃ ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মৌসল-পর্ব্বণি মুসলোৎপত্তৌ প্রথমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

য ইতি। নঃ অস্মাকম্, অবিদিতং যথা স্যাত্তথা, পেয়ং সুরাপানং কুর্য্যাৎ। স নরঃ, স্বয়ং তমপরাধং কৃত্বাপি, জীবন্নেব সবান্ধবঃ শূলমারোহেৎ ॥৩৩॥

তত ইতি। নিয়মং সুরাপাননিবৃত্তিরূপম্ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মৌসলপর্ব্বণি প্রথমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতভাবদীপঃ

॥২৪—২৫॥ অভ্যসূর্য়নসাস্মাভির্দ্দত্তঃ শাপস্বয়া কর্ত্তব্য ইতি ॥২৬—২৮॥ কিঙ্করো যমদূত-স্তত্তুল্যম্ ॥২৯—৩২॥ স্বয়ং কৃত্বা স্বয়ং কর্ত্তা ॥৩৩—৩৪॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে মৌসলপর্ব্বণি প্রথমোঽধ্যায়ঃ ॥১॥

—:*:—

'অদ্য হইতে সমস্ত বৃষ্ণিবংশ ও অন্ধকবংশের নগরবাসী সকল লোক সুরাপান করিতে পারিবে না ॥৩২॥

যে কোন লোক আমাদের অজ্ঞাতভাবে কোথায়ও সুরাপান করিবে, সেই লোক নিজে সুরাপান করিয়াও বান্ধবগণের সহিত জীবিত অবস্থাতেই শূলে আরোহণ করিবে' ॥৩৩॥

তাহার পর নগরবাসী সমস্ত লোক সেই মহাত্মা রাজার শাসন জানিয়া তাঁহার ভয়ে সুরাপান না করার নিয়মই করিল ॥৩৪॥

—:*:—

(৩৪)···রামস্তাক্লিষ্টকর্ম্মণঃ—পি বজ বর্দ্ধ সো। * '···দ্বিতীয়োঽধ্যায়ঃ' পি নি।

# দ্বিতীয়োঽধ্যায়ঃ

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

এবং প্রযতমানানাং বৃষ্ণীনামন্ধকৈঃ সহ।
কালো গৃহাণি সর্ব্বেষাং পরিচক্রাম নিত্যশঃ ॥১॥
করালো বিকটো মুণ্ডঃ পুরুষঃ কৃষ্ণপিঙ্গলঃ।
গৃহাণ্যাবেষ্ট্য বৃষ্ণীনাং নাদৃশ্যত কচিৎ কচিৎ ॥২॥
তমঘ্নন্ত মহেষ্বাসাঃ শরৈঃ শতসহস্রশঃ।
ন চাশক্যত বেদ্ধুং স সর্ব্বভূতাত্যয়স্তদা ॥৩॥
উৎপেদিরে মহাবাতা দারুণাশ্চ দিনে দিনে।
বৃষ্ণ্যন্ধকবিনাশায় বহবো লোমহর্ষণাঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

এবমিতি। প্রযতমানানাং বিপত্তিনিবৃত্তয়ে যত্নং কুর্ব্বতাম্। পরিচক্রাম পারাবতাদিরূপেণ বভ্রাম ॥১॥

করাল ইতি। করালো ভীষণঃ, বিকটো বিশালঃ, মুণ্ডো মুণ্ডিতমস্তকঃ। কচিৎ কচিৎ নাদৃশ্যত। এতেন কচিৎ কচিদদৃশ্যত ইতি সূচিতম্ ॥২॥

যত্রাদৃশ্যত তত্র তং বৃষ্ণয়ঃ প্রাহরন্নিত্যাহ তমিতি। সর্ব্বেষাং ভূতানাম্ অত্যয়ো বিপদ্-যস্মাৎ সঃ ॥৩॥

উদিতি। মহাবাতা দুঃসহবেগা বায়বঃ ॥৪॥

বৈশম্পায়ন বলিলেন—অন্ধকগণের সহিত বৃষ্ণিগণ বিপদের নিবৃত্তির জন্য এইভাবে চেষ্টা করিতে থাকিলেও, কাল সর্ব্বদাই তাহাদের সকলের গৃহে বিচরণ করিতে লাগিল ॥১॥

ভীষণ, বিকট, মুণ্ডিতমস্তক ও কৃষ্ণপিঙ্গলবর্ণ একটা পুরুষ বৃষ্ণিগণের গৃহ পরিবেষ্টন করিয়া কখন কখন দৃষ্টিগোচর হইত না ॥২॥

যখন যখন দৃষ্টিগোচর হইত, তখন তখনই মহাধনুর্দ্ধর বৃষ্ণিবংশীয়েরা শত সহস্র বাণদ্বারা সেই পুরুষকে প্রহার করিত; কিন্তু সমস্ত প্রাণীর বিপদ্‌সূচক সেই পুরুষকে তখন বিদ্ধ করিতে পারিত না ॥৩॥

বৃষ্ণিগণ ও অন্ধকগণের বিনাশের জন্য প্রত্যহই ভীষণ ও লোমহর্ষণ মহাবেগশালী বহুতর বায়ু আবির্ভূত হইত ॥৪॥

---

(২)···গৃহাণ্যাবেক্ষ্য বৃষ্ণীনাং—বঙ্গ বর্দ্ধ নি সো। নাদৃশ্যত পুনঃ কচিৎ—পি নি।

বিবৃদ্ধমূষিকা রথ্যা বিভিন্নমণিকাস্তথা।
কেশা নখাশ্চ সুপ্তানামদ্যন্তে মূষিকৈর্নিশি ॥৫॥
চীচীকূচীতি বাশন্তি শারিকা বৃষ্ণিবেশ্মসু।
নোপশাম্যতি শব্দশ্চ স দিবারাত্রমেব হি ॥৬॥
অন্বকুর্বন্নুলূকানাং সারসা বিরুতং তথা।
অজাঃ শিবানাং বিরুতমন্বকুর্ব্বত ভারত ! ॥৭॥
পাণ্ডুরা রক্তপাদাশ্চ বিহঙ্গাঃ কালচোদিতাঃ।
বৃষ্ণ্যন্ধকানাং গেহেষু কপোতা ব্যচরংস্তদা ॥৮॥
ব্যজায়ন্ত খরা গোষু করভাশ্বতরীষু চ।
শুনীষ্বপি বিড়ালাশ্চ মূষিকা নকুলীষু চ ॥৯॥

---

ভারতকৌমুদী

বিবৃদ্ধেতি। বিবৃদ্ধা বিশেষেণ বৃদ্ধিং প্রাপ্তা মূষিকা যাসু তাঃ, বিভিন্না দন্তদশনেন বিকৃতী কৃতা মণয়ো যৈস্তে। অদ্যন্তে ভক্ষ্যন্তে ॥৫॥

চীচীতি। বাশন্তি রুবন্তি, শারিকাঃ পক্ষিণীবিশেষাঃ ॥৬॥

অন্বিতি। উলূকানাং পেচকানাম্। অজাশ্ছাগাঃ, শিবানাং শৃগালানাম্ ॥৭॥

পাণ্ডুরা ইতি। কালেন চোদিতাঃ প্রেরিতাঃ ॥৮॥

ব্যজায়ন্তেতি। খরা গর্দ্দভাঃ, করভাঃ করিশাবকাঃ। বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। শুনীষু কুক্কুরীষু ॥৯॥

ভারতভাবদীপঃ

এবমিতি। কালঃ কপোতোলূকাদিরূপেণ ॥১॥ স এব ক্বচিৎ করালাদিরূপোঽদৃশ্যত, ক্বচিন্ন, আবেক্ষ্য পরিক্রামন্নিতি শেষঃ; সর্ব্বভূতানামত্যয়ো নাশো যস্মাৎ ॥৩—৪॥ মণিকা মৃৎ-

---

রাজপথে বিশাল বিশাল মূষিক বিচরণ করিতে লাগিল। সেগুলি দংশন করিয়া মণিরত্ন সকল বিকৃত করিতে থাকিল এবং রাত্রিতে নিদ্রিত লোক-দিগের কেশ ও নখ ভক্ষণ করিতে লাগিল ॥৫॥

শারিকাপক্ষিণীরা বৃষ্ণিগণের গৃহে 'চীচীকূচী' এই প্রকার শব্দ করিতে থাকিল; কিন্তু দিনে বা রাত্রিতে কোন সময়েই সেই শব্দ বিরত হইত না ॥৬॥

ভরতনন্দন! সারসপক্ষীরা পেচকরবের অনুকরণ করিতে থাকিল এবং ছাগেরা শৃগালের রবের অনুকরণ করিতে লাগিল ॥৭॥

শ্বেতবর্ণ ও রক্তচরণ কপোতপক্ষিগণ কালপ্রেরিত হইয়া তখন বৃষ্ণিগণ ও অন্ধকগণের গৃহে বিচরণ করিতে লাগিল ॥৮॥

গোরুর গর্ভে গর্দ্দভ, অশ্বতরীর গর্ভে হস্তিশাবক, কুক্কুরীর গর্ভে বিড়াল এবং নকুলীর (বেজীর) গর্ভে মূষিক জন্মিতে লাগিল ॥৯॥

নাপত্রপন্ত পাপানি কুর্ব্বন্তো বৃষ্ণয়স্তদা।
প্রাদ্বিষন্ ব্রাহ্মণাংশ্চাপি পিতৃন্ দেবাংস্তথৈব ॥১০॥
গুরূংশ্চাপ্যবমন্যন্তে ন তু রামজনার্দ্দনৌ।
পত্ন্যঃ পতীনুচ্চরন্তি পত্নীশ্চ পতয়স্তথা ॥১১॥
বিভাবসুঃ প্রজ্বলিতো বামং বিপরিবর্ত্ততে।
নীললোহিতমঞ্জিষ্ঠা বিসৃজন্নর্চ্চিষঃ পৃথক্ ॥১২॥
উদয়াস্তময়ে নিত্যং পুর্য্যাং তস্যাং দিবাকরঃ।
ব্যদৃশ্যতাসকৃৎ পুংভিঃ কবন্ধৈঃ পরিবারিতঃ ॥১৩॥
মহানসেযু সিদ্ধেষু সংস্কৃতেঽতীব ভারত !।
আহার্য্যমাণে কৃময়ো ব্যদৃশ্যন্ত সহস্রশঃ ॥১৪॥
পুণ্যাহে বাচ্যমানে তু জপৎসু চ মহাত্মসু।
অভিধাবন্তঃ শ্রূয়ন্তে ন চাদৃশ্যত কশ্চন ॥১৫॥

---

### ভারতকৌমুদী

নেতি। নাপত্রপন্ত নালজ্জন্ত ॥১০॥

গুরূনিতি। উচ্চরন্তি উৎক্রম্য উল্লঙ্ঘ্য চরন্তি ব্যভিচরন্তীত্যর্থঃ। অন্যত্রাপ্যেবম্ ॥১১॥

বিভেতি। বিভাবসুরগ্নিঃ, বামং বিপরিবর্ত্ততে বামাবর্ত্তেন ঘূর্ণত ইত্যর্থঃ। মঞ্জিষ্ঠা গৈরিকবর্ণাঃ ॥১২॥

উদয়েতি। কবন্ধৈর্মস্তকহীনৈঃ শরীরৈঃ, পরিবারিতঃ পরিবেষ্টিতঃ ॥১৩॥

মহেতি। সিদ্ধেষু মার্জ্জনাদিনা নিষ্পন্নপরিষ্কারেষু, মহানসেযু পাকস্থানেষু, অতীবসংস্কৃতে সুপক্বে সূপাদৌ, আহার্য্যমাণে লোকৈর্ভুজ্যমানে ॥১৪॥

---

তৎকালীন বৃষ্ণিবংশীয়েরা পাপের কার্য্য করিয়াও লজ্জিত হইত না এবং ব্রাহ্মণগণ, পিতৃগণ দেবগণের উপরেও বিদ্বেষ করিতে লাগিল ॥১০॥

এবং তাহারা গুরুজনেরও অবজ্ঞা করিতে থাকিল ; কিন্তু বলরাম বা কৃষ্ণ ইহার কোনটাই করিতেন না আর ভার্য্যারা ভর্ত্তাদিগকে এবং ভর্ত্তারাও ভার্য্যাদিগকে লঙ্ঘন করিয়া চলিতে লাগিল ॥১১॥

অগ্নি প্রজ্বলিত হইয়া নীলবর্ণ, রক্তবর্ণ ও গৈরিকবর্ণ শিখা বিস্তার করিয়া বামাবর্ত্তে পৃথক্ পৃথক্ভাবে ঘুরিতে থাকিল ॥১২॥

পুরুষেরা প্রত্যহ সেই দ্বারকানগরীতে উদয়কালে ও অস্তকালে সূর্য্যকে কবন্ধে পরিবেষ্টিত অবস্থায় দেখিতে লাগিল ॥১৩॥

ভরতনন্দন ! সুপরিষ্কৃত পাকশালায় সুপক্ব অন্নব্যঞ্জনাদি ভোজন করিবার সময়ে তাহাতে সহস্র সহস্র কৃমি দেখিতে থাকিল ॥১৪॥

পরস্পরঞ্চ নক্ষত্রং হন্যমানং পুনঃ পুনঃ।
গ্রহৈরপশ্যন্ সর্বে তে নাত্মনস্তু কথঞ্চন ॥১৬॥
নদন্তং পাঞ্চজন্যঞ্চ বৃষ্ণ্যন্ধকনিবেশনে।
সমন্তাৎ পর্য্যবাশন্ত রাসভা দারুণস্বরাঃ ॥১৭॥
এবং পশ্যন্ হৃষীকেশঃ সম্প্রাপ্তং কালপর্য্যয়ম্।
ত্রয়োদশ্যামমাবাস্যাং তান্ দৃষ্ট্বা প্রাব্রবীদিদম্ ॥১৮॥
চতুর্দ্দশী পঞ্চদশী কৃতেয়ং রাহুণা পুনঃ।
প্রাপ্তে বৈ ভারতে যুদ্ধে প্রাপ্তা চাদ্য ক্ষয়ায় নঃ ॥১৯॥

---

ভারতকৌমুদী

পুণ্যাহ ইতি। পুণ্যাহে বৈদকর্ম্মণি পুণ্যাহশব্দে, বাচ্যমানে ব্রাহ্মণৈঃ। অভিধাবন্তঃ সমন্তাদ্বিচরন্তো লোকানাং বিচরণশব্দা ইত্যর্থঃ ॥১৫॥

পরস্পরমিতি। হন্যমানং প্রক্রিয়মাণম্। আত্মনো নক্ষত্রঞ্চ কথঞ্চনাপি নাপশ্যন্ নিজজন্ম-নক্ষত্রাদর্শনং নিজমৃত্যুসূচকমিত্যাশয়ঃ ॥১৬॥

নদন্তমিতি। পাঞ্চজন্যং নাম শঙ্খম্। পরি লক্ষ্যীকৃত্য অবাশন্ত অরুবন্ ॥১৭॥

এবমিতি। এবং কালপর্য্যয়ং কালব্যতিক্রমং সম্প্রাপ্তমুপস্থিতং পশ্যন্, ত্রয়োদশ্যাং তিথৌ অমাবাস্যাঞ্চ পশ্যন্, চতুর্দ্দশ্যা লোপং জানন্নিত্যর্থঃ। তাংশ্চ বিকটপুরুষাদীন্ দৃষ্ট্বা, ইদং প্রাব্রবীৎ ॥১৮॥

ভারতভাবদীপঃ

পাত্রাণি ॥৫—১০॥ উচ্চরন্ত বঞ্চিতবত্যঃ ॥১১—১৩॥ আহার্য্যমাণে অন্নে ॥১৪—১৫॥ পরেতি। স্বনক্ষত্রাদর্শনমপি স্বমৃত্যুসূচকমিত্যর্থঃ ॥১৬—১৭॥ এবমিতি। ত্রয়োদশদিবসঃ কৃষ্ণপক্ষো-

---

পুণ্যাহ বাচনের সময়ে কিংবা মহাত্মাদের জপের কালে বহুলোকের পদশব্দ শুনিতে পাইতে থাকিল; কিন্তু তৎকালে কাহাকেও দেখিতে পাইত না ॥১৫॥

সকলেই দেখিত যে, আকাশে গ্রহগণ বার বার নক্ষত্রকে পরস্পর আঘাত করিতেছে; কিন্তু নিজের জন্মনক্ষত্রকে কোন প্রকারেই দেখিতে পাইত না ॥১৬॥

বৃষ্ণিগণ ও অন্ধকগণের গৃহে পাঞ্চজন্যশঙ্খধ্বনি হইতে লাগিলে, সকল দিকে ভীষণ শব্দকারী গর্দ্দভগণ ডাকিতে থাকিত ॥১৭॥

ত্রয়োদশীতিথিস্থানে অমাবস্যাতিথি হইয়াছে—এইরূপ কালের ব্যতিক্রম দেখিয়া এবং পূর্ব্ববর্ত্তী উৎপাতসকল দর্শন করিয়া, কৃষ্ণ এই কথা বলিলেন—॥১৮॥

বিমৃশন্নেব কালং তং পরিচিন্ত্য জনার্দ্দনঃ।
মেনে প্রাপ্তং স ষট্‌ত্রিংশং বর্ষং বৈ কেশিসূদনঃ ॥২০॥
পুত্রশোকাভিসন্তপ্তা গান্ধারী হতবান্ধবা।
যদন্বব্যাজহারার্ত্তা তদিদং সমুপাগমৎ ॥২১॥
ইদঞ্চ তদনুপ্রাপ্তমব্রবীদ্‌যদ্‌যুধিষ্ঠিরঃ।
পুরা ব্যূঢ়েম্বনীকেষু দৃষ্ট্বোৎপাতান্ সুদারুণান্ ॥২২॥

---

## ভারতকৌমুদী

চতুর্দ্দশীতি। ভারতে যুদ্ধে প্রাপ্তে রাহুণা, ইয়ং চতুর্দ্দশী পঞ্চদশীকৃতা। পঞ্চদশ্যাং গ্রহণ নিয়মে সত্যপি চতুর্দ্দশ্যাং গ্রহণং কৃতমিত্যর্থঃ। অদ্য চ পুনঃ নঃ অস্মাকং ক্ষয়ায় প্রাপ্তা সা রীতিরুপস্থিতা চতুর্দ্দশ্যামেব গ্রহণং জাতমিত্যর্থঃ। অতো মহামারী কাচিদবশ্যম্ভাবিনী-ত্যাশয়ঃ ॥১৯॥

বিমৃশন্নিতি। স কেশিসূদনো জনার্দ্দনঃ, তং কালং পরিচিন্ত্য, বিমৃশন্ বিশেষেণ পর্য্যালোচয়ন্নেব, তৎ ষট্‌ত্রিংশদ্‌বর্ষং প্রাপ্তং মেনে ॥২০॥

পুত্রেতি। যৎ অন্বব্যাজহার উবাচ, তদিদং সমুপাগমৎ। তথা চ স্ত্রীপর্ব্বণি পঞ্চবিংশে-ঽধ্যায়ে—"ত্বমপ্যুপস্থিতে বর্ষে ষট্‌ত্রিংশে মধুসূদন!। হতজ্ঞাতির্হতামাত্যো হতপুত্রো বনেচরঃ। কুৎসিতেনাভ্যুপায়েন নিধনং সমবাপ্স্যসি॥" ॥২১॥

ইদমিতি। অনীকেষু কুরুপাণ্ডবসৈন্যেষু ব্যূঢ়েষু ব্যূহরূপেণ স্থাপিতেষু ॥২২॥

## ভারতভাবদীপঃ

হভূদিত্যর্থঃ ॥১৮॥ এবং সত্যগ্রিমপক্ষে বুদ্ধ্যা ভাব্যং তন্ন জাতং প্রত্যুতৈকা তিথিঃ ক্ষীণা। তত্র গ্রহণঞ্চ জাতমিত্যাহ—চতুর্দ্দশীতি ॥১৯—২৪॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে মৌসলপর্ব্বণি দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥২॥

'কুরুক্ষেত্রযুদ্ধ উপস্থিত হইলে রাহু এই চতুর্দ্দশীতিথিকে পঞ্চদশী করিয়া-ছিল অর্থাৎ চতুর্দ্দশীতিথিতে চন্দ্র ও সূর্য্যের গ্রহণ করিয়াছিল। আজ আবার আমাদের বিনাশের জন্য সেই রীতি উপস্থিত হইয়াছে' ॥১৯॥

কেশিহন্তা কৃষ্ণ সেই কালের অবস্থা ভাবিয়া বিশেষ বিবেচনা করিয়া সেই ষট্‌ত্রিংশ বর্ষ উপস্থিত হইয়াছে বলিয়া মনে করিলেন ॥২০॥

'পুত্রশোকসন্তপ্তা, হতবান্ধবা ও দুরবস্থাপীড়িতা গান্ধারী যাহা বলিয়া-ছিলেন, এই তাহা উপস্থিত হইয়াছে ॥২১॥

এবং পূর্ব্বে কৌরবসৈন্য ও পাণ্ডবসৈন্য ব্যূহরূপে সন্নিবেশিত হইলে, অতি-দারুণ উৎপাত সকল দর্শন করিয়া যুধিষ্ঠির যাহা বলিয়াছিলেন, এই তাহা উপস্থিত হইয়াছে' ॥২২॥

ইত্যুক্ত্বা বাসুদেবস্তু চিকীর্ষুঃ সত্যমেব তৎ।
আজ্ঞাপয়ামাস তদা তীর্থযাত্রামরিন্দমঃ ॥২৩॥
অঘোষয়ন্ত পুরুষাস্তত্র কেশবশাসনাৎ।
তীর্থযাত্রা সমুদ্রে বঃ কার্য্যেতি পুরুষর্ষভাঃ! ॥২৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মৌসল-পর্ব্বণি উৎপাতদর্শনে দ্বিতীয়োঽধ্যায়ঃ॥০॥ *

—:*:—

## তৃতীয়োঽধ্যায়ঃ।

—:০:—

বৈশম্পায়ন উবাচ।
কালী স্ত্রী পাণ্ডুরৈর্দ্দন্তৈঃ প্রবিশ্য হসতী নিশি।
স্ত্রিয়ঃ স্বপ্নেষু মুষ্ণন্তী দ্বারকাং পরিধাবতি ॥১॥

---

ভারতকৌমুদী

ইতীতি। চিকীর্ষুঃ কর্ত্তুমিচ্ছুঃ, তদ্‌গান্ধারীবাক্যম্ ॥২৩॥

অঘোষয়ন্তেতি। কেশবশাসনাৎ কৃষ্ণাদেশাৎ। হে পুরুষর্ষভাঃ, বো যুষ্মাকম্, সমুদ্রে তীর্থযাত্রা কার্য্যা ॥২৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মৌসলপর্ব্বণি দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

কালীতি। কালী কৃষ্ণবর্ণা, পাণ্ডুরৈঃ শ্বেতৈর্দন্তৈর্বিশিষ্টা। হসতী হসন্তী। মুষ্ণন্তী মুষ্ণতী করশঙ্খং চোরয়ন্তী, পরি সমন্তাদ্‌ধাবতি ॥১॥

---

এই কথা বলিয়া শত্রুদমন কৃষ্ণ সেই গান্ধারীর বাক্য সত্য করিবার ইচ্ছা করিয়াই তখন সকলের তীর্থযাত্রার আদেশ করিলেন ॥২৩॥

তৎকালে কৃষ্ণের আদেশক্রমে ভৃত্যেরা ঘোষণা করিল যে, 'হে পুরুষশ্রেষ্ঠগণ! আপনাদের সমুদ্রতীরে তীর্থযাত্রা করিতে হইবে' ॥২৪॥

—:০:—

বৈশম্পায়ন বলিলেন—শ্বেতদশনা ও কৃষ্ণবর্ণা একটা স্ত্রী রাত্রিতে প্রবেশ করিয়া হাসিতে হাসিতে স্ত্রীলোকদিগের হাতের শাঁখা চুরি করিতে থাকিয়া দ্বারকানগরীর সর্ব্বত্র বিচরণ করে—এইরূপ স্বপ্নে সকলে দেখিতে লাগিল ॥১॥

---

* '...তৃতীয়োঽধ্যায়ঃ' পি নি।

অগ্নিহোত্রনিকেতেষু বাস্তমধ্যেষু বেশ্মসু।
বৃষ্ণ্যন্ধকানখাদন্ত স্বপ্নে গৃধ্রা ভয়ানকাঃ ॥২॥
অলঙ্কারাশ্চ চ্ছত্রঞ্চ ধ্বজাশ্চ কবচানি চ।
হ্রিয়মাণান্যদৃশ্যন্ত রক্ষোভিঃ সুভয়ানকৈঃ ॥৩॥
তচ্চাগ্নিদত্তং কৃষ্ণস্য বজ্রনাভময়োময়ম্।
দিবমাচক্রমে চক্রং বৃষ্ণীনাং পশ্যতাং তদা ॥৪॥
যুক্তং রথং দিব্যমাদিত্যবর্ণং হয়াহরন্ পশ্যতো দারুকস্য।
তে সাগরস্যোপরিষ্টাদগচ্ছন্ মনোজবাশ্চতুরো বাজিমুখ্যাঃ ॥৫॥
তালঃ সুপর্ণশ্চ মহাধ্বজৌ তৌ সুপূজিতৌ রামজনার্দ্দনাভ্যাম্।
উচ্চৈর্জহ্রুরপ্সরসশ্চ দিব্যা দেবা ঊচুর্গম্যতাং তীর্থযাত্রা ॥৬॥

---

ভারতকৌমুদী

অগ্নীতি। অগ্নিহোত্রাণাং নিকেতেষু গৃহেষু, বাস্তমধ্যেষু বসতিস্থানেষু। স্বপ্নে তৎখাদনং দদৃশুর্জনা ইত্যর্থঃ ॥২॥

অলঙ্কারা ইতি। অদৃশ্যন্ত স্বপ্নেষু দ্বারকাবাসিভিঃ ॥৩॥

তদিতি। অগ্নিদত্তং খাণ্ডবদাহাৎ পূর্ব্বং ব্রাহ্মণরূপিণা বহ্নিনা দত্তম্, বজ্রবন্নাভির্যস্য তৎ, অয়োময়ং লৌহময়ম্। দিবমাকাশম্, আচক্রমে জগাম ॥৪॥

যুক্তমিতি। হয়া অশ্বাঃ। অহরন্নিতি অকারলোপ আর্ষঃ। মনোজবা মনোবদ্বেগগামিনঃ, চতুরশ্চত্বারঃ বাজিমুখ্যা অশ্বশ্রেষ্ঠাঃ শৈব্য-সুগ্রীব-মেঘপুষ্প-বলাহকাখ্যাঃ ॥৫॥

তাল ইতি। তালো বৃক্ষঃ সুপর্ণো গরুড়শ্চ। তৌ চ ধ্বজৌ দিব্যা অপ্সরস উচ্চৈর্জহ্রুঃ, "তীর্থযাত্রা গম্যতাম্" ইতি চ দেবা ঊচুঃ ॥৬॥

---

বহু লোক স্বপ্নে দেখিত—ভয়ঙ্কর গৃধ্রপক্ষীরা অগ্নিহোত্রগৃহে, বাসস্থানে ও বাসগৃহে বৃষ্ণিগণ ও অন্ধকগণকে খাইতেছে ॥২॥

অতিভয়ঙ্কর রাক্ষসেরা অলঙ্কার, ছত্র, ধ্বজ ও কবচ হরণ করিতেছে—ইহা স্বপ্নে বহু লোক দেখিত ॥৩॥

বজ্রের ন্যায় দৃঢ়নাভিযুক্ত ও লৌহময় কৃষ্ণের সেই অগ্নিদত্ত সুদর্শনচক্র বৃষ্ণিগণের সমক্ষেই তখন আকাশে উঠিয়া গেল ॥৪॥

দারুকের সাক্ষাতেই অশ্বগুলি সূর্য্যের ন্যায় উজ্জ্বল কৃষ্ণের সেই রথ হরণ করিল এবং মনের ন্যায় বেগগামী সেই চারিটা অশ্ব সমুদ্রের উপর দিয়া চলিয়া গেল ॥৫॥

---

(৫) তে সাগরস্যোপরিষ্টাদবর্ত্তন্—পি বঙ্গ বৰ্দ্ধ সো।
(৬) উচ্চৈর্জহ্রুরপ্সরসো দিবানিশং বাচশ্চোচুর্গম্যতাং তীর্থযাত্রা—পি বঙ্গ বৰ্দ্ধ সো।

ভগবদ্দর্শনস্পর্শস্নেহৈর্বিততভোগিনঃ।
দিবঃ প্রবেশনার্থং তে বিমানৈর্দিবমাযযুঃ ॥৭॥
ততো জিগমিষন্তস্তে বৃষ্ণ্যন্ধকমহারথাঃ।
সান্তঃপুরাস্তদা তীর্থযাত্রামৈচ্ছন্নরর্ষভাঃ ॥৮॥
ততো মনোহরা হৃষ্টাঃ পেয়ং মাংসং মধূনি চ।
বহু নানাবিধং চক্রুস্ত্বরিতাঃ কালচোদিতাঃ ॥৯॥
ততঃ সীধুষু সক্তাশ্চ নির্যযুর্নগরাদ্বহিঃ।
যানৈরশ্বৈর্গজৈশ্চৈব শ্রীমন্তস্তিগ্মতেজসঃ ॥১০॥

ভারতকৌমুদী

ভগবদিতি। বিততভোগিনো বিস্তৃতসুখানুভবশালিনঃ। দিবঃ স্বর্গস্য, দিবং গগনম্। এতদপি স্বপ্নে দদৃশুরিত্যর্থঃ ॥৭॥

তত ইতি। জিগমিষন্তো গন্তুমিচ্ছন্তঃ। অন্তঃপুরৈরন্তঃপুরস্থিতাভিঃ স্ত্রীভিঃ সহেতি তে ॥৮॥

তত ইতি। মনোহরাঃ সুন্দরবেশাঃ, মধূনি মদ্যানি। কালেন চোদিতাঃ প্রেরিতাঃ ॥৯॥

তত ইতি। সীধুষু মদ্যেষু, সক্তা আসক্তচেতসঃ। যানৈ রথাদিভিঃ ॥১০॥

---

বলরাম ও কৃষ্ণ চিরকাল যে তালধ্বজ ও গরুড়ধ্বজের আদর করিতেন, স্বর্গীয় অপ্সরারা সেই ধ্বজ দুইটীকে উপরের দিকে হরণ করিয়া লইয়া গেল এবং দৈববাণী হইল যে, 'তোমরা তীর্থযাত্রা কর' ॥৬॥

কৃষ্ণের দর্শন, স্পর্শন ও স্নেহের গুণে যাঁহারা বিশেষ ভোগী [illegible]ন, সেই যদুবংশীয়েরা স্বর্গে যাইবার জন্য বিমানে আরোহণ করিয়া আকাশে উঠিয়া গেলেন ॥৭॥

তাহার পর নরশ্রেষ্ঠ সেই বৃষ্ণিবংশীয় ও অন্ধকবংশীয় মহারথেরা ভার্য্যাদের সহিত মিলিত হইয়া যাইবার ইচ্ছা করিয়া তীর্থযাত্রা করিবার ইচ্ছা করিলেন ॥৮॥

তদনন্তর মনোহরবেশধারী সেই যাদবেরা কালপ্রেরিত হইয়া নানাবিধ ও প্রচুর পানীয়, মাংস ও মদ্য সংগ্রহ করিলেন ॥৯॥

তৎপরে মদ্যাসক্ত, কান্তিযুক্ত ও তীক্ষ্ণতেজা সেই যাদবগণ হস্তী, অশ্ব ও রথে আরোহণ করিয়া নগর হইতে বাহিরে নির্গত হইলেন ॥১০॥

---

(৭) অয়ং শ্লোকঃ পি বঙ্গ বর্দ্ধ সো নাস্তি।

(৮) ততো ভোজ্যঞ্চ ভক্ষ্যঞ্চ পেয়ং চান্ধকবৃষ্ণয়ঃ। বহু নানাবিধং চক্রুর্মদ্যং মাংসমনেকশঃ ॥—পি বঙ্গ বর্দ্ধ সো।

(৯) ততঃ সৈনিকবর্গাশ্চ নির্যযুর্নগরাদ্বহিঃ—পি বঙ্গ বর্দ্ধ সো।

৩

ততঃ প্রভাসে ন্যবসন্ যথোদ্দিষ্টং যথাগৃহম্ ।
প্রভূতভক্ষ্যপেয়াস্তে সদারা যাদবাস্তদা ॥১১॥
নিবিষ্টাংস্তান্ নিশম্যাথ সমুদ্রান্তে স যোগবিৎ ।
জগামামন্ত্র্য তান্ বীরানুদ্ধবোঽর্থবিশারদঃ ॥১২॥
তং প্রস্থিতং মহাত্মানমভিবাদ্য কৃতাঞ্জলিম্ ।
জানন্ বিনাশং বৃষ্ণীনাং নৈচ্ছদ্বারয়িতুং হরিঃ ॥১৩॥
ততঃ কালপরীতাস্তে বৃষ্ণ্যন্ধকমহারথাঃ ।
অপশ্যন্নুদ্ধবং যান্তং তেজসাবৃত্য রোদসী ॥১৪॥
ব্রাহ্মণার্থেষু যৎ সিদ্ধমন্নং তেষাং মহাত্মনাম্ ।
তদ্বানরেভ্যঃ প্রদদুঃ সুরাগন্ধসমন্বিতম্ ॥১৫॥

---

## ভারতকৌমুদী

তত ইতি। প্রভাসে তদাখ্যে তীর্থে, যথোদ্দিষ্টং পূর্ব্বনির্দ্দিষ্টস্থানমনতিক্রম্য ॥১১॥

নিবিষ্টানিতি। অর্থবিশারদঃ কার্য্যবিচক্ষণঃ, উদ্ধবো নাম কশ্চিদ্যাদবঃ ॥১২॥

তমিতি। তমুদ্ধবম্। স তাবজ্জীবত্বিতি ভাবঃ ॥১৩॥

তত ইতি। কালেন পরীতা আক্রান্তাঃ। আবৃত্য ব্যাপ্য, রোদসী দ্যাবাপৃথিব্যৌ ॥১৪॥

ব্রাহ্মণেতি। সিদ্ধং পাকেন নিষ্পন্নম্। সুরাগন্ধসমন্বিতত্বাদেব ব্রাহ্মণেভ্যো ন দত্ত্বা বানরেভ্যঃ প্রদদুঃ, ব্রাহ্মণার্থে পক্কত্বাদেব স্বয়ঞ্চ ন বুভুজিরে তদপি বামঙ্গলসূচকম্ ইত্যাশয়ঃ ॥১৫॥

## ভারতভাবদীপঃ

কালীতি। মুষ্ণন্তী স্ত্রীণাং মঙ্গলসূত্রাদিকং চোরয়ন্তী ॥১—১১॥ নিশম্য দৃষ্ট্বা, অর্থবিশারদো মোক্ষপণ্ডিতঃ ॥১২—১৪॥ ব্রাহ্মণার্থেষ্বিতি। ব্রাহ্মণার্থদ্রব্যস্যান্যত্র বিনিযোজনমায়ুঃ-

---

ক্রমে প্রচুর খাদ্য ও পেয় সংগ্রহ করিয়া, ভার্য্যাদের সহিত মিলিত হইয়া সেই যাদবগণ তখনই প্রভাসতীর্থে যাইয়া পূর্ব্বনির্দ্দিষ্ট স্থানে এবং পূর্ব্বনির্দ্দিষ্ট গৃহে বাস করিতে লাগিলেন ॥১১॥

তদনন্তর যোগশাস্ত্রজ্ঞ ও কার্য্যনিপুণ উদ্ধব যাদবগণকে সমুদ্রতীরে নিবিষ্ট শুনিয়া তাঁহাদের অনুমতি লইয়া সে স্থান হইতে প্রস্থান করিলেন ॥১২॥

মহাত্মা উদ্ধব প্রস্থান করিয়া কৃষ্ণকে অভিবাদনপূর্ব্বক কৃতাঞ্জলি হইয়া দাঁড়াইলে কৃষ্ণ 'বৃষ্ণিবংশের ধ্বংস হইবে' ইহা জানেন বলিয়া উদ্ধবকে বারণ করিবার ইচ্ছা করিলেন না ॥১৩॥

তাহার পর কালগ্রস্ত সেই বৃষ্ণিবংশীয় ও অন্ধকবংশীয় মহারথেরা নিজ তেজে ভূতল ও গগনতল ব্যাপ্তকারী সেই উদ্ধবকে চলিয়া যাইতে দেখিলেন ॥১৪॥

ততস্তূর্য্যশতাকীর্ণং নটনর্ত্তকসঙ্কুলম্।
অবর্ত্তত মহাপানং প্রভাসে তিগ্মতেজসম্ ॥১৬॥
কৃষ্ণস্য সন্নিধৌ রামঃ সহিতঃ কৃতবর্ম্মণা।
অপিবদ্‌যুযুধানশ্চ গদো বভ্রুস্তথৈব চ ॥১৭॥
ততঃ পরিষদো মধ্যে যুযুধানো মদোৎকটঃ।
অব্রবীৎ কৃতবর্ম্মাণমবহাস্যাবমত্য চ ॥১৮॥
কঃ ক্ষত্রিয়ো হন্যমানঃ সুপ্তান্ হন্যান্মৃতানিব।
তন্ন মৃষ্যন্তি হার্দ্দিক্য! যাদবা যত্ত্বয়া কৃতম্ ॥১৯॥

---

ভারতকৌমুদী

তত ইতি। তূর্য্যাণি বাদ্যবিশেষাস্তেষাং শতেন আকীর্ণং ব্যাপ্তম্। মহাপানং মদ্যস্য। ক্ষত্রিয়াদীনাং সুরেতরমদ্যপানে দোষাভাবঃ। তথা চ মনুঃ—"কামতোঽপি হি রাজন্যো বৈশ্যো বাপি কথঞ্চন। মদ্যং পীত্বাঽসুরাসংজ্ঞং ন কিঞ্চিদ্দোষমর্হতি ॥" ॥১৬॥

কৃষ্ণস্যেতি। যুযুধানঃ সাত্যকিঃ, গদো বভ্রুশ্চ যাদববিশেষৌ। কৃষ্ণস্য সন্নিধাবিত্যনেন কৃষ্ণঃ পানং ন চকারেতি সূচিতম্ ॥১৭॥

তত ইতি। পরিষদো মদ্যপানসভায়াঃ, মদেন উৎকট উন্মত্তঃ ॥১৮॥

ক ইতি। হন্যমানঃ অন্যেন হন্তুমিষ্যমাণোঽপি, সুপ্তান্ নিদ্রিতান্। অতএব হে হার্দ্দিক্য! হৃদিকপুত্র! কৃতবর্ম্মন্! ত্বয়া যৎ পাণ্ডবশিবিরে রাত্রৌ নিদ্রিতানাং হননং কৃতম্, যাদবাস্তন্ন মৃষ্যন্তি ক্ষমন্তে, ত্বমস্মাভির্হন্তব্য ইত্যাশয়ঃ ॥১৯॥

---

সেই মহাত্মা যাদবেরা ব্রাহ্মণগণের জন্য যে অন্ন পাক করাইয়া ছিলেন, তাহা সুরাগন্ধযুক্ত হইয়াছিল বলিয়া বানরগণকে প্রদান করিলেন ॥১৫॥

তদনন্তর প্রভাসতীর্থে মহাতেজা যাদবগণের তুমুল মদ্যপান চলিতে লাগিল। তখন শত শত তূর্য্যধ্বনি হইতে থাকিল এবং নট ও নর্ত্তকেরা নৃত্যগীত করিতে লাগিল ॥১৬॥

কৃতবর্ম্মার সহিত বলরাম, সাত্যকি, গদ ও বভ্রু—ইহারা কৃষ্ণের নিকট মদ্যপান করিলেন ॥১৭॥

তৎপরে সেই মদ্যপানের সভামধ্যে মদমত্ত সাত্যকি উপহাস ও অবজ্ঞা করিয়া কৃতবর্ম্মাকে বলিলেন—॥১৮॥

'কোন্ ক্ষত্রিয় অন্য কর্ত্তৃক হন্যমান হইয়াও মৃতগণের ন্যায় নিদ্রিত ব্যক্তিগণকে বধ করে? অতএব হার্দ্দিক্য! তুই যাহা করিয়াছিস্, যাদবেরা তাহা সহ্য করিবেন না।' ॥১৯॥

ইত্যুক্তে যুযুধানেন পূজয়ামাস তদ্বচঃ।
প্রদ্যুম্নো রথিনাং শ্রেষ্ঠো হার্দ্দিক্যমবমত্য চ ॥২০॥
ততঃ পরমসংক্রুদ্ধঃ কৃতবর্ম্মা তমব্রবীৎ।
নির্দ্দিশন্নিব সাবজ্ঞং তদা সব্যেন পাণিনা ॥২১॥
ভূরিশ্রবাশ্ছিন্নবাহুর্যুদ্ধে প্রায়গতস্ত্বয়া।
বধেন সুনৃশংসেন কথং বীরেণ পাতিতঃ ॥২২॥
শিখণ্ডিনং পুরস্কৃত্য নিরুৎসাহং নিরস্ত্রকম্।
যদ্‌ভীষ্মমবধীৎ পার্থস্তচ্চ কাপৌরুষং মহৎ ॥২৩॥
বৃদ্ধো বিপ্রো গুরুঃ ক্লান্তঃ শোকার্ত্তঃ প্রায়মাশ্রিতঃ।
যদ্‌দ্রোণো দ্রৌপদেয়েন হতঃ সাতিনৃশংসতা ॥২৪॥

ভারতকৌমুদী

ইতীতি। পূজয়ামাস প্রশশংস। প্রদ্যুম্নস্তদাখ্যঃ কৃষ্ণপুত্রঃ ॥২০॥

তত ইতি। নির্দ্দিশন্নিব অয়ং স পাপাত্মা ইতি প্রদর্শয়ন্নিব, সব্যেন বামেন ॥২১॥

ভূরীতি। ছিন্নবাহুরর্জ্জুনেন ছিন্নভুজঃ; প্রায়গতঃ কৃতপ্রায়োপবেশনঃ ॥২২॥

ইত্থং সাত্যকিং গর্হয়ন্ পাণ্ডবপক্ষমপি গর্হয়তি চতুর্ভিঃ শিখণ্ডিনামিতি। পুরস্কৃত্য সম্মুখে স্থাপয়িত্বা। শিখণ্ডিদর্শনাদেব নিরুৎসাহং নিরস্ত্রকং ত্যক্তশস্ত্রঞ্চ ॥২৩॥

বৃদ্ধ ইতি। প্রায়ং প্রায়োপবেশনম্। দ্রৌপদেয়েন দ্রুপদপুত্রেণ ধৃষ্টদ্যুম্নেন ॥২৪॥

সাত্যকি এই কথা বলিলে, রথিশ্রেষ্ঠ প্রদ্যুম্ন কৃতবর্ম্মাকে অবজ্ঞা করিয়া সেই বাক্যের প্রশংসা করিলেন ॥২০॥

তাহার পর কৃতবর্ম্মা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া বামহস্তদ্বারা অবজ্ঞার সহিত সাত্যকিকে নির্দ্দেশ করিয়াই যেন তাঁহাকে বলিলেন—॥২১॥

'অর্জ্জুন বাহুচ্ছেদন করিলে, ভূরিশ্রবা সেই রণস্থলেই প্রায়োপবেশন করিয়াছিলেন। তখন তুই বীর হইয়া কিপ্রকারে অতিনৃশংস বধদ্বারা তাঁহাকে পাতিত করিয়াছিলি? ॥২২॥

অর্জ্জুন শিখণ্ডীকে সম্মুখে রাখিয়া নিরুৎসাহ ও ত্যক্তশস্ত্র ভীষ্মকে যে বধ করিয়াছিল, তাহা গুরুতর কাপুরুষতাই হইয়াছে ॥২৩॥

দ্রোণাচার্য্য বৃদ্ধ, ব্রাহ্মণ, গুরু, রণক্লান্ত, শোকার্ত্ত ও প্রায়োপবিষ্ট ছিলেন; এই অবস্থায় ধৃষ্টদ্যুম্ন যে তাঁহাকে বধ করিয়াছিল, তাহা অত্যন্ত নৃশংসতা হইয়াছে ॥২৪॥

(২৩) ইতঃপ্রভৃতি শ্লোকচতুষ্টয়ং বঙ্গবর্দ্ধমানে নাস্তি।

ভূমগ্নং রথচক্রং সমুদ্ধরন্তং মহারথম্।
জিষ্ণুর্জবান যৎ কর্ণং তৎ কার্য্যং বীরগর্হিতম্ ॥২৫॥
উরৌ কৃত্বা গদাঘাতং হতবান্ যৎ সুযোধনম্।
ভীমসেনো বীরমানী বীরৈস্তদতিনিন্দিতম্ ॥২৬॥
ইতি তস্য বচঃ শ্রুত্বা কেশবঃ পরবীরহা।
তির্য্যক্ সরোষয়া দৃষ্ট্যা বীক্ষাঞ্চক্রে স মন্যুমান্ ॥২৭॥
মণিঃ স্যমন্তকশ্চৈব যঃ স সত্রাজিতোঽভবৎ।
তাং কথাং শ্রাবয়ামাস সাত্যকির্মধুসূদনম্ ॥২৮॥
তচ্ছ্রুত্বা কেশবস্যাঙ্কমগমদ্রুদতী তদা।
সত্যভামা প্রকুপিতা কোপয়ন্তী জনার্দ্দনম্।
তত উত্থায় সক্রোধঃ সাত্যকির্বাক্যমব্রবীৎ ॥২৯॥
পঞ্চানাং দ্রৌপদেয়ানাং ধৃষ্টদ্যুম্নশিখণ্ডিনোঃ।
এষ গচ্ছামি পদবীং সত্যেন চ তথা শপে ॥৩০॥

---

ভারতকৌমুদী

ভূমগ্নমিতি। ভূমগ্নং মৃত্তিকায়াং প্রবিষ্টম্। জিষ্ণুরর্জ্জুনঃ ॥২৫॥
উরাবিতি। বীরমাত্মানং মন্যত ইতি বীরমানী ॥২৬॥
ইতীতি। তস্য কৃতবর্ম্মণঃ, পরবীরহা বিপক্ষবীরহন্তা। মন্যুমান্ ক্রুদ্ধঃ, স্বপক্ষভর্ৎসনাদিতি ভাবঃ ॥২৭॥
মণিরিতি। কথামুপাখ্যানম্, শ্রাবয়ামাস উত্তেজয়িতুমিতি ভাবঃ ॥২৮॥
তদিতি। অঙ্কং ক্রোড়ম্, রুদতী শোকোদয়াৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

---

মহারথ কর্ণ ভূতলপ্রবিষ্ট নিজের রথচক্র উত্তোলন করিতেছিলেন, সেই সময়ে অর্জ্জুন তাঁহাকে যে বধ করিয়াছিল, সে কার্য্য বীরজনগর্হিত হইয়াছে ॥২৫॥
বীরাভিমানী ভীম উরুদেশে গদাঘাত করিয়া দুর্য্যোধনকে যে বধ করিয়াছে, বীরেরা সেই কার্য্যের অত্যন্ত নিন্দা করেন' ॥২৬॥
কৃতবর্ম্মার এই প্রকার বাক্য শুনিয়া বিপক্ষবীরহন্তা কৃষ্ণ ক্রুদ্ধ হইয়া ক্রোধসূচক বক্রদৃষ্টিদ্বারা তাঁহাকে দর্শন করিলেন ॥২৭॥
সত্রাজিৎরাজার সেই যে স্যমন্তকমণি ছিল, সাত্যকি কৃষ্ণকে তখন সেই উপাখ্যান শুনাইলেন ॥২৮॥
তাহা শুনিয়া তখন সত্যভামা ক্রুদ্ধা হইয়া রোদন করিতে থাকিয়া কৃষ্ণকে ক্রুদ্ধ করিবার জন্য তাঁহার ক্রোড়ের উপর পতিত হইলেন। তাহার পর সাত্যকি ক্রুদ্ধ হইয়া গাত্রোত্থান করিয়া এই কথা বলিলেন—॥২৯॥

সৌপ্তিকে যে চ নিহতাঃ সুপ্তা যেন দুরাত্মনা।
দ্রোণপুত্রসহায়েন পাপেন কৃতবর্ম্মণা।
সমাপ্তমায়ুরস্যাদ্য যশশ্চৈব সুমধ্যমে! ॥৩১॥
ইত্যেবমুক্ত্বা খড়্গেন কেশবস্য সমীপতঃ।
অভিদ্রুত্য শিরঃ কোপাচ্চিচ্ছেদ কৃতবর্ম্মণঃ ॥৩২॥
তথান্যানপি নিঘ্নন্তং যুযুধানং সমন্ততঃ।
অভ্যধাবদ্‌হৃষীকেশো বিনিবারয়িতুং তদা ॥৩৩॥
একীভূতাস্ততঃ সর্ব্বে কালপর্য্যায়চোদিতাঃ।
ভোজান্ধকা মহারাজ! শৈনেয়ং পর্য্যবারয়ন্ ॥৩৪॥
তান্ দৃষ্ট্বাপততস্তূর্ণমভিক্রুদ্ধান্ জনার্দ্দনঃ।
ন চুক্রোধ মহাতেজা জানন্ কালস্য পর্য্যয়ম্ ॥৩৫॥

---

ভারতকৌমুদী

পঞ্চানামিতি। দ্রৌপদেয়ানাং দ্রৌপদীপুত্রাণাম্। এষ পদবীং গচ্ছামি যদি তস্য প্রতিক্রিয়াং ন করোমীতি শেষঃ ॥৩০॥

সৌপ্তিক ইতি। সৌপ্তিকে সুপ্তসংসৃষ্টে শিবিরে, সুপ্তা নিদ্রিতা যে নিহতাস্তেষামিব অস্যায়ুঃ সমাপ্তমিতি সম্বন্ধঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১॥

ইতীতি। অভিদ্রুত্য দ্রুতং গত্বা, চিচ্ছেদ সাত্যকিরিতি শেষঃ ॥৩২॥

তথেতি। যুযুধানং সাত্যকিম্, সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু ॥৩৩॥

একীতি। কালপর্য্যায়েণ কালপরিবর্ত্তনেন চোদিতাঃ প্রেরিতাঃ। শৈনেয়ং সাত্যকিম্ ॥৩৪॥

---

'আমি সত্যদ্বারা এইরূপ শপথ করিতেছি যে, আমি যদি সেই দুষ্কার্য্যের প্রতীকার না করি, তাহা হইলে আমি দ্রৌপদীর পঞ্চপুত্র, ধৃষ্টদ্যুম্ন ও শিখণ্ডীর পথে যাইব' ॥৩০॥

সুমধ্যমে! দুরাত্মা ও পাপবুদ্ধি যে কৃতবর্ম্মা অশ্বত্থামাকে সহায় করিয়া শিবিরে নিদ্রিতাবস্থায় যাহাদিগকে বধ করিয়াছিল, তাহাদেরই তুল্য এই দুরাত্মা কৃতবর্ম্মার আয়ু ও যশ আজ সমাপ্ত হইয়াছে' ॥৩১॥

এই কথা বলিয়া সাত্যকি দ্রুত যাইয়া কৃষ্ণের নিকটেই তরবারিদ্বারা ক্রোধবশতঃ কৃতবর্ম্মার শিরশ্ছেদ করিলেন ॥৩২॥

সাত্যকি সেইভাবে সকল দিকেই অন্যান্যকেও বধ করিতে লাগিলে, কৃষ্ণ সাত্যকিকে বারণ করিবার জন্য ধাবিত হইলেন ॥৩৩॥

মহারাজ! তাহার পর ভোজ ও অন্ধকেরা সকলে কালপ্রেরিত হইয়া একযোগে সাত্যকিকে পরিবেষ্টন করিলেন ॥৩৪॥

তে তু পানমদাবিষ্টাশ্চোদিতাঃ কালধর্ম্মণা।
যুযুধানমথাভ্যঘ্নন্‌ উচ্ছিষ্টৈর্ভাজনৈস্তদা ॥৩৬॥
হন্যমানে তু শৈনেয়ে ক্রুদ্ধো রুক্মিণীনন্দনঃ।
তদনন্তরমাগচ্ছন্মোচয়িষ্যন্‌ শিনেঃ সুতম্‌ ॥৩৭॥
স ভোজৈঃ সহ সংযুক্তঃ সাত্যকিশ্চান্ধকৈঃ সহ।
ব্যায়চ্ছমানৌ তৌ বীরৌ বাহুদ্রবিণশালিনৌ।
বহুত্বান্নিহতৌ তত্র উভৌ কৃষ্ণস্য পশ্যতঃ ॥৩৮॥
হতং দৃষ্ট্বা তু শৈনেয়ং পুত্রঞ্চ যদুনন্দনঃ।
এরকাণাং তদা মুষ্টিং কোপাজ্জগ্রাহ কেশবঃ ॥৩৯॥

---

ভারতকৌমুদী

তানিতি। আপততঃ সাত্যকিং হন্তুং ধাবতঃ। পর্য্যয়ং পরিবর্ত্তনম্‌ ॥৩৫॥

ত ইতি। তে কৃষ্ণেতরে যাদবাঃ, পানমদেন মদ্যপানজনিতমত্ততয়া আবিষ্টাঃ ॥৩৬॥

হন্যেতি। শৈনেয়ে সাত্যকৌ, রুক্মিণিনন্দনঃ প্রদ্যুম্নঃ। "যাকারৌ স্ত্রীকৃতৌ হ্রস্বৌ" ইতি হ্রস্বত্বম্‌ ॥৩৭॥

স ইতি। ভোজৈঃ কৃতবর্ম্মসবংশীয়ৈঃ, সংযুক্তো বিপক্ষভাবেন যুদ্ধে মিলিতঃ। ব্যায়চ্ছমানৌ যুদ্ধব্যায়ামং কুর্ব্বন্তৌ, বাহুদ্রবিণশালিনৌ বাহুবলযুক্তৌ। বহুত্বাদ্‌ভোজানাম্‌, নিহতৌ ভোজৈরেব। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৮॥

হতমিতি। পুত্রং প্রদ্যুম্নম্‌। এরকাণাং শরাখ্যতৃণবিশেষাণাম্‌ ॥৩৯॥

তাঁহারা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া সাত্যকির উপরে পতিত হইতেছেন দেখিয়াও মহাতেজা কৃষ্ণ কালের পরিবর্ত্তন জানিয়া ক্রুদ্ধ হইলেন না ॥৩৫॥

তখন মদ্যপাননিবন্ধন মত্ততাযুক্ত সেই ভোজবংশীয়েরা কালপ্রেরিত হইয়া উচ্ছিষ্ট পানপাত্রসমূহদ্বারা সাত্যকিকে আঘাত করিতে লাগিল ॥৩৬॥

সাত্যকিকে আঘাত করিতে লাগিলে, প্রদ্যুম্ন ক্রুদ্ধ হইয়া সাত্যকিকে মুক্ত করিবার জন্য তাঁহার নিকটে আগমন করিলেন ॥৩৭॥

প্রদ্যুম্ন ভোজবংশীয়গণের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন এবং সাত্যকিও অন্ধকবংশীয়গণের সহিত যুদ্ধ করিতে লাগিলেন। এইভাবে বাহুবলশালী সেই বীর প্রদ্যুম্ন ও সাত্যকি যুদ্ধ করিতে থাকিয়া বিপক্ষ বহুতর বলিয়া কৃষ্ণের সাক্ষাতেই তাঁহারা দুইজনই নিহত হইলেন ॥৩৮॥

সাত্যকিকে এবং পুত্র প্রদ্যুম্নকে নিহত দেখিয়া তখন যদুনন্দন কৃষ্ণ ক্রোধবশতঃ একমুষ্টি শর (তৃণবিশেষ) গ্রহণ করিলেন ॥৩৯॥

তদভূন্মুসলং ঘোরং বজ্রকল্পময়োময়ম্ ।
জঘান কৃষ্ণস্তাংস্তেন যে যে প্রমুখতোঽভবন্ ।৪০॥
ততোঽন্ধকাশ্চ ভোজাশ্চ শৈনেয়া বৃষ্ণয়স্তথা ।
জঘ্নুরন্যোন্যমাক্রন্দে মুসলৈঃ কালচোদিতাঃ ॥৪১॥
যস্তেষামেরকাং কশ্চিজ্জগ্রাহ কুপিতো নৃপ ! ।
বজ্রভূতেব সা রাজন্ ! অদৃশ্যত তদা বিভো ! ॥৪২॥
তৃণঞ্চ মুসলীভূতমপি তত্র ব্যদৃশ্যত ।
ব্রহ্মদণ্ডকৃতং সর্ব্বমিতি তদ্বিদ্ধি পার্থিব ! ॥৪৩॥
আবিধ্যাবিধ্য তে রাজন্ ! প্রক্ষিপন্তি স্ম যত্তৃণম্ ।
তদ্‌বজ্রভূতং মুসলং ব্যদৃশ্যত তদা দৃঢ়ম্ ॥৪৪॥

---

ভারতকৌমুদী

তদিতি। অয়োময়ং লৌহময়ং মুনিশাপজাতং ঘোরং মুসলং তৎ বজ্রকল্পম্ এরকাবনমভূৎ মুনিশাপপ্রভাবাদেব। তেন এরকামুষ্টিনা ॥৪০॥

তত ইতি। শৈনেয়াঃ শিনিবংশজাতাঃ। আক্রন্দে যুদ্ধসম্মর্দ্দে, মুসলৈঃ মুনিশাপজাতমুসলচূর্ণৈঃ সমুদ্রজলনিক্ষিপ্তৈঃ কালেন শরবনতাং প্রাপ্তৈঃ ॥৪১॥

য ইতি। বজ্রভূতেবাদৃশ্যত মুনিশাপপ্রভাবাৎ ॥৪২॥

নিষ্কর্ষমাহ তৃণমিতি। ব্রহ্মদণ্ডকৃতং ব্রহ্মশাপজনিতম্ ॥৪৩॥

আবিধ্যেতি। আবিধ্যাবিধ্য উত্তোল্যোত্তোল্য ॥৪৪॥

---

মুনিশাপজাত লৌহময় সেই ভয়ঙ্কর মুসলই বজ্রতুল্য সেই শরবণ হইয়াছিল। যে যে সম্মুখে আসিতে লাগিল, কৃষ্ণ সেই শরমুষ্টিদ্বারা তাহাকে তাহাকেই বধ করিতে লাগিলেন ॥৪০॥

তাহার পর অন্ধক, ভোজ, শিনি ও বৃষ্ণিবংশীয়েরা কালপ্রেরিত হইয়া সেই মুসলচূর্ণোৎপন্ন শরদ্বারা যুদ্ধে পরস্পরকে বধ করিতে লাগিল ॥৪১॥

রাজা! তাহাদের মধ্যে যে কোন ব্যক্তি ক্রুদ্ধ হইয়া শর গ্রহণ করিতে লাগিল। সেই শরই তখন বজ্রের ন্যায় দেখা যাইতে থাকিল ॥৪২॥

তখন সেই শররূপ তৃণও মুসল হইয়া গিয়াছে বলিয়া দৃষ্টিগোচর হইতে লাগিল। রাজা! সে সমস্তই ব্রহ্মশাপজনিত বলিয়া জানিবেন ॥৪৩॥

রাজা! যাদবেরা যে যে শর তুলিয়া তুলিয়া নিক্ষেপ করিতে লাগিলেন, তাহা তাহাই তখন বজ্রতুল্য দৃঢ় সেই মুসল বলিয়া দেখা যাইতে লাগিল।৪৪॥

---

(৪৪) অবিধ্যান্ বিধ্য তে রাজন্!—পি বঙ্গ বর্দ্ধ সো,…প্রহরন্তি স্ম তৈস্তৃণৈঃ—নি।

অবধীৎ পিতরং পুত্রঃ পিতা পুত্রঞ্চ ভারত!।
মত্তাঃ পরিপতন্তি স্ম যোধয়ন্তঃ পরস্পরম্ ॥৪৫॥
পতঙ্গা ইব চাগ্নৌ তে নিপেতুঃ কুকুরান্ধকাঃ।
নাসীৎ পলায়নে বুদ্ধির্বধ্যমানস্য কস্যচিৎ ॥৪৬॥
তত্রাপশ্যন্মহাবাহুর্জানন্ কালস্য পর্য্যয়ম্।
মুসলং সমবষ্টভ্য তস্থৌ স মধুসূদনঃ ॥৪৭॥
সাম্বঞ্চ নিহতং দৃষ্ট্বা চারুদেষ্ণঞ্চ মাধবঃ।
প্রদ্যুম্নং চানিরুদ্ধঞ্চ ততশ্চুক্রোধ ভারত! ॥৪৮॥
গদং বীক্ষ্য শয়ানঞ্চ ভৃশং কোপসমন্বিতঃ।
স নিঃশেষং তদা চক্রে শার্ঙ্গচক্রগদাধরঃ ॥৪৯॥

## ভারতকৌমুদী

অবধীদিতি। পরিপতন্তি স্ম পরস্পরং গাত্রোপরি ॥৪৫॥
পতঙ্গা ইতি। কুকুরোঽপি বংশবিশেষঃ ॥৪৬॥
তত্রেতি। পর্য্যয়ং পরিবর্ত্তনম্। মুসলং মুসলবদ্দৃশ্যমানং তৃণম্, সমবষ্টভ্য আশ্রিত্য ॥৪৭॥
সাম্বমিতি। অনিরুদ্ধং প্রদ্যুম্নপুত্রম্ ॥৪৮॥
গদমিতি। গদং যাদববিশেষম্। নিঃশেষং যদুবংশম্ ॥৪৯॥

ভরতনন্দন! পুত্র পিতাকে বধ করিল এবং পিতা পুত্রকে বধ করিলেন; এইভাবে মদমত্ত যাদবেরা পরস্পর যুদ্ধ করিতে থাকিয়া একজন অন্য অন্য জনের উপরে পড়িতে লাগিল ॥৪৫॥

পতঙ্গগণ যেমন অগ্নিতে পতিত হয়, সেইরূপ সেই কুকুরবংশীয় ও অন্ধক-বংশীয়েরা পরস্পরের উপর পড়িতে থাকিল; কিন্তু বধ্যমান কোন ব্যক্তিরই পলায়নে বুদ্ধি হইল না ॥৪৬॥

তখন মহাবাহু কৃষ্ণ সেই মুসলচূর্ণসম্ভূত শরমুষ্টি ধারণ করিয়া দাঁড়াইয়া থাকিলেন এবং কালের পরিবর্ত্তন দেখিতে লাগিলেন ॥৪৭॥

ভরতনন্দন! তাহার পর সাম্ব, চারুদেষ্ণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধকে নিহত দেখিয়া কৃষ্ণ ক্রুদ্ধ হইলেন ॥৪৮॥

ক্রমে গদকে শয়িত দেখিয়া শার্ঙ্গ, চক্র ও গদাধারী কৃষ্ণ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অন্য সকলকে নিঃশেষ করিলেন ॥৪৯॥

---

(৪৮)···ততশ্চুক্রোধ মাধব!—পি বঙ্গ বর্দ্ধ সো।

তং নিঘ্নন্তং মহাতেজা বভ্রুঃ পরপুরঞ্জয়ঃ।
দারুকশ্চৈব দাশার্হমূচতুর্যন্নিবোধ তৎ ॥৫০॥
ভগবন্! নিহতাঃ সর্ব্বে ত্বয়া ভূয়িষ্ঠশো নরাঃ।
রামস্য পদমন্বিচ্ছ তত্র গচ্ছাম যত্র সঃ ॥৫১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মৌসল-পর্ব্বণি পরস্পরহননে তৃতীয়োঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## চতুর্থোঽধ্যায়ঃ

—:০:—

বৈশম্পায়ন উবাচ।
ততো যযুর্দারুকঃ কেশবশ্চ বভ্রুশ্চ রামস্য পদং পতন্তঃ।
অথাপশ্যন্ রামমনন্তবীর্য্যং বৃক্ষাশ্রিতং চিন্তয়ানং বিবিক্তে ॥১॥

ভারতকৌমুদী

তমিতি। বভ্রুর্যাদববিশেষঃ। দারুকঃ কৃষ্ণসারথিঃ, দাশার্হং কৃষ্ণম্ ॥৫০॥

ভগবন্নিতি। ভূয়িষ্ঠশো বহুশঃ। পদং স্থানম্, অন্বিচ্ছ মার্গয় ॥৫১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মৌসলপর্ব্বণি তৃতীয়োঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। পদং স্থানম্, পতন্তো ধাবন্তঃ। "পদং ব্যবসিতিত্রাণস্থানলক্ষ্মাঙ্ঘ্রিবস্তুষু" ইত্যমরঃ। বিবিক্তে নির্জ্জনে ॥১॥

ভারতভাবদীপঃ

ক্ষয়ক্ষয়মিত্যর্থঃ ॥১৫—৪৩॥ বিধ্বস্তাড়নং তদনর্হান্ ভৌদাদিকাদ্বিধেরিগুপধলক্ষণঃ কস্তভো-ঽর্হার্থে যৎ; বিধ্য বিদ্ধা ॥৪৪—৪৬॥ তত্র বভ্রুং সলমপশ্যত্তদেবাবষ্টভ্য তস্থাবিত্যন্বয়ঃ ॥৪৭—৫১॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে মৌসলপর্ব্বণি তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥

রাজা! পরে মহাতেজা ও বিপক্ষনগরবিজয়ী বভ্রু এবং সারথি দারুক নিধনপ্রবৃত্ত কৃষ্ণকে যাহা বলিয়াছিলেন, তাহা আপনি শ্রবণ করুন— ॥৫০॥

'ভগবন্! আপনি বহু বহু লোককে বধ করিয়াছেন; এখন বলরামের স্থান অন্বেষণ করুন, তিনি যেস্থানে আছেন, চলুন আমরা সেস্থানে যাই' ॥৫১॥

* '…চতুর্থোঽধ্যায়ঃ'—পি নি।

(১)…বৃক্ষে শ্রিতং চিন্তয়ানং বিবিক্তে—পি বঙ্গ বর্দ্ধ সো।

ততঃ সমাসাদ্য মহানুভাবং কৃষ্ণস্তদা দারুকমন্বশাসৎ।
গত্বা কুরূন্ সর্ব্বমিমং মহান্তং পার্থায় শংসস্ব বধং যদূনাম্ ॥২॥
ততোঽর্জ্জুনঃ ক্ষিপ্রমিহোপযাতু শ্রুত্বা মৃতান্ যাদবান্ ব্রহ্মশাপাৎ।
ইত্যেবমুক্তঃ স যযৌ রথেন কুরূংস্তদা দারুকো নষ্টচেতাঃ ॥৩॥
ততো গতে দারুকে কেশবোঽথ দৃষ্ট্বান্তিকে বভ্রুমুবাচ বাক্যম্।
স্ত্রিয়ো ভবান্ রক্ষিতুং যাতু শীঘ্রং নৈতা হিংস্যুর্দস্যবো বিত্তলোভাৎ ॥৪॥
স প্রস্থিতঃ কেশবেনানুশিষ্টো মদাতুরো জ্ঞাতিবধার্দ্দিতশ্চ।
তং বৈ যান্তং সন্নিধৌ কেশবস্য ত্বরন্তমেকং সহসৈব বভ্রুম্ ॥৫॥
ব্রহ্মানুশপ্তমবধীন্মহদ্বৈ কূটে যুক্তং মুসলং লুব্ধকস্য।
ততো দৃষ্ট্বা নিহতং বভ্রুমাহ কৃষ্ণোঽগ্রজং ভ্রাতরমুগ্রতেজাঃ ॥৬॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তত ইতি। মহানুভাবং বিশেষপ্রভাবশালিনং রামম্, অন্বশাসৎ আদিষ্টবান্। কুরূন্ দেশান্, পার্থায় অর্জ্জুনায়, শংসস্ব ক্রূহি ॥২॥

তত ইতি। উপযাতু আগচ্ছতু। নষ্টচেতা ভগ্নোৎসাহঃ ॥৩॥

তত ইতি। যাতু দ্বারকাং গচ্ছতু। এতাঃ স্ত্রিয়ঃ ॥৪॥

স ইতি। অনুশিষ্ট আদিষ্টঃ, মদাতুরো মদ্যপানজনিতমত্ততার্ত্তঃ। ত্বরন্তং ত্বরয়া গচ্ছন্তম্। ব্রহ্মভির্ব্রাহ্মণৈরনুশপ্তমভিশপ্তম্। লুব্ধকস্য কস্যচিদ্‌ব্যাধস্য, কূটে লৌহমুদ্গরে। "কূটোঽস্ত্রী-নিশ্চলে রাশৌ লৌহমুদ্গরদন্তয়োঃ" ইত্যাদি মেদিনী। যুক্তং লগ্নং মুসলং মুনিশাপজাতমুসল-রেণুজাতং তৃণম্। ভ্রাতরং রামম্ ॥৫—৬॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর কৃষ্ণ, বভ্রু ও দারুক দ্রুতবেগে বলরামের নিকটে গমন করিলেন; পরে দেখিলেন—মহাবীর বলরাম নির্জ্জন স্থানে একটী বৃক্ষমূলে বসিয়া চিন্তা করিতেছেন ॥১॥

তদনন্তর কৃষ্ণ মহাপ্রভাবশালী বলরামের নিকটে যাইয়া তখন দারুককে আদেশ করিলেন—'দারুক! তুমি কৌরবগণের নিকট যাইয়া অর্জ্জুনের নিকটে এই যাদবগণের মহাবিনাশ সমস্ত বল ॥২॥

তদনন্তর ব্রহ্মশাপবশতঃ যাদবগণ মৃত্যুমুখে পতিত হইয়াছেন শুনিয়া অর্জ্জুন সত্বর এইস্থানে উপস্থিত হউন।' কৃষ্ণ এই কথা বলিলে, দারুক নিরুৎসাহ চিত্তে তখনই রথে আরোহণ করিয়া কৌরবগণের নিকট গমন করিল ॥৩॥

দারুক চলিয়া গেলে কৃষ্ণ নিকটে বভ্রুকে দেখিয়া এই কথা বলিলেন—'বভ্রু! তুমি সত্বর স্ত্রীলোকদিগকে রক্ষা করিবার জন্য দ্বারকায় গমন কর, দস্যুরা যেন ধনলোভে স্ত্রীলোকদিগকে বিনাশ করে না' ॥৪॥

ইহৈব ত্বং মাং প্রতীক্ষস্ব রাম ! যাবৎ স্ত্রিয়ো জ্ঞাতিবশাঃ করোমি ।
ততঃ পুরীং দ্বারবতীং প্রবিশ্য জনার্দ্দনঃ পিতরং প্রাহ বাক্যম্ ॥৭॥

স্ত্রিয়ো ভবান্ রক্ষতু নঃ সমগ্রা ধনঞ্জয়স্যাগমনং প্রতীক্ষন্ ।
রামো বনান্তে প্রতিপালয়ন্মামাস্তেঽদ্যাহং তেন সমাগমিষ্যে ॥৮॥
দৃষ্টং ময়েদং নিধনং যদূনাং রাজ্ঞাঞ্চ পূর্ব্বং কুরুপুঙ্গবানাম্ ।
নাহং বিনা যদুভির্যাদবানাং পুরীমিমামশকং দ্রষ্টুমদ্য ॥৯॥

---

### ভারতকৌমুদী

ইহেতি । জ্ঞাতিবশাঃ অস্মজ্জ্ঞাতিরূপপিত্রাদ্যধীনাঃ । পিতরং বসুদেবম্ ॥৭॥

স্ত্রিয় ইতি । প্রতীক্ষন্ প্রতীক্ষমাণঃ । প্রতিপালয়ন্ প্রতীক্ষমাণঃ, সমাগমিষ্যে সম্মিলিতো ভবিষ্যামি ॥৮॥

অথ স্বকাপ্যত্রৈব তিষ্ঠেত্যাহ দৃষ্টমিতি । ইমং পুরীং দ্বারকাম্ । অতএব রামান্তিকং গন্তুমিচ্ছামীতি ভাবঃ ॥৯॥

### ভারতভাবদীপঃ

তত ইতি । পতন্তঃ শীঘ্রং গচ্ছন্তঃ ॥১—৫॥ কূটে লোহমুদ্গরে যুক্তং বদ্ধং মুসলং ব্রাহ্মণশপ্তং বভ্রুং স্বয়মেব নিপত্যাবধীৎ ; স ইত্যাদি সার্দ্ধঃ শ্লোকঃ ॥৬—৩৪॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে মৌসলপর্ব্বণি চতুর্থোঽধ্যায়ঃ ॥৪॥

---

মদমত্ত ও জ্ঞাতিশোকার্ত্ত বভ্রু কৃষ্ণের আদেশক্রমে প্রস্থান করিলেন। বভ্রু একাকী বেগে গমন করিতে লাগিলে, কৃষ্ণের দৃষ্টিপথেই ব্রহ্মশাপবশতঃ একটা ব্যাধের লৌহমুদ্গর সংলগ্ন সেই মুসলজাত তৃণ নিক্ষিপ্ত হইয়া বভ্রুকে বধ করিল। তখন ভীষণতেজা কৃষ্ণ বভ্রুকে নিহত দেখিয়া জ্যেষ্ঠ ভ্রাতা বলরামকে বলিলেন—॥৫—৬॥

'আর্য্য রাম! আপনি এইখানেই সেই পর্য্যন্ত আমার প্রতীক্ষা করিতে থাকুন যে পর্য্যন্ত আমি যাইয়া স্ত্রীলোকদিগকে তাহাদের জ্ঞাতিদের অধীন করি।' তাহার পর কৃষ্ণ দ্বারকানগরীতে প্রবেশ করিয়া পিতা বসুদেবকে এই কথা বলিলেন—॥৭॥

'আর্য্য! আপনি অর্জ্জুনের আগমনের প্রতীক্ষা করিতে থাকিয়া আমাদের সমস্ত স্ত্রীলোককে রক্ষা করুন। রাম বনপ্রান্তে আমার প্রতীক্ষা করিতেছেন ; সুতরাং আমি এখন যাইয়া তাঁহার সহিত মিলিত হইব ॥৮॥

আমি এখন এই যদুবংশ ধ্বংস দেখিলাম এবং পূর্ব্বে রাজাদের ও কৌরবশ্রেষ্ঠগণের বিনাশ দেখিয়াছি ; অতএব আমি সেই যদুগণ ব্যতীত এই যাদবপুরী দ্বারকা দেখিতে আজ সমর্থ হইলাম না ॥৯॥

তপশ্চরিষ্যামি নিবোধ তন্মে রামেণ সার্দ্ধং বনমভ্যুপেত্য।
ইতীদমুক্ত্বা শিরসা চ পাদৌ সংস্পৃশ্য কৃষ্ণস্ত্বরিতো জগাম ॥১০॥
ততো মহান্নিনদঃ প্রাদুরাসীৎ সস্ত্রীকুমারস্য পুরস্য তস্য।
অথাব্রবীৎ কেশবঃ সন্নিবৃত্য শব্দং শ্রুত্বা যোষিতাং ক্রোশতীনাম্ ॥১১॥
পুরীমিমামেষ্যতি সব্যসাচী স বো দুঃখান্মোচয়িতা নরাগ্র্যঃ।
ততো গত্বা কেশবস্তং দদর্শ রামং বনে স্থিতমেকং বিবিক্তে ॥১২॥
অথাপশ্যদ্‌যোগযুক্তস্য তস্য নাগং মুখান্নিঃসরন্তং মহান্তম্।
শ্বেতং যযৌ সততঃ প্রেক্ষ্যমাণো মহার্ণবে যেন মহানুভাবঃ ॥১৩॥
সহস্রশীর্ষঃ পর্ব্বতাভোগবর্ষ্মা রক্তাননঃ স্বাং তনুং তাং বিমুচ্য।
সম্যক্ চ তং সাগরঃ প্রত্যগৃহ্লান্নাগা দিব্যাঃ সরিতশ্চৈব পুণ্যাঃ ॥১৪॥

ভারতকৌমুদী

তত্র গত্বা ত্বং কিং করিষ্যসীত্যাহ তপ ইতি। পাদৌ বসুদেবস্য ॥১০॥
তত ইতি। স্ত্রীভিঃ কুমারৈর্ব্বালকৈশ্চ সহেতি তস্য। ক্রোশতীনাং রুদতীনাম্ ॥১১॥
পুরীমিতি। সব্যসাচী অর্জ্জুনঃ, বো যুষ্মান্। বিবিক্তে নির্জ্জনে ॥১২॥
অথেতি। তস্য রামস্য, নাগং সর্পম্, স নাগঃ, কৃষ্ণেন প্রেক্ষমাণঃ সন্ মহার্ণবে যযৌ প্রবিবেশ। যেন হেতুনা মহানুভাবঃ মহাপ্রভাবশালী বাসুকিঃ ॥১৩॥

আমি রামের সহিত বনে যাইয়া তপস্যা করিব, তাহা আপনি আমার নিকট জানিয়া রাখুন।' এই কথা বলিয়া কৃষ্ণ মস্তকদ্বারা বসুদেবের চরণযুগল স্পর্শ করিয়া সত্বর চলিয়া গেলেন ॥১০॥

তাহার পর, স্ত্রীলোক ও বালকযুক্ত সেই দ্বারকানগরী হইতে একটা বিশাল শব্দ উত্থিত হইল। তদনন্তর কৃষ্ণ রোদনপ্রবৃত্ত স্ত্রীলোকদিগের আর্ত্তনাদ শুনিয়া ফিরিয়া আসিয়া বলিলেন—॥১১॥

'অর্জ্জুন এই দ্বারকানগরীতে আসিবেন। সেই নরশ্রেষ্ঠ আসিয়া তোমাদিগকে দুঃখ হইতে মুক্ত করিবেন।' তাহার পর কৃষ্ণ যাইয়া নির্জ্জন বনস্থিত একাকী রামকে দেখিলেন ॥১২॥

আরও দেখিলেন যে, যোগপ্রবৃত্ত বলরামের মুখ হইতে একটা শ্বেতবর্ণ বিশাল নাগ নির্গত হইতেছে। সেই নাগ নির্গত হইয়া মহাসমুদ্রে প্রবেশ করিল। যেহেতু, সে মহাপ্রভাবশালী ছিল ॥১৩॥

(১১) অথাব্রবীৎ কেশবঃ সন্নিবর্ত্ত্য— বঙ্গ বর্দ্ধ সো নি।
(১৩)…মহার্ণবো যেন মহানুভাবঃ।—বঙ্গ বর্দ্ধ সো নি।
(১৪) ইত আরভ্য দাক্ষিণাত্যপুস্তকে মহান্ পাঠভেদো দৃশ্যতে।

কর্কোটকো বাসুকিস্তক্ষকশ্চ পৃথুশ্রবা বরুণঃ কুঞ্জরশ্চ ।
মিশ্রী শঙ্খঃ কুমুদঃ পুণ্ডরীকস্তথা নাগো ধৃতরাষ্ট্রো মহাত্মা ॥১৫॥
হ্রাদঃ ক্রাথঃ শিতিকণ্ঠোগ্রতেজাস্তথা নাগৌ চক্রমন্দাতিষণ্ডৌ ।
নাগশ্রেষ্ঠো দুর্ম্মুখশ্চাম্বরীষঃ স্বয়ং রাজা বরুণশ্চাপি রাজন্ ! ॥১৬॥ (যুগ্মকম্)
প্রত্যুদ্গম্য স্বাগতেনাভ্যনন্দংস্তেঽপূজয়ংশ্চার্ঘ্যপাদ্যক্রিয়াভিঃ ।
ততো গতে ভ্রাতরি বাসুদেবো জানন্ সর্বা গতয়ো দিব্যদৃষ্টিঃ ॥১৭॥
বনে শূন্যে বিচরংশ্চিন্তয়ানো ভূমৌ চাথ সংবিবেশাগ্র্যতেজাঃ ।
সর্বং তেন প্রাক্ তদা চিন্ত্যমাসীদ্গান্ধার্য্যা যদ্বাক্যমুক্তঃ স পূর্ব্বম্ ॥১৮॥
(যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

সহস্রেতি। সহস্রং শীর্ষাণি শিরাংসি যস্য সঃ, পর্ব্বতস্য আভোগবৎ বিস্তারবৎ বর্ম্ম শরীরং যস্য সঃ, রক্তাননশ্চ তাং স্বাং স্বকীয়াম্, তনুং বলরামদেহম্, বিমুচ্য তদানীং স্বরূপং প্রাপ্ত ইতি শেষঃ। সাগরশ্চ তং সম্যক্ প্রত্যগৃহ্লাৎ, দিব্যা নাগাঃ, পুণ্যাঃ সরিতশ্চ তং প্রত্য-গৃহ্নন্ ॥১৪॥

অথ নাগাঃ ক ইত্যাহ কর্কোটক ইতি। এতানি নাগানাং নামানি। রাজা জলাধিপতিঃ। প্রত্যগৃহ্নন্নিতি শেষঃ ॥১৫—১৬॥

প্রতীতি। ভ্রাতরি রামে গতে নাগরূপেণ মর্ত্ত্যাৎ প্রস্থিতে সতি। গতয়ো গতীঃ। সংবিবেশ সুষ্বাপ। তেন বাসুদেবেন, পূর্ব্বং কুরুক্ষেত্রযুদ্ধে মৃতবীরগণদর্শনকালে। গান্ধারীবাক্যং স্ত্রীপর্ব্বণি দ্রষ্টব্যম্ ॥১৭—১৮॥

সহস্র মস্তক পর্ব্বতের ন্যায় বিশাল দেহ ও রক্তমুখ সেই নাগ নিজ রাম-দেহ পরিত্যাগ করিয়া সাগরজলে প্রবেশ করিলেন। তখন সাগরও আদরের সহিত তাঁহাকে গ্রহণ করিল এবং দিব্য নাগসমূহ ও পুণ্য নদীসকলও তাঁহাকে গ্রহণ করিল ॥১৪॥

রাজা! কর্কোটক, বাসুকি, তক্ষক, পৃথুশ্রবা, বরুণ, কুঞ্জর, মিশ্রী, শঙ্খ, কুমুদ, পুণ্ডরীক, মহাত্মা ধৃতরাষ্ট্র, হ্রাদ, ক্রাথ, উগ্রতেজা শিতিকণ্ঠ, চক্রমন্দ, অতিষণ্ড, দুর্ম্মুখ ও অম্বরীষ—এই সকল নাগশ্রেষ্ঠ এবং জলের রাজা স্বয়ং বরুণও সেই নাগকে গ্রহণ করিলেন ॥১৫—১৬॥

সেই কর্কোটকপ্রভৃতি নাগগণ প্রত্যুদ্গমন করিয়া স্বাগতপ্রশ্নদ্বারা বাসুকির অভিনন্দন এবং অর্ঘ্যপাদ্যপ্রভৃতিদ্বারা তাঁহার পূজা করিল। এইভাবে ভ্রাতা রাম মর্ত্ত্যলোক হইতে প্রস্থান করিলে দিব্যজ্ঞানশালী কৃষ্ণ সকলেরই সমস্ত অবস্থা জানিতে পারিয়া চিন্তাকুলচিত্তে শূন্য বনে বিচরণ করিতে

দুর্বাসসা পায়সোচ্ছিষ্টলিপ্তে যচ্চাপ্যুক্তং তচ্চ সস্মার কৃষ্ণঃ।
সঞ্চিন্তয়ন্নন্ধকবৃষ্ণিনাশং কুরুক্ষয়ঞ্চৈব মহানুভাবঃ ॥১৯॥
মেনে ততঃ সংক্রমণস্য কালং ততশ্চকারেন্দ্রিয়সংনিরোধম্।
যথা চ লোকত্রয়পালনার্থং দুর্বাসবাক্যপ্রতিপালনায় ॥২০॥
দেবোঽপি সন্দেহবিমোক্ষহেতোর্নির্ণীতমৈচ্ছৎ সকলার্থতত্ত্ববিৎ।
স সংনিরুদ্ধেন্দ্রিয়বাঙ্মনাস্তু শিশ্যে মহাযোগমুপেত্য কৃষ্ণঃ ॥২১॥
জরোঽথ তং দেশমুপাজগাম লুব্ধস্তদানীং মৃগলিপ্সুরুগ্রঃ।
স কেশবং যোগযুক্তং শয়ানং মৃগাশঙ্কী লুব্ধকঃ সায়কেন ॥২২॥
জরোঽবিধ্যৎ পাদতলে ত্বরাবাংস্তং চাভিতস্তজ্জিঘৃক্ষুর্জগাম।
অথাপশ্যৎ পুরুষং যোগযুক্তং পীতাম্বরং লুব্ধকোঽনেকবাহুম্ ॥২৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

দুর্ব্বাসসেতি। দুর্ব্বাসসো বৃত্তান্তশ্চানুশাসনপর্ব্বণি দ্রষ্টব্যঃ ॥১৯॥

মেনে ইতি। সংক্রমণস্য আত্মনো লোকান্তরপ্রস্থানস্য। লোকত্রয়পালনার্থম্ আত্মনো বিষ্ণুরূপেণ ॥২০॥

দেব ইতি। অত্র স্থিতঃ সর্ব্বং পালয়িতুং শক্নোমি ন বেতি সন্দেহস্য বিমোক্ষহেতোঃ নির্ণীতম্ আত্মনো বৈকুণ্ঠগমনম্। শিশ্যে শয়িতবান্ ॥২১॥

জর ইতি। জরো নাম, লুব্ধো ব্যাধঃ। মৃগাশঙ্কী বিচিত্রবস্ত্রাবৃতদেহত্বাৎ হরিণসম্ভাবনাকারী। অভিতঃ সমীপে, তৎ মৃগশরীরং জিঘৃক্ষুর্গ্রহীতুমিচ্ছুঃ ॥২২—২৩॥

থাকিয়া, ভূতলে শয়ন করিলেন এবং পূর্ব্বে গান্ধারী যে বাক্য বলিয়াছিলেন, মহাতেজা কৃষ্ণ তখন সেই সমস্তই চিন্তা করিতে লাগিলেন ॥১৭—১৮॥

মহানুভাব কৃষ্ণ যদুবংশ ধ্বংস ও কুরুবংশ বিনাশ ভাবিতে থাকিয়া দুর্ব্বাসা উচ্ছিষ্ট পায়সদ্বারা ভূমি লিপ্ত করিয়া যাহা বলিয়াছিলেন, দুর্ব্বাসার সেই বাক্য স্মরণ করিলেন ॥১৯॥

তাহার পর কৃষ্ণ সেই সময়টাই নিজের প্রস্থানের সময় মনে করিলেন। পরে তিনি ত্রিভুবন পালন করিবার জন্য এবং দুর্ব্বাসার বাক্য রক্ষা করিবার নিমিত্ত ইন্দ্রিয়গণকে নিরুদ্ধ করিলেন ॥২০॥

সকলার্থতত্ত্বজ্ঞ কৃষ্ণও সন্দেহ দূর করিবার জন্য নিশ্চিত বিষয় কামনা করিলেন। তখন কৃষ্ণ মহাযোগ অবলম্বন করিয়া ইন্দ্রিয়, বাক্য ও মনকে নিরুদ্ধ রাখিয়া ভূতলে শয়ন করিলেন ॥২১॥

(২২) জরাথ তং দেশমুপাজগাম—পি বজ বর্দ্ধ সো।

মত্বাত্মানং ত্বপরাদ্ধং স তস্য পাদৌ জরো জগৃহে শঙ্কিতাত্মা।
আশ্বাসিতঃ পুণ্যফলেন ভক্ত্যা তথানুতাপাৎ কর্ম্মণো জন্মনশ্চ ॥২৪॥
দৃষ্ট্বা তথা দেবগনন্তবীর্য্যং দেবৈঃ স্বর্গং প্রাপিতস্ত্যক্তদেহঃ।
গণৈর্মুনীনাং পূজিতস্তত্র কৃষ্ণো গচ্ছন্নূর্দ্ধং ব্যাপ্য লোকান্ স লক্ষ্ম্যা ॥২৫॥
দিবং প্রাপ্তং বাসবোঽথাশ্বিনৌ চ রুদ্রাদিত্যা বসবশ্চাথ বিশ্বে।
প্রত্যুদ্যযুর্মুনয়শ্চাপি সিদ্ধা গন্ধর্বমুখ্যাশ্চ সহাপ্সরোভিঃ ॥২৬॥
ততো রাজন্! ভগবানুগ্রতেজা নারায়ণঃ প্রভবশ্চাব্যয়শ্চ।
যোগাচার্য্যো রোদসী ব্যাপ্য লক্ষ্ম্যা স্থানং প্রাপ স্বং মহাত্মাঽপ্রমেয়ম্ ॥২৭॥

---

## ভারতকৌমুদী

মত্বেতি। অপরাদ্ধং প্রহারাৎ, জগৃহে জগ্রাহ। আশ্বাসিতঃ কৃষ্ণেন, কর্ম্মণস্তস্য প্রহারস্য, জন্মনো ব্যাধবংশোৎপত্তেঃ ॥২৪॥

দৃষ্ট্বেতি। ত্যক্তদেহঃ ত্যক্তবাসুদেবমূর্ত্তিঃ। লক্ষ্ম্যা আত্মনঃ কান্ত্যা ॥২৫॥

দিবমিতি। দিবং স্বর্গম্, বাসব ইন্দ্রঃ, বিশ্বে বিশ্বেদেবাঃ ॥২৬॥

তত ইতি। প্রভবত্যস্মাদ্জগদিতি প্রভবঃ, অব্যয়ঃ অবিনশ্বরঃ। যোগাচার্য্যো লোকানাং যোগশিক্ষকঃ, রোদসী দ্যাবাপৃথিব্যৌ, লক্ষ্ম্যা কান্ত্যা, স্বং বৈকুণ্ঠং নাম, অপ্রমেয়ম্ অজ্ঞেয়ম্ ॥২৭॥

তাহার পর উগ্রমূর্ত্তি ও হরিণলিপ্সু জরনামক এক ব্যাধ সেই সময়ে সেই স্থানে আসিল এবং মৃগ মনে করিয়া বাণদ্বারা যোগযুক্ত অবস্থায় শয়িত কৃষ্ণের পদতলে বিদ্ধ করিল, পরে ত্বরান্বিত হইয়া সেই বিদ্ধ মৃগকে গ্রহণ করিতে ইচ্ছা করিয়া, তাহার নিকট গমন করিল। তদনন্তর সে দেখিল—অনেক বাহু, পীতাম্বরপরিধায়ী ও যোগযুক্ত একটী পুরুষ শায়িত রহিয়াছেন ॥২২—২৩॥

সেই জরনামক ব্যাধ আপনাকে অপরাধী মনে করিয়া উদ্বিগ্ন চিত্ত হইয়া যাইয়া কৃষ্ণের চরণযুগল ধারণ করিল। তখন তাহার পুণ্য, ভক্তি এবং নিজের দুষ্কর্ম্ম ও জন্মবিষয়ে অনুতাপ করায় কৃষ্ণ তাহাকে আশ্বস্ত করিলেন ॥২৪॥

ক্রমে দেবগণ অনন্তবীর্য্য নারায়ণকে দেখিয়া তাঁহাকে স্বর্গে লইয়া গেলেন এবং কৃষ্ণ মূর্ত্তি ত্যাগ করিয়া তিনি আপন কান্তিদ্বারা জগৎ ব্যাপ্ত করিয়া ঊর্দ্ধে গমন করিতে লাগিলে, মুনিগণ তাঁহার পূজা করিলেন ॥২৫॥

কৃষ্ণ স্বর্গে উপস্থিত হইলে, ইন্দ্র, অশ্বিনীকুমারদ্বয়, একাদশ রুদ্র, দ্বাদশ আদিত্য, অষ্ট বসু, বিশ্বেদেবগণ, সিদ্ধমুনিগণ এবং অপ্সরাদের সহিত গন্ধর্বশ্রেষ্ঠগণ তাঁহার প্রত্যুদ্গমন করিলেন ॥২৬॥

ততো দেবৈর্ঋষিভিশ্চাপি কৃষ্ণঃ সমাগতশ্চারণৈশ্চৈব রাজন্ ! ।
গন্ধর্বাগ্র্যৈরপ্সরোভির্বরাভিঃ সিদ্ধৈঃ সাধ্যৈশ্চানতৈঃ পূজ্যমানঃ ॥২৮॥
তং বৈ দেবাঃ প্রত্যনন্দন্ত রাজন্ ! মুনিশ্রেষ্ঠা ঋগ্ভিরানর্চ্চুরীশম্ ।
তং গন্ধর্বাশ্চাপি তস্থুঃ স্তুবন্তঃ প্রীত্যা চৈনং পুরুহূতোঽভ্যনন্দৎ ॥২৯॥
নমো নমস্তে ভগবন্ ! শার্ঙ্গধন্বন্ ! ধর্ম্মস্থিত্যা প্রাদুরাসীর্ধরায়াম্ ।
কংসাখ্যাদীন্ দেবশত্রূংশ্চ সর্বান্ হত্বা ভূমিঃ স্থাপিতা ভারতপ্তা ॥৩০॥
দিব্যং স্থানমজরং চাপ্রমেয়ং দুর্বিজ্ঞেয়ং চাগমৈর্গম্যমগ্র্যম্ ।
গচ্ছ প্রভো ! রক্ষ চার্ত্তিং প্রপন্নান্ কল্পে কল্পে জায়মানাংশ্চ মর্ত্ত্যান্ ॥৩১॥

ভারতকৌমুদী

তত ইতি। পূজ্যমান আসীদিতি শেষঃ ॥২৮॥

তমিতি। ঋগ্ভির্মন্ত্রৈঃ, আনর্চ্চুঃ পূজয়ামাসুঃ। পুরুহূত ইন্দ্রঃ ॥২৯॥

নম ইতি। ধর্ম্মস্থিত্যা ধর্ম্মস্থিত্যুদ্দেশেন। স্থাপিতা সুস্থাবস্থায়াম্ ॥৩০॥

দিব্যমিতি। অজরমক্ষয়ম্, অপ্রমেয়ম্ অতুলনীয়ম্, আগমৈঃ শাস্ত্রৈর্গম্যং জ্ঞেয়ম্, অগ্র্যং শ্রেষ্ঠম্। কল্পে কল্পে প্রতিসৃষ্টিকালে, আর্ত্তিং প্রপন্নান্ প্রবলাত্যাচারাদিনা পীড়াং প্রাপ্তান্, জায়মানান্ মর্ত্ত্যান্ মানুষান্ রক্ষ ॥৩১॥

রাজা! তাহার পর ভীষণতেজা, জগতের উৎপাদক, অবিনশ্বর, যোগশিক্ষক ও মহাত্মা ভগবান্ নারায়ণ আপন কান্তিদ্বারা স্বর্গ ও মর্ত্ত্য ব্যাপ্ত করিয়া, সাধারণের অজ্ঞেয় স্বকীয় বৈকুণ্ঠলোকে গমন করিলেন ॥২৭॥

নরনাথ! তদনন্তর দেবগণ, ঋষিগণ, চারণগণ, গন্ধর্ব্বশ্রেষ্ঠগণ, প্রধান অপ্সরোগণ, সিদ্ধগণ ও সাধ্যগণ অবনত হইয়া সমাগত নারায়ণের পূজা করিতে লাগিলেন ॥২৮॥

রাজা! দেবগণ নারায়ণের অভিনন্দন করিলেন, মুনিশ্রেষ্ঠগণ বৈদিক মন্ত্রদ্বারা সেই জগদীশ্বরের পূজা করিলেন, গন্ধর্ব্বেরা স্তব করিতে থাকিয়া তাঁহার নিকটে উপস্থিত হইলেন এবং ইন্দ্র প্রীতিবশতঃ তাঁহার অভিনন্দন করিলেন ॥২৯॥

'ভগবন্! নারায়ণ! আপনি ধর্ম্মস্থাপনের উদ্দেশ্যে পৃথিবীতে প্রাদুর্ভূত হইয়াছিলেন। তাহার পর কংসপ্রভৃতি সকল দেবশত্রুকে সংহার করিয়া ভারার্ত্তা পৃথিবীকে সুস্থাবস্থায় স্থাপন করিয়া আসিয়াছেন; অতএব আপনাকে নমস্কার, আপনাকে নমস্কার ॥৩০॥

(৩০) ইমে পঞ্চ শ্লোকাঃ পি বঙ্গ বৰ্দ্ধ সো ন সন্তি।

ইত্যেবমুক্তা দেবসঙ্ঘোঽনুগম্য শ্রিয়া যুক্তং পুষ্পবৃষ্ট্যা ববর্ষ।
বাণী চাসীৎ সংশ্রিতা রূপিণী সা ভানোর্মধ্যে প্রবিশ ত্বস্তু রাজন্! ॥৩২॥
ভুজৈশ্চতুর্ভিঃ সমুপেতং মমেদং রূপং বিশিষ্টং জীবিতং সংস্থিতঞ্চ।
ভূমৌ গতং পূজয়তাঽপ্রমেয়ং সদা হি তস্মিন্নিবসামীতি দেবাঃ! ॥৩৩॥
দেবা নিবৃত্তাস্তৎপদং নাপ্নুবন্তো বুদ্ধ্যা দেবং সংস্মরন্তঃ প্রতীতাঃ।
ব্রহ্মাদ্যাস্তে তদ্গুণান্ কীর্ত্তয়ন্তঃ শুভাল্লোঁকান্ স্বান্ প্রপেদুঃ সুরেন্দ্রাঃ ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মৌসল-পর্ব্বণি রামকৃষ্ণয়োঃ স্বলোকগমনে চতুর্থোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

ইতীতি। শ্রিয়া লক্ষ্মীদেব্যা যুক্তম্, বাণী সরস্বতী, রূপিণী মূর্ত্তিমতী সতী, সংশ্রিতা নারায়ণমাশ্রিতা আসীৎ। হে রাজন্! জগদীশ্বর! ত্বং ভানোঃ সূর্য্যকল্পস্য তেজস্বিনঃ বৈকুণ্ঠলোকস্য মধ্যে প্রবিশ, ইতি চ দেবসঙ্ঘৈরুক্তমিতি শেষঃ ॥৩২॥

ভুজৈরিতি। বিশিষ্টমতিরিক্তং বাসুদেবরূপম্, ভূমৌ জীবিতমাসীৎ, সংস্থিতং পরং মৃতঞ্চ বভূব। হে দেবাঃ! ভূমৌ গতম্ অপ্রমেয়ং মাম্, যূয়ং পূজয়ত, তস্মিন্ ভূমিতলে ॥৩৩॥

দেবা ইতি। তস্য নারায়ণস্য, পদং প্রকৃতস্থানম্, নাপ্নুবন্তঃ অলভমানাঃ, প্রতীতা উপস্থিতাঃ। প্রপেদুঃ প্রাপুঃ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মৌসলপর্ব্বণি চতুর্থোঽধ্যায়ঃ ॥০॥

---

প্রভু! অলৌকিক, অক্ষয়, অতুলনীয়, দুর্জ্ঞেয় ও শাস্ত্রগম্য শ্রেষ্ঠ স্থানে আপনি গমন করুন এবং প্রত্যেক কল্পে উৎপন্ন ও পীড়িত লোকদিগকে রক্ষা করুন' ॥৩১॥

এই কথা বলিয়া দেবগণ তাঁহার অনুসরণ করিয়া তাঁহার উপরে পুষ্প বর্ষণ করিলেন। এই সময়ে মূর্ত্তিমতী হইয়া লক্ষ্মী ও সরস্বতী আসিয়া তাঁহাকে আশ্রয় করিলেন। তখন দেবগণ বলিলেন—'জগদীশ্বর! আপনি সূর্য্যকল্প বৈকুণ্ঠলোকমধ্যে প্রবেশ করুন' ॥৩২॥

(নারায়ণ বলিলেন—) 'দেবগণ! আমার এই রূপ চতুর্ভুজযুক্ত; এতদ্-ভিন্ন দ্বিভুজযুক্ত কৃষ্ণরূপে আমি মর্ত্ত্যলোকে জীবিত ছিলাম; পরে মৃত্যু বরণ করিয়াছি। তোমরা পৃথিবীগত আমার অপ্রমেয় মূর্ত্তির পূজা করিও। আমি সর্ব্বদাই নানা রূপে সেই পৃথিবীতে বাস করিয়া থাকি' ॥৩৩॥

তখন উপস্থিত দেবগণ নারায়ণের স্থানে যাইতে না পারিয়া, মনে মনে তাঁহাকে স্মরণ করিতে থাকিয়া নিবৃত্তি পাইলেন এবং ব্রহ্মাদি দেবশ্রেষ্ঠগণ

* '...পঞ্চমোঽধ্যায়ঃ'—পি নি।

## পঞ্চমোঽধ্যায়ঃ

—:০:—

বৈশম্পায়ন উবাচ।

দারুকোঽপি কুরূন্ গত্বা দৃষ্ট্বা পার্থান্ মহারথান্।
আচষ্ট মৌসলে বৃষ্ণীনন্যোন্যেনোপসংহৃতান্ ॥১॥
শ্রুত্বা বিনষ্টান্ বার্ষ্ণেয়ান্ সভোজান্ধককৌকুরান্।
পাণ্ডবাঃ শোকসন্তপ্তা বিত্রস্তমনসোঽভবন্ ॥২॥
ততোঽর্জ্জুনস্তানামন্ত্র্য কেশবস্য প্রিয়ঃ সখা।
প্রযযৌ মাতুলং দ্রষ্টুং নেদমস্তীতি চাব্রবীৎ ॥৩॥
স বৃষ্ণিনিলয়ং গত্বা দারুকেণ সহ প্রভো!।
দদর্শ দ্বারকাং বীরো মৃতনাথামিব স্ত্রিয়ম্ ॥৪॥

---

ভারতকৌমুদী

দারুক ইতি। কুরূন্ কুরুদেশম্, পার্থান্ কুন্তীপুত্রান্। মুসলস্যেদমিদমিতি মৌসলং ব্যসনং তস্মিন্ মুনিশাপজনিতেন মুসলেনোৎপাদিতায়াং বিপদীত্যর্থঃ। উপসংহৃতান্ বিনাশিতান্ ॥১॥

শ্রুত্বেতি। বিত্রস্তানি তৎস্ত্রীণাং রক্ষাবিষয়ে ভীতানি মনাংসি যেষাং তে ॥২॥

তত ইতি। তান্ অন্যপাণ্ডবান্। মাতুলং বসুদেবম্, ইদং যদুকুলম্ ॥৩॥

---

নারায়ণের গুণ কীর্ত্তন করিতে থাকিয়া আপন আপন মঙ্গলময় লোকে গমন করিলেন ॥৩৪॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—দারুকও কুরুদেশে যাইয়া মহারথ পাণ্ডবগণের সহিত সাক্ষাৎ করিয়া মুসলোৎপত্তিনিবন্ধন পরস্পর কর্ত্তৃক যদুবংশ বিনাশের বিষয় বলিল ॥১॥

ভোজ, অন্ধক ও কুকুরবংশীয়গণের সহিত বৃষ্ণিবংশীয়গণ বিনষ্ট হইয়াছেন শুনিয়া পাণ্ডবেরা শোকসন্তপ্ত হইলেন এবং তাঁহাদের মনও ভীত হইয়া পড়িল ॥২॥

তাহার পর কৃষ্ণের প্রিয়সখা অর্জ্জুন অন্যান্য পাণ্ডবের অনুমতি লইয়া মাতুল বসুদেবের সহিত সাক্ষাৎ করিবার জন্য দারুকের সহিত প্রস্থান করিলেন এবং বলিলেন—'সে যদুকুল আর নাই' ॥৩॥

যাঃ স্ম তা লোকনাথেন নাথবত্যঃ পুরাভবন্।
তাস্ত্বনাথাস্তদা নাথং পার্থং দৃষ্ট্বা বিচুক্রুশুঃ ॥৫॥
ষোড়শস্ত্রীসহস্রাণি বাসুদেবপরিগ্রহাঃ।
তাসামাসীন্মহান্নাদো দৃষ্ট্বৈবার্জ্জুনমাগতম্ ॥৬॥
তাস্তু দৃষ্ট্বৈব কৌরব্যো বাষ্পেণাপিহিতেক্ষণঃ।
হীনাঃ কৃষ্ণেন পুত্রৈশ্চ নাশকৎ সোঽভিবীক্ষিতুম্ ॥৭॥
স তাং বৃষ্ণ্যন্ধকজলাং হয়মীনাং রথোড়ুপাম্।
বাদিত্ররথঘোষৌঘাং বেশ্মতীর্থমহাগ্রহাম্ ॥৮॥
রত্নশৈবলসঙ্ঘাতাং বজ্রপ্রাকারমালিনীম্।
রথ্যাস্রোতোজলাবর্ত্তাং চত্বরস্তিমিতহ্রদাম্ ॥৯॥
রামকৃষ্ণমহাগ্রাহাং দ্বারকাং সরিতং তদা।
কালপাশগ্রহাং ভীমাং নদীং বৈতরণীমিব ॥১০॥
দদর্শ বাসবির্ধীমান্ বিহীনাং বৃষ্ণিপুঙ্গবৈঃ।
গতশ্রিয়ং নিরানন্দাং পদ্মিনীং শিশিরে যথা ॥১১॥ (কলাপকম্)

---

ভারতকৌমুদী

স ইতি। বৃষ্ণীনাং নিলয়ং বাসস্থানম্। মৃতো নাথঃ পতির্যস্যাস্তাম্ ॥৪॥

যা ইতি। লোকনাথেন কৃষ্ণেন। "ধান্যেন ধনবান্" ইত্যাদিবদভেদে তৃতীয়া। নাথং রক্ষকম্, বিচুক্রুশুঃ মুক্তকণ্ঠং রুরুদুঃ ॥৫॥

ষোড়শেতি। বাসুদেবস্য কৃষ্ণস্য পরিগ্রহাঃ কলত্রাণি। "পরিগ্রহঃ কলত্রে চ মূল্য-স্বীকারয়োরপি" ইতি মেদিনী ॥৬॥

তা ইতি। কৌরব্যোঽর্জ্জুনঃ, বাষ্পেণাশ্রুণা অপিহিতে আবৃতে ঈক্ষণে চক্ষুষী যস্য সঃ ॥৭॥

স ইতি। বৃষ্ণ্যন্ধকা এব জলানি যস্যাস্তাম্, হয়া অশ্বা এব মীনা যস্যাস্তাম্, রথা এব উড়ুপানি প্লবা যস্যাস্তাম্। বাদিত্রাণাং বাদ্যানাং রথানাঞ্চ ঘোষঃ শব্দ এব ওঘঃ প্রবাহশব্দো

---

রাজা! বীর অর্জ্জুন দারুকের সহিত বৃষ্ণিদের দেশে যাইয়া দেখিলেন—বিধবা স্ত্রীর ন্যায় দ্বারকানগরী পড়িয়া রহিয়াছে ॥৪॥

সেই যাঁহারা জগন্নাথ কৃষ্ণদ্বারা পূর্ব্বে নাথবতী ছিলেন, তখন সেই অনাথা নারীরা অর্জ্জুনকে নাথ দেখিয়া মুক্ত কণ্ঠে রোদন করিতে লাগিলেন ॥৫॥

কৃষ্ণের ষোড়শ সহস্র ভার্য্যা ছিলেন। অর্জ্জুনকে আগত দেখিয়াই তাঁহাদের বিশাল আর্ত্তনাদ উত্থিত হইল ॥৬॥

অর্জ্জুনও তাঁহাদিগকে দেখিয়াই অশ্রুসিক্ত নয়ন হইয়া পতিপুত্রবিহীন সেই নারীগণকে পূর্ণভাবে দেখিতে সমর্থ হইলেন না ॥৭॥

তাং দৃষ্ট্বা দ্বারকাং পার্থস্তাশ্চ কৃষ্ণস্য যোষিতঃ।
সস্বনং বাষ্পমুৎসৃজ্য নিপপাত মহীতলে ॥১২॥
সাত্রাজিতী ততঃ সত্যা রুক্মিণী চ বিশাংপতে!।
অভিপত্য প্ররুরুদুঃ পরিবার্য্য ধনঞ্জয়ম্ ॥১৩॥
ততস্তং কাঞ্চনে পীঠে সমুত্থাপ্যোপবেশ্য চ।
অভিনন্দ্য মহাত্মানং পরিবার্য্যোপতস্থিরে ॥১৪॥

ভারতকৌমুদী

যস্যাস্তাম্, বেশ্মানি গৃহাণি তীর্থানি ঘট্টসমূহাশ্চ মহান্তো গ্রহা গ্রাহা যস্যাস্তাম্। রত্নান্যেব শৈবলানি তেষাং সঙ্ঘাতঃ সমূহো যস্যাং তাম্, বজ্রপ্রাকারা হীরকখচিতপ্রাচীরাণ্যেব মালা শুক্তিকা স্রক্ সা অস্যা অস্তীতি তাম্। রথ্যা এব স্রোতোজলানি তেষাবর্ত্তো জলভ্রমির্যস্যাং তাম্, চত্বরাণ্যেব স্তিমিতহ্রদা নিশ্চলগর্ত্তা যস্যাস্তাম্, রামকৃষ্ণাবেব মহাগ্রাহৌ বিশালজলজন্তু যস্যাং তাম্, সরিতং নদীরূপাং দ্বারকাম্। অত্র "মুখং তব কুরঙ্গাক্ষি! সরোজমিতি নান্যথা" ইতি দর্পণোদাহৃতবৎ সমাসাভাবেঽপি রূপকম্। কালস্তাদৃশদুঃসময়ঃ পাশ ইব তং গৃহ্লাতীতি তাম্। বাসবস্যাপত্যমিতি বাসবিরর্জ্জুনঃ। শিশিরে শীতকালে ॥৮—১১॥

তামিতি। সস্বনং রোদনশব্দসহিতং যথা স্যাত্তথা ॥১২॥

সাত্রেতি। সত্রাজিতোঽপত্যং স্ত্রীতি সাত্রাজিতী, সত্যা সত্যভামা। অভিপত্য দ্রুত-মুপেত্য ॥১৩॥

তখন অর্জ্জুন একটী নদীস্বরূপা দ্বারকানগরী দর্শন করিলেন। বৃষ্ণি ও অন্ধকবংশীয় ব্যক্তিগণ তাহার জল, অশ্ব সকল তাহার মৎস্য, রথগুলি ভেলা, বাদ্যের ও রথের শব্দই প্রবাহের শব্দ, গৃহ ও ঘট্ট বিশাল জলজন্তু, রত্নই শৈবাল (শেওলা), হীরকখচিত প্রাচীর ঝিনুকরাশি, রথ্যা সকল স্রোত, চতুষ্পথগুলি আবর্ত্ত, চত্বরগুলি নিশ্চল হ্রদ এবং রাম ও কৃষ্ণরূপ বিশাল জলজন্তু ছিল; অথবা ভীষণ বৈতরণী নদীর ন্যায় দ্বারকানগরী অর্জ্জুনের দৃষ্টিগোচর হইল। সেই দুঃসময়ই তাহাতে কালপাশের ন্যায় ছিল। সেই দ্বারকায় তখন বৃষ্ণি-শ্রেষ্ঠেরা ছিলেন না, তাহার সৌন্দর্য্য তিরোহিত হইয়াছিল, কোন উৎসবও ছিল না; সুতরাং ধীমান্ অর্জ্জুন শীতকালে পদ্মিনীর ন্যায় সেই দ্বারকানগরী দর্শন করিয়াছিলেন ॥৮—১১॥

অর্জ্জুন সেই দ্বারকানগরী এবং কৃষ্ণের সেই ভার্য্যাগণকে দেখিয়া মুক্ত কণ্ঠে রোদন করিয়া ভূতলে পতিত হইলেন ॥১২॥

রাজা! তদনন্তর সত্রাজিতের তনয়া সত্যভামা এবং রুক্মিণী সত্বর আসিয়া অর্জ্জুনকে পরিবেষ্টন করিয়া রোদন করিতে লাগিলেন ॥১৩॥

(১৪) অক্রবত্যো মহাত্মানং—পি বঙ্গ বর্দ্ধ সো।

তত: সংস্তূয় গোবিন্দং কথয়িত্বা চ পাণ্ডবঃ।
আশ্বাস্য তাঃ স্ত্রিয়শ্চাপি মাতুলং দ্রষ্টুমভ্যগাৎ ॥১৫॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মৌসল-
পর্ব্বণি অর্জ্জুনাগমনে পঞ্চমোঽধ্যায়ঃ ॥•॥ *

—:০:—

## ষষ্ঠোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।
তং প্রবিষ্টং মহাত্মানং বীরমানকদুন্দুভিঃ।
পুত্রশোকেন সন্তপ্তো দদর্শ কুরুপুঙ্গবম্ ॥১॥

### ভারতকৌমুদী

তত ইতি। তং পার্থম্। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥১৪॥

তত ইতি। সংস্তূয় প্রশস্য, কথয়িত্বা নিজবৃত্তান্তমিতি শেষঃ। মাতুলং বসুদেবম্ ॥১৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মৌসলপর্ব্বণি পঞ্চমোঽধ্যায়ঃ ॥•॥

—:*:—

তমিতি। আনকদুন্দুভির্বসুদেবঃ। "বসুদেবোঽস্য জনকঃ স এবানকদুন্দুভিঃ" ইত্যমরঃ। কুরুপুঙ্গবমর্জ্জুনম্ ॥১॥

তৎপরে অন্যান্য স্ত্রীগণ আসিয়া মহাত্মা অর্জ্জুনকে তুলিয়া স্বর্ণময় আসনে বসাইয়া পরিবেষ্টনপূর্ব্বক অভিনন্দিত করিয়া উপস্থিত রহিলেন ॥১৪॥

তাহার পর অর্জ্জুন কৃষ্ণের প্রশংসা করিয়া, আপনাদের সংবাদ বলিয়া, সেই স্ত্রীগণকে আশ্বাস দিয়া মাতুল বসুদেবের সহিত সাক্ষাৎ করিবার জন্য গমন করিলেন ॥১৫॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—বীর, মহাত্মা ও কৌরবশ্রেষ্ঠ অর্জ্জুন প্রবেশ করিলে, পুত্রশোকসন্তপ্ত বসুদেব তাঁহাকে দর্শন করিলেন ॥১॥

* '...ষষ্ঠোঽধ্যায়ঃ'—পি নি।

(১) তং শয়ানং মহাত্মানং বীরমানকদুন্দুভিম্। পুত্রশোকেন সন্তপ্তং দদর্শ কুরুপুঙ্গবঃ॥ পি বঙ্গ বর্দ্ধ সো।

তস্যাশ্রুপরিপূর্ণাক্ষো ব্যূঢ়োরস্কো মহাভুজঃ।
আর্ত্তস্যার্ত্ততরঃ পার্থঃ পাদৌ জগ্রাহ ভারত ! ॥২॥
তস্য মূর্দ্ধানমাঘ্রাতুমিয়েষানকদুন্দুভিঃ।
স্বস্রীয়স্য মহাবাহুর্ন শশাক চ শত্রুহন্ ! ॥৩॥
সমালিঙ্গ্যার্জ্জুনং বৃদ্ধঃ স ভুজাভ্যাং মহাভুজঃ।
রুরোদাথ স্মরন্ শৌরিং বিললাপ সুবিহ্বলঃ ॥৪॥
ভ্রাতৄন্ পুত্ত্রাংশ্চ পৌত্ত্রাংশ্চ দৌহিত্রান্ স সখীনপি।
সুবৃত্তানথ দুর্বৃত্তানাত্মীয়ান্ স্বজনাংস্তথা ॥৫॥ (যুগ্মকম্)

বসুদেব উবাচ।

যৈর্জ্জিতা ভূমিপালাশ্চ দৈত্যাশ্চ শতশোঽর্জ্জুন !।
তান্ সর্ব্বানেহ পশ্যামি জীবাম্যর্জ্জুন ! দুর্ম্মনাঃ ॥৬॥

ভারতকৌমুদী

তস্যেতি। ব্যূঢ়ং ঘনমুরো বক্ষো যস্য সঃ। আর্ত্ততরঃ শোকাদধিকপীড়িতঃ ॥২॥

তস্যেতি। স্বস্রীয়স্য ভগিনীপুত্ত্রস্য, ন শশাক উত্থাতুমশক্তত্বাৎ, শত্রুহন্নিতি বৈশম্পায়নসম্বোধনম্ ॥৩॥

সমিতি। স আনকদুন্দুভিঃ। সুবিহ্বলঃ অতীবশোকাকুলঃ। সুবৃত্তান্ সচ্চরিত্রান্, দুর্বৃত্তান্ দুশ্চরিত্রান্ ॥৪—৫॥

যৈরিতি। যৈর্যাদবৈঃ। দুর্ম্মনাঃ শোকাদ্দুঃখিতচিত্তঃ ॥৬॥

---

ভরতনন্দন ! কঠিনবক্ষা, মহাবাহু ও অত্যন্ত শোকার্ত্ত অর্জ্জুন অশ্রুপূর্ণ নেত্রে যাইয়া শোকার্ত্ত বসুদেবের চরণযুগল ধারণ করিলেন ॥২॥

শত্রুহন্তা রাজা ! মহাবাহু বসুদেব ভাগিনেয় অর্জ্জুনের মস্তকাঘ্রাণ করিবার ইচ্ছা করিলেন বটে ; কিন্তু পারিলেন না ॥৩॥

তখন বৃদ্ধ ও মহাবাহু বসুদেব বাহুযুগলদ্বারা অর্জ্জুনকে আলিঙ্গন করিয়া কৃষ্ণকে স্মরণপূর্ব্বক অত্যন্ত শোকাকুল অবস্থায় রোদন করিতে লাগিলেন এবং সুবৃত্ত ও দুর্বৃত্ত ভ্রাতা, পুত্ত্র, পৌত্ত্র, দৌহিত্র, সখা, আত্মীয় ও স্বজনদিগকে স্মরণ করিয়া বিলাপ করিতে থাকিলেন ॥৪—৫॥

বসুদেব বলিলেন—'অর্জ্জুন ! যাহারা শত শত রাজা ও দৈত্যকে জয় করিয়াছিল, এখন তাহাদের সকলকে দেখিতেছি না ; অথচ অর্জ্জুন ! আমি শোকাকুলচিত্ত হইয়া এখনও জীবন ধারণ করিতেছি ॥৬॥

---

(৫) দ্বিতীয়ার্দ্ধং বঙ্গ বর্দ্ধ সো মি নাস্তি।

যৌ তাবর্জ্জুনশিষ্যৌ তে প্রিয়ৌ বহুমতৌ সদা।
তয়োরপনয়াৎ পার্থ! বৃষ্ণয়ো নিধনং গতাঃ ॥৭॥
যৌ তৌ বৃষ্ণিপ্রবীরাণাং দ্বাবেবাতিরথৌ মতৌ।
প্রদ্যুম্নো যুযুধানশ্চ কথয়ন্ কথসে চ যৌ ॥৮॥
তৌ সদা কুরুশার্দ্দূল! কৃষ্ণস্য প্রিয়ভাজনৌ।
তাবুভৌ বৃষ্ণিনাশস্য মুখমাস্তাং ধনঞ্জয়! ॥৯॥ (যুগ্মকম্)
ন তু গর্হামি শৈনেয়ং হার্দ্দিক্যং চাহমর্জ্জুন!।
অক্রূরং রৌক্মিণেয়ঞ্চ শাপো হ্যেবাত্র কারণম্ ॥১০॥
কেশিনং যস্তু কংসঞ্চ বিক্রম্য হতবান্ প্রভুঃ।
বিদেহমকরোৎ পার্থ! চৈদ্যঞ্চ বলগর্ব্বিতম্ ॥১১॥
নৈষাদিমেকলব্যঞ্চ চক্রে কালিঙ্গমাগধান্।
গান্ধারান্ কাশিরাজঞ্চ মরুভূমৌ চ পার্থিবান্ ॥১২॥
প্রাচ্যাংশ্চ দাক্ষিণাত্যাংশ্চ পার্বতীয়াংস্তথা নৃপান্।
সোঽভ্যুপেক্ষিতবানেবমনয়ান্মধুসূদনঃ ॥১৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

যাবিতি। শিষ্যৌ যুদ্ধশিক্ষায়াং শাসনীয়ৌ সাত্যকিপ্রদ্যুম্নৌ। অপনয়াদ্দুর্ব্যবহারাৎ। স চ প্রাগুক্তঃ ॥৭॥

যাবিতি। কথয়ন্ বীরসভায়ামুল্লিখন্, কথসে গুরুত্বাদাত্মশ্লাঘাং করোষি। মুখমাস্তং কারণম্ ॥৮—৯॥

নেতি। শৈনেয়ং সিবাদোত্থাপকং সাত্যকিম্, হার্দ্দিক্যং কৃতবর্ম্মাণম্। রৌক্মিণেয়ং প্রদ্যুম্নম্ ॥১০॥

---

অর্জ্জুন! সেই যাহারা তোমার প্রিয়শিষ্য ও সর্ব্বদা আদৃত ছিল, পৃথানন্দন! তাহাদেরই দুর্ব্যবহারে বৃষ্ণিবংশীয়েরা নিধন প্রাপ্ত হইয়াছে ॥৭॥

কৌরবশ্রেষ্ঠ অর্জ্জুন! সেই যে দুইজন বৃষ্ণিবংশীয় শ্রেষ্ঠ বীরগণের মধ্যে অতিরথ বলিয়া সকলের অভিমত ছিল এবং তুমি যে প্রদ্যুম্ন ও সাত্যকির কথা বলিয়া আত্মশ্লাঘা করিতে, কৃষ্ণের সর্ব্বদা প্রীতির পাত্র, সেই প্রদ্যুম্ন ও সাত্যকি যদুবংশ ধ্বংসের প্রথম কারণ হইয়াছিল ॥৮—৯॥

অর্জ্জুন! সাত্যকি, কৃতবর্ম্মা, অক্রূর ও প্রদ্যুম্নকে আমি নিন্দা করি না। কারণ, এই যদুবংশ ধ্বংসে গান্ধারী ও মুনিগণের শাপই কারণ ॥১০॥

---

(১১) বিক্রম্য জগতঃ প্রভুঃ—পি বঙ্গ বর্দ্ধ সো।

ত্বং হি তং নারদশ্চৈব মুনয়শ্চ সনাতনম্।
গোবিন্দমনঘং দেবমভিজানীধ্বমচ্যুতম্ ॥১৪॥
প্রত্যপশ্যচ্চ স বিভুর্জ্ঞাতিক্ষয়মধোক্ষজঃ।
সমুপেক্ষিতবান্নিত্যং স্বয়ং স মম পুত্রকঃ ॥১৫॥
গান্ধার্য্যা বচনং যত্তদৃষীণাঞ্চ পরন্তপ !।
তন্নূনমন্যথা কর্ত্তুং নৈচ্ছৎ স জগতঃ প্রভুঃ ॥১৬॥
যোঽসৌ সঙ্কল্পমাত্রেণ সৃষ্টিস্থিতিলয়ান্ প্রভুঃ।
বিদধাত্যপ্রমেয়াত্মা স নৈচ্ছৎ স্বকুলস্থিতিম্ ॥১৭॥

ভারতকৌমুদী

কেশিনমিতি। বিদেহং নিহতম্, চৈদ্যং চেদিদেশপতিং শিশুপালম্। নৈষাদিং নিষাদপুত্রম্ একলব্যং নাম। বিদেহং চক্র ইতি সম্বন্ধঃ। কালিঙ্গাদীংশ্চ বিদেহানকরোৎ। তনয়ান্ যাদবানাং দুর্নীতীঃ ॥১১—১৩॥

ত্বমিতি। অচ্যুতং নারায়ণং যূয়মভিজানীধ্বম্ ॥১৪॥

প্রতীতি। অধোক্ষজো নারায়ণঃ। ইদমতীববিস্ময়করমিতি ভাবঃ ॥১৫॥

গান্ধার্য্যা ইতি। বচনং শাপবাক্যম্। গান্ধারীবচনং স্ত্রীপর্ব্বণি ঋষীণাং বচনঞ্চাস্মিন্ পর্ব্বণি দ্রষ্টব্যম্ ॥১৬॥

ভারতভাবদীপঃ

তং শয়ানমিতি ॥১—৫॥ শিষ্যৌ প্রদ্যুম্নসাত্যকী ॥৬—১১॥ কাশিরাজং পৌণ্ড্রকম্ ॥১২॥ এতং বংশক্ষয়ম্ অনয়াৎ বালানামপরাধাৎ সত্যপি সামর্থ্যে উপেক্ষাকরণমনয়স্তস্মাদ্বা ॥১৩॥

পৃথানন্দন! যিনি বিক্রম প্রকাশ করিয়া কেশী, কংস, বলগর্ব্বিত শিশুপাল ও নিষাদপুত্র একলব্যকে বধ করিয়াছিলেন এবং কলিঙ্গরাজ, মগধরাজ, গান্ধারদেশীয় বীরগণ, কাশিরাজ, মরুভূমির রাজগণ, পূর্ব ও দক্ষিণদেশীয় রাজগণ এবং পার্ব্বত্যরাজগণকে জয় করিয়াছিলেন; সেই প্রভাবশালী মধুসূদন এইরূপ দুর্নীতি উপেক্ষা করিয়াছেন ॥১১—১৩॥

অর্জ্জুন! তুমি, নারদ ও অন্যান্য মুনিগণ—তোমরা সেই কৃষ্ণকে নিষ্পাপ, সনাতন, নারায়ণ বলিয়া অবগত ছিলে ॥১৪॥

আমার পুত্র অথচ প্রভু নারায়ণ নিজে প্রত্যক্ষ জ্ঞাতিক্ষয় দেখিয়াছেন এবং উপেক্ষা করিয়াছেন ॥১৫॥

শত্রুসন্তাপক অর্জ্জুন! গান্ধারীর ও ঋষিগণের সেই যে অভিসম্পাত হইয়াছিল, জগদীশ্বর সেই নারায়ণ তাহার অন্যথা করিতে ইচ্ছা করেন নাই ॥১৬॥

(১৭) ইতঃ প্রভৃতি শ্লোকত্রয়ং বঙ্গবাসী সংস্করণে নাস্তি।

ঋষয়ো যৎ প্রসাদেন সিধ্যন্তি তপসি স্থিতাঃ।
স ঋষীণাং হি বচনং নান্যথা কর্তুমৈহত ॥১৮॥
যশ্চ ভ্রূভঙ্গিমাত্রেণ সর্বান্ বারয়িতুং ক্ষমঃ;
স সাক্ষাৎ কলহে বৃত্তান্ নিঃসঙ্গবদুপৈক্ষত ॥১৯॥
প্রত্যক্ষং ভবতশ্চাপি তব পৌত্রঃ পরন্তপ!।
অশ্বত্থাম্না হতশ্চাপি জীবিতস্তস্য তেজসা ॥২০॥
পরস্পরং হন্যমানান্ সর্ব্বান্ প্রত্যক্ষমাত্মনঃ।
ইমাংস্তু নৈচ্ছৎ স্বান্ জ্ঞাতীন্ রক্ষিতুঞ্চ সখা তব ॥২১॥
ততঃ পুত্রাংশ্চ পৌত্রাংশ্চ ভ্রাতৃনথ সখীংস্তথা।
শয়ানান্ নিহতান্ দৃষ্ট্বা কৃষ্ণো মামব্রবীদিদম্ ॥২২॥

ভারতকৌমুদী

য ইতি। প্রভুঃ সর্ব্বশক্তিমান্। অপ্রমেয়াত্মা অজ্ঞেয়স্বরূপঃ ॥১৭॥

ঋষয় ইতি। বচনং শাপবাক্যম্, ঐহত অচেষ্টত ॥১৮॥

য ইতি। ক্ষমঃ সমর্থোঽভূৎ। বৃত্তান্ কৃতারম্ভান্, নিঃসঙ্গবৎ উদাসীন ইব ॥১৯॥

প্রত্যক্ষমিতি। পৌত্রঃ পরীক্ষিৎ। তেজসা প্রভাবেণ। বৃত্তান্তোঽয়মশ্বমেধপর্ব্বণি দ্রষ্টব্যঃ ॥২০॥

পরস্পরমিতি। স্বান্ স্বকীয়ান্, তব সখা কৃষ্ণঃ ॥২১॥

তত ইতি। শয়ানান্ ভূতলে শয়িতান্ ॥২২॥

সেই যিনি ইচ্ছামাত্রেই জগতের সৃষ্টি, স্থিতি ও লয় করিয়া থাকেন, অজ্ঞেয়স্বরূপ সেই নারায়ণ আপন বংশের স্থায়িত্ব ইচ্ছা করেন নাই ॥১৭॥

তপস্যায় প্রবৃত্ত ঋষিরা যাঁহার অনুগ্রহে সিদ্ধি লাভ করেন, তিনিই ঋষিদের বাক্যের অন্যথা করিবার চেষ্টা করেন নাই ॥১৮॥

যিনি কেবল ভ্রূভঙ্গিদ্বারাই সকলকে নিবারণ করিতে পারিতেন, তিনি নিজের সাক্ষাতে কলহে প্রবৃত্ত যাদবগণকে নিঃসম্পর্ক ব্যক্তির ন্যায় উপেক্ষা করিয়াছেন ॥১৯॥

শক্রসন্তাপক অর্জ্জুন! তোমার পৌত্র পরীক্ষিৎ অশ্বত্থামার ঐষীকাস্ত্রে নিহত হয়, আবার কৃষ্ণের প্রভাবে তোমার প্রত্যক্ষে সেই বালক জীবন লাভ করে ॥২০॥

নিজের সাক্ষাতে নিজের এই সকল জ্ঞাতি পরস্পর বধ করিতেছিল; কিন্তু তোমার সখা সেই কৃষ্ণ ইহাদিগকে রক্ষা করিবার ইচ্ছা করেন নাই ॥২১॥

(২১) প্রথমার্দ্ধঃ বঙ্গ বর্দ্ধ সো নি নাস্তি। (২২)···ততো মামব্রবীদিদম্—পি বঙ্গ বর্দ্ধ সো।

সংপ্রাপ্তোঽয়মন্তঃ কুলস্য ভরতর্ষভঃ।
আগমিষ্যতি বীভৎসুরিমাং দ্বারবতীং পুরীম্ ॥২৩॥
আখ্যেয়ং তস্য যদ্বৃত্তং বৃষ্ণীনাং বৈশসং মহৎ।
তদানন্তরকর্ত্তব্যং স কুর্য্যাৎ সুমহামনাঃ ॥২৪॥
স তু শ্রুত্বা মহাতেজা যদূনাং নিধনং প্রভো !।
আগন্তা ক্ষিপ্রমেবেহ ন মেঽত্রাস্তি বিচারণা ॥২৫॥
যোঽহং তমর্জ্জুনং বিদ্ধি যোঽর্জ্জুনঃ সোঽহমেব তু।
যদ্ব্রূয়াত্তত্তথা কার্য্যমিতি বুধ্যস্ব ভারতঃ ॥২৬॥

ভারতকৌমুদী

সমিতি। অন্তো নাশঃ। বীভৎসুরর্জ্জুনঃ ॥২৩॥

আখ্যেয়মিতি। আখ্যেয়ং ভবতা বক্তব্যম্, তস্য বীভৎসোরন্তিকে, বৃত্তং জাতম্, বৈশসং বিনাশঃ ॥২৪॥

অথার্জ্জুনশ্চেৎ নাগচ্ছেদিত্যাহ স ইতি। আগন্তা আগমিষ্যতি ॥২৫॥

অর্জ্জুনস্যাগমননিশ্চয়ে হেতুমাহ য ইতি। অর্জ্জুনো মে পরমসুহৃদিতি ভাবঃ। ভারতো ভরতবংশীয়োঽর্জ্জুনঃ যদ্ব্রূয়াৎ ভবতা তথা তৎকার্য্যম্ ॥২৬॥

ভারতভাবদীপঃ

সামর্থ্যমেবাহ—ত্বমিতি ॥১৪—২৫॥ যোঽহমিতি। নরনারায়ণয়োর্জীবপরমাত্মনোর্ব্যতিহারেণ ভগবতা ভেদ উক্তস্তং জ্ঞাত্বাঽনুবদন্নপি বসুদেবো ন শোকং মুঞ্চতীত্যাশ্চর্য্যং ভগবন্মায়াবলমিতি

তাহার পর পুত্র, পৌত্র, ভ্রাতা ও সখিগণ নিহত হইয়া ভূতলে শয়ন করিয়াছে ইহা দেখিয়া, কৃষ্ণ আসিয়া আমাকে এই কথা বলিয়াছিলেন—॥২২॥

'আজ যদুবংশের এই ধ্বংস হইয়াছে। ভরতবংশশ্রেষ্ঠ অর্জ্জুন এই দ্বারকা-নগরীতে আসিবেন ॥২৩॥

এই বৃষ্ণিবংশের যে ভীষণ ধ্বংস হইল, তাহা আপনি অর্জ্জুনের নিকটে বলিবেন। তখন সেই মহামনা অর্জ্জুন পরকর্ত্তব্য করিবেন ॥২৪॥

প্রভু! মহাতেজা অর্জ্জুন যদুবংশ ধ্বংস শুনিয়া সত্বরই এই দ্বারকানগরীতে আসিবেন, এ বিষয়ে আমার কোন সন্দেহ নাই ॥২৫॥

পিতা! আপনি ইহা অবগত হউন যে, যে আমি, সেই অর্জ্জুন এবং যে অর্জ্জুন, আমিও সেই-ই; অতএব ভরতনন্দন অর্জ্জুন আসিয়া যাহা বলিবেন, আপনি সেইভাবে তাহা করিবেন, ইহা বুঝিয়া রাখুন ॥২৬॥

(২৪) শেষার্দ্ধঃ বঙ্গ বর্দ্ধ সো নি নাস্তি। (২৬)···ইতি বুধ্যস্ব ভারত!—বঙ্গ বর্দ্ধ সো।

স স্ত্রীষু প্রাপ্তকালাসু পাণ্ডবো বালকেষু চ।
প্রতিপৎস্যতি বীভৎসুর্ভবতশ্চৌর্দ্ধদেহিকম্ ॥২৭॥
ইমাঞ্চ নগরীং সদ্যঃ প্রতিযাতে ধনঞ্জয়ে।
প্রাকারাট্টালকোপেতাং সমুদ্রঃ প্লাবয়িষ্যতি ॥২৮॥
অহং দেশে তু কস্মিংশ্চিৎ পুণ্যে নিয়মমাস্থিতঃ।
কালং কাঙ্ক্ষে সদ্য এব রামেণ সহিতো বনে ॥২৯॥
এবমুক্ত্বা হৃষীকেশো মামচিন্ত্যপরাক্রমঃ।
হিত্বা মাং বালকৈঃ সার্দ্ধং দিশং কামপ্যগাৎ প্রভুঃ ॥৩০॥
সোঽহং তৌ চ মহাত্মানৌ চিন্তয়ন্ রামকেশবৌ।
ঘোরং জ্ঞাতিবধঞ্চৈব ন ভুঞ্জে শোককর্ষিতঃ ॥৩১॥

---

## ভারতকৌমুদী

স ইতি। প্রাপ্তকালাসু মৃতাসু। প্রতিপৎস্যতি সম্পাদয়িষ্যতি ॥২৭॥
ভাবিনীমবস্থামাহ ইমামিতি। প্রতিযাতে হস্তিনাং প্রতি গতে ॥২৮॥
অহমিতি। নিয়মং তপস্যাব্রতম্। কালম্ আয়ুঃশেষসময়ম্ ॥২৯॥
এবমিতি। বালকৈঃ সার্দ্ধমিতি কৃষ্ণে প্রস্থিতে বালকাস্তমন্বগচ্ছন্নিত্যর্থঃ ॥৩০॥
স ইতি। ঘোরং জ্ঞাতিবধঞ্চ চিন্তয়ন্নিতি সম্বন্ধঃ ॥৩১॥

## ভারতভাবদীপঃ

ভাবঃ ॥২৬—২৮॥ কালং মৃত্যুমাত্মনঃ কর্ত্তা করিষ্যামি, সত্য ইত্যনেন মদ্বাক্যে সংশয়ো ন কর্ত্তব্য ইত্যুক্তম্ ॥২৯—৩৩॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে মৌসলপর্ব্বণি ষষ্ঠোঽধ্যায়ঃ ॥৬॥

---

স্ত্রীলোকগণ, বালকগণ এবং আপনি কালপ্রাপ্ত হইলে, পাণ্ডুনন্দন সেই অর্জ্জুন আপনাদের ঔর্দ্ধদেহিক কার্য্য করিবেন ॥২৭॥

অর্জ্জুন চলিয়া গেলে সমুদ্র সদ্যই প্রাচীর ও অট্টালিকার সহিত এই দ্বারকানগরীকে প্লাবিত করিবে ॥২৮॥

আমি রামের সহিত বনে কোন পবিত্র স্থানে নিয়ম অবলম্বন করিয়া সদ্যই কালপ্রাপ্তির আকাঙ্ক্ষা করি' ॥২৯॥

অর্জ্জুন ! অচিন্ত্যপরাক্রম ও প্রভাবশালী কৃষ্ণ এইরূপ বলিয়া আমাকে পরিত্যাগ করিয়া বালকগণের সহিত কোন দিকে চলিয়া গিয়াছেন ॥৩০॥

---

(২৯) কালং কর্ত্তা সত্য এব—পি বঙ্গ বর্দ্ধ সো।
(৩১)···চিন্তয়ন্ ভ্রাতরৌ তব—পি বঙ্গ বর্দ্ধ সো।

ন ভোক্ষ্যে ন চ জীবিষ্যে দিষ্ট্যা প্রাপ্তোঽসি পাণ্ডব !।
যদুক্তং পার্থ ! কৃষ্ণেন তৎসর্বমখিলং কুরু ॥৩২॥
এতত্তে পার্থ ! রাজ্যঞ্চ স্ত্রিয়ো রত্নানি চৈব হি।
ইষ্টান্ প্রাণানহং হীমাংস্ত্যক্ষ্যামি রিপুসূদন ! ॥৩৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মৌসল-
পর্ব্বণি অর্জ্জুনবসুদেবসংবাদে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥০॥ *

## সপ্তমোঽধ্যায়

বৈশম্পায়ন উবাচ।
এবমুক্তঃ স বীভৎসুর্ম্মাতুলেন পরন্তপ !।
দুর্ম্মনা দীনবদনং বসুদেবমুবাচ হ ॥১॥

---

ভারতকৌমুদী

নেতি। ন ভোক্ষ্যে শোকাতিশয়াৎ ন ভক্ষয়িষ্যামি, তথা চ সতি ন জীবিষ্যে, দিষ্ট্যা ভাগ্যেন। অখিলং নির্ব্বিঘ্নম্ ॥৩২॥

এতদিতি। এতদ্রাজ্যং রত্নঞ্চ ইমাঃ স্ত্রিয়শ্চ তে তবাধীনাঃ, অতঃ খল্বেষাং সুব্যবস্থাং যথেষ্টং কর্ত্তুমর্হসীতি ভাবঃ ॥৩৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মৌসলপর্ব্বণি ষষ্ঠোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

এবমিতি। বীভৎসুরর্জ্জুনঃ। দীনবদনং বিষাদেন মলিনমুখম্ ॥১॥

---

সেই আমি মহাত্মা রাম ও কৃষ্ণের এবং ভয়ঙ্কর জ্ঞাতিবধের চিন্তা করিতে থাকিয়া শোকক্লিষ্ট হইয়া ভোজনই করি না ॥৩১॥

পাণ্ডুনন্দন ! আমি ভোজন করিব না, জীবিতও থাকিব না; ভাগ্যবশতঃ তুমি উপস্থিত হইয়াছ; অতএব পৃথানন্দন ! কৃষ্ণ যাহা যাহা বলিয়াছেন, তুমি সেই সমস্ত কার্য্য নির্ব্বিঘ্নে সম্পাদন কর ॥৩২॥

রিপুদমন পৃথানন্দন ! এই রাজ্য ও রত্ন এবং এই স্ত্রীলোক সকল এখন তোমারই অধীন। প্রিয় হইলেও আমি এই প্রাণ ত্যাগ করিব' ॥৩৩॥

---

(৩২) ন মোক্ষ্যে ন চ জীবিষ্যে—নি। * '…সপ্তমোঽধ্যায়ঃ'—পি নি।

নাহং বৃষ্ণিপ্রবীরেণ বন্ধুভিশ্চৈব মাতুল ! ।
বিহীনাং পৃথিবীং দ্রষ্টুং শক্যামীহ কথঞ্চন ॥২॥
রাজা চ ভীমসেনশ্চ সহদেবশ্চ পাণ্ডবঃ ।
নকুলো যাজ্ঞসেনী চ ষড়েকমনসো বয়ম্ ॥৩॥
রাজ্ঞঃ সংক্রমণে চাপি কালোঽয়ং নিত্যমেব হি ।
তমিমং বিদ্ধি সম্প্রাপ্তং কালং কালবিদাংবর ! ॥৪॥
সর্ব্বথা বৃষ্ণিদারাংস্তু বালং বৃদ্ধং তথৈব চ ।
নয়িষ্যে পরিগৃহ্যাহমিন্দ্রপ্রস্থমরিন্দম ! ॥৫॥
ইত্যুক্ত্বা দারুকমিদং বাক্যমাহ ধনঞ্জয়ঃ ।
অমাত্যান্ বৃষ্ণিবীরাণাং দ্রষ্টুমিচ্ছামি মা চিরম্ ॥৬॥

---

ভারতকৌমুদী

নেতি। বৃষ্ণিপ্রবীরেণ কৃষ্ণেন, বন্ধুভিঃ সাত্যকিপ্রভৃতিভিঃ ॥২॥

রাজেতি। রাজা যুধিষ্ঠিরঃ। পাণ্ডবোঽহম্। ষণ্ণামেকমনস্কতয়া যদহং করোমি, তে পঞ্চাপি তদেব করিষ্যন্তীতি ভাবঃ ॥৩॥

রাজ্ঞ ইতি। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য, সংক্রমণে বৃষ্ণিদারাদীনাম্ ইন্দ্রপ্রস্থপ্রাপণে। তৎ সংক্রমণোচিতম্ ॥৪॥

অতএবাহ সর্ব্বথেতি। বৃষ্ণিদারান্ বৃষ্ণিবংশীয়ানাং কলত্রাণি ॥৫॥

ইতীতি। মা চিরং তেষামানয়নে বিলম্বং ন কুরু ॥৬॥

বৈশম্পায়ন বলিলেন—শত্রুসন্তাপক রাজা! মাতুল বসুদেব এইরূপ বলিলে, দুঃখিত চিত্ত অর্জ্জুন শোকবশতঃ মলিনবদন বসুদেবকে বলিলেন—॥১॥

'মাতুল! বৃষ্ণিবংশপ্রবীর কৃষ্ণ এবং সাত্যকিপ্রভৃতি বন্ধুগণ না থাকায়, এখানে থাকিয়া আমি কোন প্রকারেই পৃথিবীর দর্শনও করিতে পারিতেছি না ॥২॥

যুধিষ্ঠির, ভীম, আমি, নকুল, সহদেব ও দ্রৌপদী—আমাদের এই ছয় জনেরই একপ্রকার মনোভাব চলিয়া আসিতেছে ॥৩॥

কালজ্ঞশ্রেষ্ঠ! বৃষ্ণিবংশীয় বীরগণের ভার্য্যা প্রভৃতিকে ইন্দ্রপ্রস্থে লইয়া যাওয়ার পক্ষে রাজা যুধিষ্ঠিরের চিরদিনই ইচ্ছা আছে। এই তাহার কাল উপস্থিত হইয়াছে, ইহা আপনি অবগত হউন ॥৪॥

অতএব শত্রুদমন! নিশ্চয়ই আমি বৃষ্ণিবংশীয়গণের ভার্য্যাগণ, বালকগণ ও বৃদ্ধগণকে ইন্দ্রপ্রস্থে লইয়া যাইব' ॥৫॥

---

(৪)···কালোঽয়ং বর্ত্ততে ধ্রুবম্—বঙ্গ বর্দ্ধ সো।

ইত্যেবমুক্ত্বা বচনং সুধর্ম্মাং যাদবীং সভাম্।
প্রবিবেশার্জ্জুনঃ শূরঃ শোচমানো মহারথান্ ॥৭॥
তমাসনগতং তত্র সর্বাঃ প্রকৃতয়স্তথা।
ব্রাহ্মণা নাগরাস্তত্র পরিবার্য্যোপতস্থিরে ॥৮॥
তান্ দীনমনসঃ সর্বান্ বিমূঢ়ান্ গতচেতসঃ।
উবাচেদং বচঃ কালে পার্থো দীনতরস্তদা ॥৯॥
শক্রপ্রস্থমহং নেষ্যে বৃষ্ণ্যন্ধকজনং স্বয়ম্।
ইদন্তু নগরং সর্বং সমুদ্রঃ প্লাবয়িষ্যতি ॥১০॥
সজ্জীকুরুত যানানি রত্নানি বিবিধানি চ।
বজ্রোঽয়ং ভবতাং রাজা শক্রপ্রস্থে ভবিষ্যতি ॥১১॥

---

ভারতকৌমুদী

ইতীতি। সুধর্ম্মাং নাম। মহারথান্ কৃষ্ণাদীন্, শোচমানঃ শোচন্ ॥৭॥

তমিতি। তমর্জ্জুনম্, তত্র যাদবসভায়াম্, প্রকৃতয়ঃ প্রজাঃ ॥৮॥

তানিতি। তান্ প্রকৃতিপ্রভৃতীন্, গতচেতসঃ শোকেনাচেতনানিব ॥৯॥

শক্রেতি। শক্রপ্রস্থমিন্দ্রপ্রস্থম্। কথমিন্দ্রপ্রস্থং নেষ্যসীত্যাহ ইদমিতি ॥১০॥

সজ্জীতি। বজ্রো নামানিরুদ্ধপুত্রঃ। তথা চ শ্রীমদ্ভাগবতে দশমস্কন্ধে নবতিতমাধ্যায়ে—"তস্যাং ততোঽনিরুদ্ধোঽভূন্নাগাযুতবলান্বিতঃ। স চাপি রুক্মিণঃ পৌত্রীং দৌহিত্রো জগৃহে ততঃ॥ বজ্রস্তস্যামভূদ্‌যস্তু মৌসলাদবশেষিতঃ।" ॥১১॥

---

এই কথা বলিয়া অর্জ্জুন দারুককে বলিলেন—'বৃষ্ণিবীরগণের অমাত্যবর্গকে আমি দেখিতে ইচ্ছা করি; সুতরাং তুমি বিলম্ব করিও না' ॥৬॥

এই কথা বলিয়া বীর অর্জ্জুন মহারথ কৃষ্ণপ্রভৃতির জন্য শোক করিতে থাকিয়া সুধর্ম্মানাম্নী যাদবসভায় প্রবেশ করিলেন ॥৭॥

অর্জ্জুন যাদবসভায় উপস্থিত হইয়া আসনে উপবেশন করিলে, সমস্ত প্রজা, ব্রাহ্মণগণ ও নগরবাসিগণ সেস্থানে উপস্থিত হইয়া অর্জ্জুনকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতে লাগিল ॥৮॥

তাহারা সকলেই শোকে বিষণ্ণচিত্ত, কর্ত্তব্যবিমূঢ়, এমন কি অচেতনপ্রায় ছিল। সেই সময়ে অত্যন্ত বিষণ্ণ অর্জ্জুন তাহাদিগকে এই কথা বলিলেন—॥৯॥

'আমি নিজে বৃষ্ণিবংশীয় ও অন্ধকবংশীয় সমস্ত লোককে ইন্দ্রপ্রস্থে লইয়া যাইব। কারণ, সমুদ্র এই সমগ্র দ্বারকানগরীকে প্লাবিত করিবে ॥১০॥

অতএব আপনারা যান ও নানাবিধ রত্ন সজ্জিত করুন। এই বজ্র সেই ইন্দ্রপ্রস্থে আপনাদের রাজা হইবেন ॥১১॥

---

(৭)...শোচমানো মহাভুজঃ—নি। (৯) নিহতান্ গতচেতসঃ—পি বঙ্গ বৰ্দ্ধ সো।

সপ্তমে দিবসে চৈব রবৌ বিমল উদ্গতে।
বহির্বৎস্যামহে সর্ব্বে সজ্জীভবত মা চিরম্ ॥১২॥
ইত্যুক্তাস্তেন তে সর্বে পার্থেনাক্লিষ্টকর্ম্মণা।
সজ্জমাশু ততশ্চক্রুঃ স্বসিদ্ধ্যর্থং সমুৎসুকাঃ ॥১৩॥
তাং রাত্রিমবসৎ পার্থঃ কেশবস্য নিবেশনে।
মহতা শোকমোহেন সহসাভিপরিপ্লুতঃ ॥১৪॥
শ্বোভূতেঽথ ততঃ শৌরির্বসুদেবঃ প্রতাপবান্।
যুক্ত্বাত্মানং মহাতেজা জগাম গতিমুত্তমাম্ ॥১৫॥
ততঃ শব্দো মহানাসীদ্বসুদেবনিবেশনে।
দারুণঃ ক্রোশতীনাঞ্চ রুদতীনাঞ্চ যোষিতাম্ ॥১৬॥

---

ভারতকৌমুদী

সপ্তম ইতি। বহিঃ দ্বারকানগরাদ্বহির্দেশে। তৎপরমেব সমুদ্রেন দ্বারকায়াঃ প্লাবনাবশ্যম্ভাবাৎ ॥১২॥

ইতীতি। স্বসিদ্ধ্যর্থং স্বস্বজীবনরক্ষার্থম্ ॥১৩॥

তামিতি। নিবেশনে ভবনে ॥১৪॥

শ্ব ইতি। শ্বোভূতে পরদিনে জাতে, শৌরিঃ শূরপুত্রঃ। আত্মানং জীবম্, যুক্ত্বা পরমাত্মনি সংযোজ্য ॥১৫॥

তত ইতি। শব্দ আর্ত্তনাদঃ। ক্রোশতীনামাহ্বয়ন্তীনাম্ ॥১৬॥

অদ্য হইতে সপ্তম দিবসে নির্ম্মল প্রভাতকালে আমরা সকলে দ্বারকানগরীর বাহিরে বাস করিব; অতএব আপনারা সকলে সজ্জিত হউন, বিলম্ব করিবেন না' ॥১২॥

অনায়াসে কার্য্যকারী অর্জ্জুন এইরূপ বলিলে, তাহারা সকলে আপন আপন জীবন রক্ষার নিমিত্ত উৎকণ্ঠিত হইয়া সত্বর সমস্ত বস্তু সজ্জিত করিল ॥১৩॥

অর্জ্জুন হঠাৎ শোকে ও মোহে আক্রান্ত হইয়া, কৃষ্ণের গৃহে সেই রাত্রি বাস করিলেন ॥১৪॥

তাহার পর পরদিন প্রভাতকালে প্রতাপশালী ও মহাতেজা শূরনন্দন বসুদেব পরমাত্মাতে জীবাত্মাকে সংযুক্ত করিয়া উত্তমগতি লাভ করিলেন ॥১৫॥

তদনন্তর বসুদেবের গৃহে সম্বোধনকারিণী ও রোদনপ্রবৃত্তা নারীদের বিশাল ও ভীষণ আর্ত্তনাদ উত্থিত হইল ॥১৬॥

প্রকীর্ণমূর্দ্ধজাঃ সর্ব্বা বিমুক্তাভরণস্রজঃ।
উরাংসি পাণিভির্ঘ্নন্ত্যো ব্যলপন্ করুণং স্ত্রিয়ঃ ॥১৭॥
তং দেবকী চ ভদ্রা চ রোহিণী মদিরা তথা।
অন্বারোঢ়ুং ব্যবসিতা ভর্ত্তারং যোষিতাংবরাঃ ॥১৮॥
ততঃ শৌরিং নৃযুক্তেন বহুমূল্যেন ভারত!।
যানেন মহতা পার্থো বহির্নিষ্ক্রাময়ত্তদা ॥১৯॥
তমন্বয়ুস্তত্র তত্র দুঃখশোকসমন্বিতাঃ।
দ্বারকাবাসিনঃ সর্ব্বে পৌরজানপদাঃ হিতাঃ ॥২০॥
তস্যাশ্বমেধিকং ছত্রং দীপ্যমানাশ্চ পাবকাঃ।
পুরস্তাত্তস্য যানস্য যাজকাশ্চ ততো যযুঃ ॥২১॥

---

ভারতকৌমুদী

প্রকীর্ণেতি। প্রকীর্ণমূর্দ্ধজা বিক্ষিপ্তকেশাঃ। উরাংসি বক্ষাংসি, ঘ্নন্ত্যো ঘ্নন্ত্যস্তাড়য়ন্ত্যঃ ॥১৭॥

তমিতি। দেবক্যাদয়শ্চতস্রো বসুদেবভার্য্যাঃ। ভর্ত্তারমনু লক্ষ্যীকৃত্য আরোঢ়ুং চিতায়ামিতি শেষঃ, ব্যবসিতা উদ্যুক্তা আসন্ ॥১৮॥

তত ইতি। শৌরিং বসুদেবম্, নৃযুক্তেন মনুষ্যবাহিতেন। পার্থোঽর্জ্জুনঃ ॥১৯॥

তমিতি। অন্বয়ুরন্বগচ্ছন্ ॥২০॥

তস্যেতি। আশ্বমেধিকম্ অশ্বমেধযজ্ঞযোগ্যম্, দীপ্যমানাঃ প্রজ্বলন্তঃ পাবকা অগ্নয়ঃ ॥২১॥

সকল নারীই মালা ও অলঙ্কার পরিত্যাগ করিয়া হস্তদ্বারা বক্ষ তাড়ন করিতে থাকিয়া বিক্ষিপ্ত কেশে ও করুণ স্বরে বিলাপ করিতে লাগিলেন ॥১৭॥

তখন নারীশ্রেষ্ঠা দেবকী, ভদ্রা, রোহিণী ও মদিরা ভর্ত্তার অনুগমন করিবার জন্য প্রস্তুত হইলেন ॥১৮॥

ভরতনন্দন! তৎপরে অর্জ্জুন মনুষ্যবাহিত, বহুমূল্য ও উত্তম যানে আরোহণ করাইয়া বসুদেবকে বাহিরে লইয়া গেলেন ॥১৯॥

ক্রমে দুঃখে ও শোকে সমাকুল লোকেরা সেই সেই স্থানে বসুদেবের অনুগমন করিতে লাগিল এবং দ্বারকাবাসী, সন্নিহিত পুরবাসী ও দেশবাসী লোকেরা পথে দাঁড়াইয়া থাকিল ॥২০॥

অশ্বমেধের যোগ্য ছত্র ও প্রজ্বলিত অগ্নি বসুদেবের সেই যানের অগ্রে অগ্রে চলিতে লাগিল এবং যাজক ব্রাহ্মণেরাও যাইতে লাগিলেন ॥২১॥

---

(১৮) অন্বারোহন্ত চ তদা—পি বঙ্গ বর্দ্ধ সো।

অন্বজগ্মুশ্চ তং বীরং দেব্যস্তা বৈ স্বলঙ্কৃতাঃ।
স্ত্রীসহস্রৈঃ পরিবৃতা বধূভিশ্চ সহস্রশঃ ॥২২॥
যস্তু দেশঃ প্রিয়স্তস্য জীবতোঽভূন্মহাত্মনঃ।
তত্রৈনমুপসঙ্কল্প্য পিতৃমেধং প্রচক্রিরে ॥২৩॥
তং চিতাগ্নিগতং বীরং শূরপুত্রং বরাঙ্গনাঃ।
ততোঽন্বারুরুহুঃ পত্ন্যশ্চতস্রঃ পতিলোকগাঃ ॥২৪॥
তং বৈ চতসৃভিঃ স্ত্রীভিরন্বিতং পাণ্ডুনন্দনঃ।
অদাহয়চ্চন্দনৈশ্চ গন্ধৈরুচ্চাবচৈরপি ॥২৫॥
ততঃ প্রাদুরভূচ্ছব্দঃ সমিদ্ধস্য বিভাবসোঃ।
সামগানাঞ্চ নির্ঘোষো নরাণাং রুদতামপি ॥২৬॥
ততো বজ্রপ্রধানাস্তে বৃষ্ণ্যন্ধককুমারকাঃ।
সর্বে চৈবোদকং চক্রুঃ স্ত্রিয়শ্চৈব মহাত্মনঃ ॥২৭॥

---

ভারতকৌমুদী

অন্বিতি। দেব্যো দেবকীপ্রভৃতয়ঃ। বধূভিঃ পুত্রপৌত্রভার্য্যাভিঃ ॥২২॥
য ইতি। উপসঙ্কল্প্য সঙ্কল্পপূর্ব্বকং স্থাপয়িত্বা, পিতৃমেধম্ অন্ত্যেষ্টিম্ ॥২৩॥
তমিতি। বরাঙ্গনা দেবকীপ্রভৃতয়ঃ। পতিলোকগাঃ পতিলোকগমনেচ্ছবঃ ॥২৪॥
তমিতি। পাণ্ডুনন্দনোঽর্জ্জুনঃ। চন্দনৈঃ কাষ্ঠৈঃ, উচ্চাবচৈর্নানাবিধৈঃ ॥২৫॥
তত ইতি। সমিদ্ধস্য প্রজ্বলিতস্য, বিভাবসোরগ্নেঃ, নির্ঘোষো বেদপাঠধ্বনিঃ ॥২৬॥
তত ইতি। বজ্রস্তদাখ্যোঽনিরুদ্ধপুত্র এব প্রধানো যেষাং তে। উদকং তর্পণম্, মহাত্মনো বসুদেবস্য ॥২৭॥

---

ক্রমে দেবকীপ্রভৃতি বসুদেবভার্য্যারা সমীচীনভাবে অলঙ্কৃত এবং সহস্র সহস্র পুত্রবধূ ও অন্যান্য বহু স্ত্রীলোকে পরিবেষ্টিত হইয়া বসুদেবের অনুগমন করিলেন ॥২২॥

জীবিত অবস্থায় মহাত্মা বসুদেবের যে স্থানটী প্রিয় ছিল, সেই স্থানে তাঁহাকে লইয়া যাইয়া সঙ্কল্পপূর্ব্বক সকলে তাঁহার অন্ত্যেষ্টি করিল ॥২৩॥

বসুদেব চিতাগ্নিতে স্থাপিত হইলে, দেবকীপ্রভৃতি তাঁহার চারিটী ভার্য্যা পতিলোক লাভ করিবার ইচ্ছা করিয়া সেই চিতায় আরোহণ করিলেন ॥২৪॥

বসুদেব চারিটী ভার্য্যার সহিত চিতায় মিলিত হইলে, অর্জ্জুন চন্দনকাষ্ঠ ও নানাবিধ গন্ধদ্রব্যদ্বারা তাঁহাকে দাহ করাইলেন ॥২৫॥

তাহার পর প্রজ্বলিত অগ্নির শব্দ, ব্রাহ্মণগণের সামগানধ্বনি এবং রোদনকারী লোকদিগের আর্ত্তনাদ উত্থিত হইল ॥২৬॥

অলুপ্তধর্ম্মস্তং ধর্ম্মং কারয়িত্বা স ফাল্গুনঃ।
জগাম বৃষ্ণয়ো যত্র বিনষ্টা ভরতর্ষভ ! ॥২৮॥
স তান্ দৃষ্ট্বা নিপতিতান্ কদনে ভৃশদুঃখিতঃ।
বভূবাতীব কৌরব্যঃ প্রাপ্তকালং চকার হ ॥২৯॥
যথাপ্রধানতশ্চৈব চক্রে সর্বাস্তথা ক্রিয়াঃ।
যে হতা ব্রহ্মশাপেন মুসলৈরেরকোদ্ভবৈঃ ॥৩০॥
ততঃ শরীরে রামস্য বাসুদেবস্য চোভয়োঃ।
অন্বিষ্য দাহয়ামাস পুরুষৈরাপ্তকারিভিঃ ॥৩১॥
স তেষাং বিধিবৎ কৃত্বা প্রেতকার্য্যাণি পাণ্ডবঃ।
সপ্তমে দিবসে প্রায়াদ্রথমারুহ্য সত্বরঃ ॥৩২॥

ভারতকৌমুদী

অলুপ্তেতি। ন লুপ্তো ধর্ম্মো যস্মিন্ সঃ, ধর্ম্মং ধর্ম্মক্রিয়াম্, ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥২৮॥

স ইতি। কদনে সর্ব্বযাদববিনাশস্থানে। প্রাপ্তকালং তৎকালোচিতং কার্য্যম্ ॥২৯॥

যথেতি। যথাপ্রধানতঃ প্রধানানুক্রমেণ। এরকাস্তৃণবিশেষা উদ্ভবস্তেভ্য ইতি তৈঃ মুসলরেণুৎপন্নশরাখ্যতৃণৈরিত্যর্থঃ। মুসলৈরিতি গুরুত্বাদ্বহুবচনম্ ॥৩০॥

তত ইতি। শরীরে দেহদ্বয়ম্। আপ্তা বিশ্বস্তাঃ কারিণ ঔর্দ্ধদেহিকক্রিয়াদিকারিণশ্চ তৈঃ ॥৩১॥

স ইতি। পাণ্ডবোঽর্জ্জুনঃ। প্রায়াৎ স্বদেশং প্রতি প্রস্থিতবান্ ॥৩২॥

---

তদনন্তর বজ্রপ্রভৃতি সেই বৃষ্ণিবংশীয় ও অন্ধকবংশীয় কুমাররা সকলে এবং স্ত্রীলোকেরা মহাত্মা বসুদেবের তর্পণ করিল ॥২৭॥

ভরতশ্রেষ্ঠ ! পরে অক্ষুণ্ণধর্ম্মা অর্জ্জুন বসুদেবের অন্ত্যেষ্টি করাইয়া, যেস্থানে বৃষ্ণিগণ বিনষ্ট হইয়াছিলেন, সেইস্থানে গমন করিলেন ॥২৮॥

অর্জ্জুন যাদবগণকে বিনাশস্থানে নিপতিত দেখিয়া অত্যন্ত দুঃখিত হইয়া তৎকালোচিত কার্য্য করিলেন ॥২৯॥

যাহারা ব্রহ্মশাপের প্রভাবে মুসলরেণুজাত এরকাদ্বারা নিহত হইয়াছিল, প্রধানানুক্রমে তাহাদের সমস্ত ক্রিয়া অর্জ্জুন করাইলেন ॥৩০॥

তাহার পর অর্জ্জুন রাম ও কৃষ্ণের শরীর দুইটী অন্বেষণ করিয়া বিশ্বস্ত ঔর্দ্ধদেহিক ক্রিয়াধিকারী পুরুষগণদ্বারা সেই শরীর দুইটী দাহ করাইলেন ॥৩১॥

অর্জ্জুন যথাবিধানে তাঁহাদের প্রেতকার্য্য করাইয়া সপ্তম দিবসে রথে আরোহণ করিয়া সত্বর দ্বারকা হইতে প্রস্থান করিলেন ॥৩২॥

অশ্বযুক্তৈ রথৈশ্চাপি গোখরোষ্ট্রযুতৈরপি।
স্ত্রিয়স্তা বৃষ্ণিবীরাণাং রুদত্যঃ শোককর্শিতাঃ ॥৩৩॥
অনুজগ্মুর্মহাত্মানং পাণ্ডুপুত্রং ধনঞ্জয়ম্।
ভৃত্যাশ্চান্ধকবৃষ্ণীনাং সাদিনো রথিনশ্চ যে ॥৩৪॥ (যুগ্মকম্)
বীরহীনা বৃদ্ধবালাঃ পৌরজানাপদাস্তথা।
যযুস্তে পরিবার্য্যাথ কলত্রং পার্থশাসনাৎ ॥৩৫॥
কুঞ্জরৈশ্চ গজারোহা যযুঃ শৈলনিভৈস্তথা।
সপাদরক্ষৈঃ সংযুক্তাঃ সোত্তরায়ুধিকা যযুঃ ॥৩৬॥
পুত্রাশ্চান্ধকবৃষ্ণীনাং সর্বে পার্থমনুব্রতাঃ।
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ শূদ্রাশ্চৈব মহাধনাঃ ॥৩৭॥

---

ভারতকৌমুদী

অশ্বেতি। খরা গর্দ্দভাঃ। সাদিনোঽশ্বারোহিণঃ ॥৩৩—৩৪॥

বীরেতি। বীরহীনা রক্ষকবীরজনরহিতাঃ। কলত্রং বৃষ্ণিবংশীয়ানাং ভার্য্যাগণম্ ॥৩৫॥

কুঞ্জরৈরিতি। উত্তরৈরগ্রগামিভিঃ আয়ুধিকৈরস্ত্রধারিভিঃ সহেতি তে ॥৩৬॥

পুত্রা ইতি। পার্থমর্জ্জুনম্ অনু লক্ষ্যীকৃত্য ব্রতং গমননিয়মো যেষাং তে। মহাধনা ধনিনশ্চ ॥৩৭॥

---

তৎকালে বৃষ্ণিবংশীয়গণের শোকার্ত্ত স্ত্রীগণ রোদন করিতে থাকিয়া অশ্বযুক্ত রথে এবং গো, গর্দ্দভ, উষ্ট্রযুক্ত যানে আরোহণ করিয়া মহাত্মা অর্জ্জুনের অনুগমন করিতে লাগিলেন, আর অন্ধক ও বৃষ্ণিবংশীয়গণের যে সকল ভৃত্য ছিল, তাহারা অশ্বে ও রথে আরোহণ করিয়া অর্জ্জুনের পশ্চাৎ পশ্চাৎ গমন করিতে লাগিল।৩৩—৩৪॥

অর্জ্জুনের আদেশক্রমে রক্ষাকারী বীরবিহীন বৃদ্ধগণ, বালকগণ, পুরবাসিগণ ও দেশবাসিগণ বৃষ্ণিবংশীয় পুরুষগণের ভার্য্যাদিগকে পরিবেষ্টন করিয়া যাইতে লাগিল ॥৩৫॥

গজারোহীরা পর্ব্বতপ্রমাণ গজে আরোহণ করিয়া গমন করিতে থাকিল এবং সম্মুখগামী অস্ত্রধারিগণ পাদরক্ষকদের সহিত মিলিত হইয়া যাইতে লাগিল ॥৩৬॥

নিহত অন্ধক ও বৃষ্ণিবংশীয়গণের পুত্রেরা সকলে এবং ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রগণ আর মহাধনীরা অর্জ্জুনের অনুগমন করিতে লাগিলেন ॥৩৭॥

---

(৩৫) বীরহীনং বৃদ্ধবালং পৌরজানপদাস্তথা—পি বঙ্গ বর্দ্ধ সো।

(৩৬)…সাত্তরায়ুধিকা যযুঃ—পি বঙ্গ বর্দ্ধ সো।

দশ ষট্ চ সহস্রাণি বাসুদেবাবরোধনম্।
পুরস্কৃত্য যযুর্বজ্রং পৌত্রং কৃষ্ণস্য ধীমতঃ ॥৩৮॥
বহূনি চ সহস্রাণি প্রযুতান্যর্বুদানি চ।
ভোজবৃষ্ণ্যন্ধকস্ত্রীণাং হতনাথানি নির্যযুঃ ॥৩৯॥
তৎসাগরসমপ্রখ্যং বৃষ্ণিচক্রং মহর্দ্ধিমৎ।
উবাহ রথিনাং শ্রেষ্ঠঃ পার্থঃ পরপুরঞ্জয়ঃ ॥৪০॥
নির্যাতে তু জনে তস্মিন্ সাগরো মকরালয়ঃ।
দ্বারকাং রত্নসম্পূর্ণাং জলেনাপ্লাবয়ত্তদা। ৪১॥
যদ্যদ্ধি পুরুষব্যাঘ্রো ভূমেস্তস্যা ব্যমুঞ্চত।
তত্তৎ সংপ্লাবয়ামাস সলিলেন স সাগরঃ ॥৪২॥
তদদ্ভুতমভিপ্রেক্ষ্য দ্বারকাবাসিনো জনাঃ।
তূর্ণাত্তূর্ণতরং জগ্মুরহো দৈবমিতি ব্রুবন্ ॥৪৩॥

---

ভারতকৌমুদী

দশেতি। বাসুদেবস্য কৃষ্ণস্য অবরোধনম্ অন্তঃপুরবাসিন্যো ভার্য্যাঃ। কৃষ্ণস্য পৌত্রং পূর্ব্বোক্তভাগবতবচনাৎ প্রপৌত্রম্, বজ্রং পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য যযুঃ ॥৩৮॥

বহূনীতি। প্রযুতানি নিযুতানি। হতনাথানি নিহতপতিকানি ॥৩৯॥

তদিতি। সাগরসমপ্রখ্যং সমুদ্রতুল্যম্, বৃষ্ণীনাং চক্রং বালবৃদ্ধাদিজনসমূহঃ, মহর্দ্ধিমৎ বহুমূল্যবসনাভরণাদিমত্ত্বাৎ মহাসম্পত্তিযুক্তম্। উবাহ রক্ষন্ নিনায় ॥৪০॥

নির্যাত ইতি। জনে লোকসমূহে, মকরা জলজন্তুবিশেষাস্তেষামালয়ঃ ॥৪১॥

যদিতি। যদ্যৎস্থানম্, পুরুষব্যাঘ্রোঽর্জ্জুনঃ, ব্যমুঞ্চত পরিত্যজ্যাগচ্ছৎ ॥৪২॥

তদিতি। তূর্ণাত্তূর্ণতরম্ অতীব দ্রুতম্। ৪৩॥

---

কৃষ্ণের ষোড়শ সহস্র ভার্য্যা ধীমান্ কৃষ্ণের প্রপৌত্র বজ্রকে অগ্রবর্ত্তী করিয়া গমন করিতে থাকিলেন ॥৩৮॥

ভোজ, অন্ধক ও বৃষ্ণিবংশীয়গণের বহুতর বিধবা ভার্য্যা দ্বারকা হইতে নির্গত হইলেন ॥৩৯॥

রথিশ্রেষ্ঠ ও বিপক্ষনগরবিজয়ী অর্জ্জুন মহাসমৃদ্ধিযুক্ত ও সমুদ্রতুল্য সেই যদুবংশীয় লোকদিগকে লইয়া চলিলেন ॥৪০॥

সেই লোকসমূহ দ্বারকা হইতে নির্গত হইলে মকরালয় সমুদ্র আপন জলদ্বারা তখনই রত্নপূর্ণা দ্বারকানগরীকে প্লাবিত করিল ॥৪১॥

পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন সেই দ্বারকার যে যে স্থান পরিত্যাগ করিতে লাগিলেন, সমুদ্র জলদ্বারা সেই সেই স্থান প্লাবিত করিতে থাকিল ॥৪২॥

কাননেষু চ রম্যেষু পর্বতেষু নদীষু চ।
নিবসন্নানয়ামাস বৃষ্ণিদারান্ ধনঞ্জয়ঃ ॥৪৪॥
স পঞ্চনদমাসাদ্য ধীমানতিসমৃদ্ধিমৎ।
দেশে গোপশুধান্যাঢ্যে নিবাসমকরোৎ প্রভুঃ ॥৪৫॥
ততো লোভঃ সমভবদ্দস্যূনাং নিহতেশ্বরাঃ।
দৃষ্ট্বা স্ত্রিয়ো নীয়মানাঃ পার্থেনৈকেন ভারত! ॥৪৬॥
ততস্তে পাপকর্ম্মাণো লোভোপহতচেতসঃ।
আভীরা মন্ত্রয়ামাসুঃ সমেত্যাশুভদর্শনাঃ ॥৪৭॥
অয়মেকোঽৰ্জ্জুনো ধন্বী বৃদ্ধবালং হতেশ্বরম্।
নয়ত্যস্মানতিক্রম্য যোধাশ্চেমে হতৌজসঃ ॥৪৮॥

ভারতকৌমুদী

কাননেষ্বিতি। নদীষু নদীতীরেষু। নিবসন্ নিবাসেন বিশ্রম্য বিশ্রম্য ॥৪৪॥

স ইতি। পঞ্চনদং তদাখ্যং দেশম্। গোপশুধান্যাঢ্যত্বাদেব অতিসমৃদ্ধিমত্ত্বমিতি ভাবঃ। ক্লীবত্বমার্ষম্ ॥৪৫॥

তত ইতি। নিহতা ঈশ্বরাঃ স্বামিনো যাসাং তাঃ। পার্থেন অৰ্জ্জুনেন ॥৪৬॥

তত ইতি। আভীরা গোপালাঃ, সমেত্য উপেত্য ॥৪৭॥

অয়মিতি। ধন্বী ধনুর্দ্ধরঃ, হতেশ্বরং স্ত্রীবৃন্দমিতি শেষঃ। হতৌজসঃ শোকাকুলত্বাদেব ॥৪৮॥

দ্বারকাবাসী লোকেরা সেই অদ্ভুত ব্যাপার দেখিয়া 'অহো! দৈব' এইরূপ বলিতে থাকিয়া দ্রুত হইতে দ্রুতবেগে যাইতে লাগিল ॥৪৩॥

অৰ্জ্জুন ক্রমে মনোহর বন, পর্ব্বত ও নদীতীরে বাস করিয়া করিয়া বৃষ্ণিবংশীয় পুরুষগণের ভার্য্যাদিগকে আনয়ন করিতে লাগিলেন ॥৪৪॥

বুদ্ধি ও প্রভাবশালী অৰ্জ্জুন অত্যন্ত সমৃদ্ধিশালী পঞ্চনদদেশে উপস্থিত হইয়া গো, অন্যান্য পশু ও ধান্যসম্পন্ন স্থানে বাস করিলেন ॥৪৫॥

ভরতনন্দন! তাহার পর একমাত্র অৰ্জ্জুন লইয়া চলিয়াছেন—এহেন বিধবা স্ত্রীদিগকে দেখিয়া দস্যুগণের লোভ হইল ॥৪৬॥

তদনন্তর পাপকর্ম্মা, লুব্ধচিত্ত ও বিকটাকৃতি গোপগণ উপস্থিত হইয়া মন্ত্রণা করিল—॥৪৭॥

'এই ধনুর্দ্ধর একমাত্র অৰ্জ্জুন এবং এই সকল দুর্ব্বল যোদ্ধা আমাদিগকে অতিক্রম করিয়া বালক, বৃদ্ধ ও বিধবা স্ত্রীদিগকে লইয়া যাইতেছে' ॥৪৮॥

(৪৭)…সামত্যাঃ শুভদর্শিনঃ—পি বঙ্গ বৰ্দ্ধ সো।

ততো যষ্টিপ্রহরণা দস্যবস্তে সহস্রশঃ।
অভ্যধাবন্ত বৃষ্ণীণাং তং জনং লোপ্ত্রহারিণঃ ॥৪৯॥
মহতা সিংহনাদেন ত্রাসয়ন্তঃ পৃথগ্‌জনম্।
অভিপেতুর্ধনার্থং তে কালপর্য্যায়চোদিতাঃ ॥৫০॥
ততো নিবৃত্তঃ কৌন্তেয়ঃ সহসা সপদানুগঃ।
উবাচ তান্মহাবাহুরর্জ্জুনঃ প্রহসন্নিব ॥৫১॥
নিবর্ত্তধ্বমধর্ম্মজ্ঞাঃ! যদি জীবিতুমিচ্ছথ।
ইদানীং শরনির্ভিন্নাঃ শোচধ্বং নিহতা ময়া ॥৫২॥
তথোক্তাস্তেন বীরেণ কদর্থীকৃত্য তদ্বচঃ।
অভিপেতুর্জ্জনং মূঢ়া বার্য্যমাণাঃ পুনঃ পুনঃ ॥৫৩॥

---

## ভারতকৌমুদী

তত ইতি। যষ্টয়ো দণ্ডা এব প্রহরণান্যস্ত্রাণি যেষাং তে। লোপ্ত্রহারিণো বলেন পরদ্রব্য-গ্রাহিণঃ ॥৪৯॥

মহতেতি। পৃথগ্‌জনং নীচলোকম্। কালস্য পর্য্যায়েণ পরিবর্ত্তনেন চোদিতাঃ প্রেরিতাঃ ॥৫০॥

তত ইতি। পদানুগৈরনুচরৈঃ সহেতি সঃ ॥৫১॥

নীতি। অধর্ম্মজ্ঞাঃ পরস্বাপহরণপ্রবৃত্তত্বাৎ ॥৫২॥

তথেতি। কদর্থীকৃত্য মিথ্যাবোধেন নিন্দিত্বা। বার্য্যমাণা অর্জ্জুনেন ॥৫৩॥

তদনন্তর পরস্বাপহারী ও যষ্টিধারী সেই সহস্র সহস্র দস্যু বৃষ্ণিবংশসংপৃক্ত সেই লোকদিগের প্রতি ধাবিত হইল ॥৪৯॥

তাহারা কালপ্রেরিত হইয়া বিশাল সিংহনাদে নীচ লোকদিগের ভয় জন্মাইতে থাকিয়া ধনের জন্য আসিয়া পড়িল ॥৫০॥

তাহার পর কুন্তীনন্দন মহাবাহু অর্জ্জুন তৎক্ষণাৎ অনুচরবর্গের সহিত নিবৃত্ত হইয়া হাস্য করিতে থাকিয়াই যেন তাহাদিগকে বলিলেন—॥৫১॥

'অরে পাপিষ্ঠগণ! তোদের যদি বাঁচিবার ইচ্ছা থাকে, তাহা হইলে নিবৃত্ত হ। না হইলে এখনই আমার বাণে বিদীর্ণ ও নিহত হইয়া শোক করিতে থাক' ॥৫২॥

মহাবীর অর্জ্জুন সেইরূপ বলিলেও এবং বার বার বারণ করিতে থাকিলেও মূর্খ দস্যুগণ অর্জ্জুনের বাক্য অগ্রাহ্য করিয়া তাঁহার উপরে আসিয়া পতিত হইল ॥৫৩॥

তেতোঽর্জ্জুনো ধনুর্দিব্যং গাণ্ডীবমজরং মহৎ।
আরোপয়িতুমারেভে যত্নাদিব কথঞ্চন ॥৫৪॥
চকার সজ্যং কৃচ্ছ্রেণ সম্ভ্রমে তুমুলে সতি।
চিন্তয়ামাস শস্ত্রাণি ন চ সস্মার তান্যপি ॥৫৫॥
বৈকৃতং তন্মহদ্দৃষ্ট্বা ভুজবীর্য্যং তথা যুধি।
দিব্যানাঞ্চ মহাস্ত্রাণাং বিনাশাদ্ব্রীড়িতোঽভবৎ ॥৫৬॥
বৃষ্ণিযোধাশ্চ তে সর্ব্বে গজাশ্বরথযোধিনঃ।
ন শেকুরাবর্ত্তয়িতুং হ্রিয়মাণং স্বকং ধনম্ ॥৫৭॥
কলত্রস্য বহুত্বাদ্ধি সম্পতৎসু ততস্ততঃ।
প্রযত্নমকরোৎ পার্থো জনস্য পরিরক্ষণে ॥৫৮॥

ভারতকৌমুদী

তত ইতি। অজরম্ অতিপুরাতনত্বেঽপি জীর্ণতাশূন্যম্। কথঞ্চন কষ্টেনেত্যর্থঃ ॥৫৪॥

চকারেতি। সজ্যমারোপিতগুণম্। সম্ভ্রমে ত্বরায়াম্, তুমুলে মহতি ॥৫৫॥

বৈকৃতমিতি। বৈকৃতং বিকারম্ আত্মনো বৈপরীত্যম্, ভুজবীর্য্যং ক্ষুণ্ণমিতি শেষঃ। বিনাশাদ্বিস্মরণেন লোপাৎ ॥৫৬॥

বৃষ্ণীতি। আবর্ত্তয়িতুং প্রত্যাহর্ত্তুম্, হ্রিয়মাণং তৈর্দস্যুভিঃ ॥৫৭॥

কলত্রস্যেতি। কলত্রস্য বৃষ্ণিভার্য্যাগণস্য, সম্পতৎসু দস্যুষু ॥৫৮॥

---

তাহার পর অর্জ্জুন যত্নক্রমে অতিকষ্টেই যেন অলৌকিক, জীর্ণতাবিহীন ও বিশাল গাণ্ডীব ধনুতে গুণ আরোপণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৫৪॥

তদনন্তর অর্জ্জুন গুরুতর ত্বরার সময়ে কষ্টক্রমে ধনুতে গুণ আরোপণ করিলেন এবং নিজের অস্ত্রগুলির চিন্তা করিলেন; কিন্তু সেগুলির স্মরণ করিতে পারিলেন না ॥৫৫॥

নিজের সেই গুরুতর বৈষম্য এবং যুদ্ধে বাহুবলের ক্ষয় দেখিয়া, বিশেষতঃ অলৌকিক মহাস্ত্রগুলির বিস্মরণ হওয়ায় অর্জ্জুন লজ্জিত হইলেন ॥৫৬॥

দস্যুরা স্বকীয় ধন হরণ করিতে লাগিলেও হস্তী, অশ্ব ও রথযোধী সেই সকল বৃষ্ণিযোদ্ধা সেই ধন ফিরাইয়া আনিতে পারিল না ॥৫৭॥

বৃষ্ণিবংশীয় পুরুষগণের ভার্য্যারা বহুতর ছিল এবং দস্যুরাও নানা স্থান হইতে আসিয়া পড়িতেছিল; সুতরাং অর্জ্জুন সেই সকল স্ত্রীলোকদিগকে রক্ষা করিবার জন্য গুরুতর চেষ্টা করিতে লাগিলেন ॥৫৮॥

(৫৬) বৈকৃত্যং তন্মহদ্দৃষ্ট্বা—বঙ্গ বৰ্দ্ধ সো।
(৫৭)...হ্রিয়মাণঞ্চ তং জনম্—পি বঙ্গ বৰ্দ্ধ সো।

মিষতাং সর্ব্বযোধানাং ততস্তাঃ প্রমদোত্তমাঃ।
সমন্ততোঽবকৃষ্যন্ত কামাচ্চান্যাঃ প্রবব্রজুঃ ॥৫৯॥
ততো গাণ্ডীবনির্ম্মুক্তৈঃ শরৈঃ পার্থো ধনঞ্জয়ঃ।
জঘান দস্যূন্ সোদ্বেগো বৃষ্ণিভৃত্যৈঃ সহস্রশঃ ॥৬০॥
ক্ষণেন তস্য তে রাজন্! ক্ষয়ং জগ্মুরজিহ্মগাঃ।
অক্ষয়া হি পুরা ভূত্বা ক্ষীণাঃ ক্ষতজভোজনাঃ ॥৬১॥
স শরক্ষয়মাসাদ্য দুঃখশোকসমাহতঃ।
ধনুষ্কোট্যা তদা দস্যূনবধীৎ পাকশাসনিঃ ॥৬২॥
প্রেক্ষতস্ত্বেব পার্থস্য বৃষ্ণ্যন্ধকবরস্ত্রিয়ঃ।
জগ্মুরাদায় তে ম্লেচ্ছাঃ সমন্তাজ্জনমেজয়! ॥৬৩॥

---

ভারতকৌমুদী

মিষতামিতি। মিষতাং পশ্যতাম্। অবকৃষ্যন্ত দস্যুভিরাকৃষ্যানীয়ন্ত, প্রবব্রজুর্দস্যূনাম্ অধীনতাং জগ্মুঃ ॥৫৯॥

তত ইতি। সোদ্বেগো দস্যুভিঃ স্ত্রীহরণদর্শনাৎ বৃষ্ণিভৃত্যৈঃ সহ মিলিত্বেতি শেষঃ ॥৬০॥

ক্ষণেনেতি। তস্য অর্জ্জুনস্য, অজিহ্মগা বাণাঃ। ক্ষতজভোজনা রক্তপায়িনঃ ॥৬১॥

স ইতি। আসাদ্য প্রাপ্য জ্ঞাত্বেত্যর্থঃ। ধনুষঃ কোট্যা অগ্রদেশেন, পাকশাসনিরর্জ্জুনঃ ॥৬২॥

প্রেক্ষত ইতি। প্রেক্ষতঃ প্রেক্ষমাণস্য। ম্লেচ্ছা ম্লেচ্ছবদ্ধর্ম্মহীনা দস্যবঃ ॥৬৩॥

---

তখন দস্যুরা সকল যোদ্ধার সমক্ষেই সকল দিক্ হইতে সেই উত্তম নারীগণকে আকর্ষণ করিয়া লইয়া যাইতে লাগিল এবং অনেক স্ত্রীলোক ইচ্ছানুসারে দস্যুদের অধীন হইল ॥৫৯॥

তৎপরে উদ্বিগ্ন চিত্ত অর্জ্জুন সহস্র সহস্র বৃষ্ণিভৃত্যগণের সহিত মিলিত হইয়া গাণ্ডীবনিক্ষিপ্ত বাণসমূহদ্বারা দস্যুগণকে বধ করিতে লাগিলেন ॥৬০॥

রাজা! ক্ষণকালমধ্যেই অর্জ্জুনের সেই বাণ সকল ক্ষয় পাইল। কি আশ্চর্য্য! রক্তপায়ী সেই বাণগুলি পূর্ব্বে অক্ষয় হইয়া তৎকালে ক্ষয় প্রাপ্ত হইল! ॥৬১॥

অর্জ্জুন শর সকল ক্ষয় পাইয়াছে জানিয়া দুঃখে ও শোকে তাড়িত হইয়া তখন ধনুর অগ্রদ্বারা দস্যুগণকে বধ করিতে লাগিলেন ॥৬২॥

রাজা জনমেজয়! ম্লেচ্ছের ন্যায় ধর্ম্মবিহীন সেই গোপজাতীয় দস্যুরা অর্জ্জুনের সমক্ষেই যাদবদিগের উত্তমস্ত্রীগণকে লইয়া সকল দিকে যাইতে লাগিল ॥৬৩॥

ধনঞ্জয়স্তু দৈবং তম্মনসাঽচিন্তয়ৎ প্রভুঃ।
দুঃখশোকসমাবিষ্টো নিঃশ্বাসপরমোঽভবৎ ॥৬৪॥
অস্ত্রাণাঞ্চ প্রণাশেন বাহুবীর্য্যস্য চ ক্ষয়াৎ।
ধনুষশ্চাবিধেয়ত্বাচ্ছরাণাং সংক্ষয়েণ চ ॥৬৫॥
বভূব বিমনাঃ পার্থো দৈবমিত্যনুচিন্তয়ন্।
ন্যবর্ত্তত ততো রাজন্! নেদমস্তীতি চাব্রবীৎ ॥৬৬॥ (যুগ্মকম্)
এবমাত্মক্ষয়ং পশ্যন্ ফাল্গুনো ভৃশদুর্ম্মনাঃ।
অন্বতপ্যত মেধাবী পূর্ব্ববৃত্তান্যনুস্মরন্ ॥৬৭॥
যেন জিত্বামরশ্রেষ্ঠান্ খাণ্ডবেঽগ্নিমতর্পয়ম্।
অদ্য তত্রৈব গাণ্ডীবে গুণারোপে শ্রমো মহান্ ॥৬৮॥

---

ভারতকৌমুদী

ধনঞ্জয় ইতি। তদ্দস্যুভিঃ স্ত্রীহরণম্, দৈবং দৈবকৃতম্। নিঃশ্বাস এব পরমঃ প্রধানো যস্য সঃ ॥৬৪॥

অস্ত্রাণামিতি। প্রণাশেন বিস্মরণাল্লোপেন। অবিধেয়ত্বাৎ অবশীভূতত্বাৎ। ইদং মন্মাহাত্ম্যং নাস্তি ইতি চাব্রবীৎ মনসা ॥৬৫—৬৬॥

এবমিতি। আত্মনঃ ক্ষয়মবনতিম্, ফাল্গুনোঽর্জ্জুনঃ। মেধাবী স্মৃতিশক্তিমান্ ॥৬৭॥

পূর্ব্ববৃত্তানি কানীত্যাহ যেনেতি। অমরশ্রেষ্ঠান্ ইন্দ্রাদীন্ ॥৬৮॥

---

তখন প্রভাবশালী অর্জ্জুন সেই ব্যাপারটাকে দৈবকৃত বলিয়া মনে মনে ভাবিলেন এবং দুঃখে ও শোকে আক্রান্ত হইয়া বিশাল নিঃশ্বাস ত্যাগ করিতে লাগিলেন ॥৬৪॥

রাজা! অস্ত্রগুলির বিস্মরণ, বাহুবলের ক্ষয়, ধনুর অবশ্যতা এবং বাণগুলির সম্পূর্ণ ক্ষয়বশতঃ অর্জ্জুন বিষণ্ণ চিত্ত হইলেন এবং তাহার পর 'ইহা দৈব' এইরূপ ভাবিয়া যুদ্ধ হইতে নিবৃত্তি পাইলেন; তার পর, 'আমার সেই মাহাত্ম্য আর নাই' ইহা মনে মনে বলিলেন ॥৬৫—৬৬॥

মেধাবী অর্জ্জুন এইরূপ নিজের অবনতি দেখিয়া অত্যন্ত দুঃখিত হইয়া পূর্ব্ববৃত্তান্ত স্মরণ করিয়া অনুতাপ করিতে লাগিলেন ॥৬৭॥

আমি খাণ্ডবদাহের সময়ে যে ধনুদ্বারা দেবশ্রেষ্ঠগণকে জয় করিয়া অগ্নিকে সন্তুষ্ট করিয়াছিলাম; আজ সেই গাণ্ডীবধনুতেই গুণারোপণ করিতে গুরুতর পরিশ্রম হইল! ॥৬৮॥

---

(৬৭) ইতঃ প্রভৃতি একাদশ শ্লোকাঃ বঙ্গ বৰ্দ্ধ নি সো ন সন্তি।

সুখেনারোপিতজ্যেন নিবাতকবচান্ পুরা।
যেনাজয়ং মহৎ কষ্টং তজ্জ্যারোপেঽস্য বর্ত্ততে ॥৬৯॥
যস্য জ্যাঘোষমাকর্ণ্য মহগোত্তরগোগ্রহে।
দ্রোণোঽবুধ্যত মামদ্য কার্ম্মুকং তন্মমাবশম্ ॥৭০॥
কুরুক্ষেত্রমহাযুদ্ধে যা তূণী ন ক্ষয়ং গতা।
আভীরৈরল্পকৈঃ সার্দ্ধং যুদ্ধে সাদ্যাগমৎ ক্ষয়ম্ ॥৭১॥
যস্য শ্রবণমাত্রেণ রাজানস্ত্রস্তচেতসঃ।
অভবংস্তেন চাভীরা যুধ্যন্তে সমমদ্য বৈ ॥৭২॥
চিরং যস্য প্রসাদেন জিষ্ণুরাসং জয়ন্ রিপূন্।
তদভাবাৎ স এবাদ্য পামরৈরস্মি নির্জ্জিতঃ ॥৭৩॥
পরস্পরং যুধ্যমানা যাদবা ভুবি দুর্জ্জয়াঃ।
মুনিশাপপ্রভাবেণ প্রায়েণৈব ক্ষয়ং গতাঃ ॥৭৪॥

ভারতকৌমুদী

সুখেনেতি। সুখেনানায়াসেন আরোপিতা জ্যা গুণো যত্র তেন। যেন ধনুষা ॥৬৯॥
যস্যেতি। জ্যাঘোষং গুণশব্দম্। অবশং গুণারোপণে যত্নাতিরেকাৎ ॥৭০॥
কুর্ব্বিতি। ক্ষয়ং শরশূন্যতাম্। আভীরৈর্গোপালৈঃ ॥৭১॥
যস্যেতি। যস্য মম নাম ইতি শেষঃ। তেন ময়া সমং সহ ॥৭২॥
চিরমিতি। জিষ্ণুর্নাম। তস্য কৃষ্ণস্য অভাবাৎ, স এবাহম্, পামরৈর্নীচজাতীয়ৈর্গোপৈঃ ॥৭৩॥

আমি পূর্ব্বে অনায়াসে গুণারোপণ করিয়া যে ধনুদ্বারা নিবাতকবচদিগকে (অসুরবিশেষদিগকে) জয় করিয়াছিলাম, আজ সেই ধনুতে গুণারোপণ করিতে আমার গুরুতর কষ্ট হইল। ॥৬৯॥

উত্তরগোগ্রহে যে ধনুর টঙ্কার শুনিয়া তৎক্ষণাৎ দ্রোণ আমাকে চিনিতে পারিয়াছিলেন, আজ সেই গাণ্ডীবধনু আমার বশে নাই ॥৭০॥

কুরুক্ষেত্রে কৌরবগণের সহিত মহাযুদ্ধে আমার যে তূণ বাণশূন্য হয় নাই, আজ ক্ষুদ্র গোপগণের সহিত যুদ্ধে সেই তূণ বাণশূন্য হইয়াছে ॥৭১॥

যাঁহার নাম শ্রবণমাত্র রাজারা ত্রস্তচিত্ত হইতেন, আজ তাঁহারই (আমারই) সহিত গোপগণ যুদ্ধ করিয়াছে। ॥৭২॥

চিরকাল যাঁহার অনুগ্রহে শত্রুগণকে জয় করিয়া আমি জিষ্ণু হইয়াছিলাম, সেই কৃষ্ণের অভাবে সেই আমিই আজ নীচজাতীয় গোপগণকর্ত্তৃক নির্জ্জিত হইলাম। ॥৭৩॥

গান্ধার্য্যাশ্চ মুনীনাঞ্চ রক্ষিতুং শাপভাষিতম্ ।
সমাপ্তকার্য্যঃ স্বং লোকং জগাম ভগবানপি ॥৭৫॥
প্রভোর্যস্য প্রভাবেণ চিরমাসং প্রভাববান্ ।
তদভাবাম্মমেদানীমভাবঃ সর্ব্বসম্পদাম্ ॥৭৬॥
এবং সঞ্চিন্তয়ন্ পার্থঃ শরীরে হৃদয়েঽপি চ ।
অবসাদমনুভবন্নিতান্তং মলিনাননঃ ॥৭৭॥
ততঃ শেষং সমাদায় কলত্রস্য মহামতিঃ ।
হৃতভূয়িষ্ঠরত্নস্য কুরুক্ষেত্রমবাতরৎ ॥৭৮॥
যুধিষ্ঠিরস্যানুমতে বংশকর্ত্তৄন্ কুমারকান্ ।
ন্যবেশয়ত কৌরব্যস্তত্র তত্র ধনঞ্জয়ঃ ॥৭৯॥

---

ভারতকৌমুদী

পরস্পরমিতি। প্রায়েণৈবেত্যনেন বৃদ্ধা বালাশ্চাবশিষ্টা ইতি সূচিতম্ ॥৭৪॥

কৃষ্ণস্যাপি যাদববৎ ক্ষয়প্রাপ্তিরিত্যাহ গান্ধার্য্যা ইতি। সমাপ্তানি কার্য্যাণি নিজ-কর্ত্তব্যানি যেন সঃ ॥৭৫॥

প্রভোরিতি। প্রভোঃ সর্ব্বশক্তিমতঃ কৃষ্ণস্য, আসমহম্ ॥৭৬॥

এবমিতি। পার্থোঽর্জ্জুনঃ, শরীরস্যাবসাদো নিশ্চলত্বম্, হৃদয়াবসাদশ্চ নিরুৎসাহত্বম্ ॥৭৭॥

তত ইতি। কলত্রস্য যাদবভার্য্যাগণস্য। দস্যুভিহৃতানি ভূয়িষ্ঠানি বহুলানি রত্নানি যস্য তস্য ॥৭৮॥

যুধীতি। যুধিষ্ঠিরস্যানুমতে দূতপ্রেষণেন যুধিষ্ঠিরস্য তত্তদ্বিষয়ানুমতিলাভে সতি। ন্যবেশয়ত সমস্থাপয়ৎ ॥৭৯॥

---

মর্ত্ত্যলোকে দুর্জ্জয় যাদবগণ মুনিগণের শাপের প্রভাবে পরস্পর যুদ্ধ করিতে থাকিয়া প্রায়ই বিনষ্ট হইয়াছেন ॥৭৪॥

তা'র পর, ভগবান্ কৃষ্ণও গান্ধারী এবং মুনিগণের শাপবাক্য রক্ষা করিবার জন্য নিজের কর্ত্তব্য সমাপ্ত করিয়া এখন নিজেরই লোকে চলিয়া গিয়াছেন ॥৭৫॥

যে প্রভুর প্রভাবে আমি চিরদিন প্রভাবশালী ছিলাম, সেই প্রভুর অভাবে এখন আমার সমস্ত সম্পদেরই অভাব হইয়াছে ॥৭৬॥

এইরূপ চিন্তা করিতে থাকিয়া মলিনবদন অর্জ্জুন দেহে ও মনে অত্যন্ত অবসাদ অনুভব করিতে লাগিলেন ॥৭৭॥

দস্যুগণ বহুতর বিধবা স্ত্রী ও তাহাদের প্রচুর রত্ন অপহরণ করিয়া নিয়াছিল; তাহার পর অবশিষ্ট যাহারা ছিল, তাহাদিগকে লইয়া অর্জ্জুন কুরুক্ষেত্রে আসিয়া উপস্থিত হইলেন ॥৭৮॥

---

(৭৯) পরং কলত্রমানীয় বৃষ্ণীনাং হৃতশেষিতম্—ইতি প্রথমার্দ্ধপাঠঃ পি ব ক বর্দ্ধ লো।

হার্দ্দিক্যতনয়ং পার্থো নগরে মার্ত্তিকাবতে।
অশ্বপতিং খাণ্ডবারণ্যে রাজ্যে তত্র ন্যবেশয়ৎ।
ভোজরাজকলত্রঞ্চ হৃতশেষং নরোত্তমঃ ॥৮০॥
ততো বৃদ্ধাংশ্চ বালাংশ্চ স্ত্রিয়শ্চাদায় পাণ্ডবঃ।
বীরৈর্বিহীনান্ সর্বাংস্তান্ শক্রপ্রস্থে ন্যবেশয়ৎ ॥৮১॥
যৌযুধানিং সরস্বত্যাং পুত্রং সাত্যকিনঃ প্রিয়ম্।
ন্যবেশয়ত ধর্ম্মাত্মা বৃদ্ধবালপুরস্কৃতম্ ॥৮২॥
ইন্দ্রপ্রস্থে দদৌ রাজ্যং বজ্রায় পরবীরহা।
বজ্রেণাক্রূরদারাস্তু বার্য্যমাণাঃ প্রবব্রজুঃ ॥৮৩॥

ভারতকৌমুদী

হার্দ্দিক্যেতি। হার্দ্দিক্যতনয়ং কৃতবর্ম্মপুত্রম্, মার্ত্তিকাবতে তদাখ্যে প্রশস্তমৃত্তিকাযুক্তে। অশ্বপতিং নাম। অত্রাক্ষরাধিক্যমার্ষম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮০॥

তত ইতি। পাণ্ডবোঽর্জ্জুনঃ। শক্রপ্রস্থে ইন্দ্রপ্রস্থে ॥৮১॥

যৌযুধানিমিতি। যুযুধানস্যাপত্যমিতি যৌযুধানিস্তম্, সাত্যকিরস্যাস্তীতি ব্রীহ্যাদিত্বাদিন্। তস্য সাত্যকিসংপৃক্তজনমাত্রস্য ॥৮২॥

ইন্দ্রেতি। বজ্রায় তদাখ্যায়ানিরুদ্ধপুত্রায়। বার্য্যমাণা অপি প্রবব্রজুঃ তপশ্চরণায়েতি শেষঃ ॥৮৩॥

---

ক্রমে দূত প্রেরণ করিয়া যুধিষ্ঠিরের অনুমতি লইয়া অর্জ্জুন বংশরক্ষক কুমারদিগকে বিভিন্ন স্থানে স্থাপন করিলেন ॥৭৯॥

নরশ্রেষ্ঠ অর্জ্জুন কৃতবর্ম্মার পুত্র অশ্বপতিকে খাণ্ডবারণ্য প্রদেশে মার্ত্তিকাবত-নগরে স্থাপন করিলেন এবং অবশিষ্ট ভোজরাজভার্য্যাগণকেও সেই স্থানেই রাখিলেন ॥৮০॥

তাহার পর অর্জ্জুন বালক, বৃদ্ধ ও স্ত্রীলোকদিগকে লইয়া যাইয়া বীর-বিহীন সেই সকলকে ইন্দ্রপ্রস্থে সন্নিবেশিত করিলেন ॥৮১॥

ক্রমে ধর্ম্মাত্মা অর্জ্জুন সাত্যকির আত্মীয়গণের প্রিয়, তাঁহারই পুত্রকে বৃদ্ধ ও বালকদিগের সহিত সরস্বতীনদীর তীরে বাস করাইলেন ॥৮২॥

বিপক্ষবীরহন্তা অর্জ্জুন অনিরুদ্ধের পুত্র বজ্রকে ইন্দ্রপ্রস্থ রাজ্য দান করিলেন। তৎকালে বজ্র বারণ করিলেও অক্রূরের ভার্য্যারা তপস্যা করিবার জন্য চলিয়া গেলেন ॥৮৩॥

---

(৮০)...নগরং মার্ত্তিকাবতম্—পি বঙ্গ বর্দ্ধ লো। দ্বিতীয়ার্দ্ধং নাস্তি পি বঙ্গ বর্দ্ধ লো।

রুক্মিণী ত্বথ গান্ধারী শৈব্যা হৈমবতীত্যপি।
দেবী জাম্ববতী চৈব বিবিশুর্জাতবেদসম্ ॥৮৪॥
সত্যভামা তথৈবান্যা দেব্যঃ কৃষ্ণস্য সম্মতাঃ।
বনং প্রবিবিশূ রাজন্! তাপস্যে কৃতনিশ্চয়াঃ ॥৮৫॥
দ্বারকাবাসিনো যে তু পুরুষাঃ পার্থমভ্যয়ুঃ।
যথার্হং সংবিভজ্যৈনান্ বজ্রে পর্য্যদদজ্জয়ঃ ॥৮৬॥
স তৎ কৃত্বা প্রাপ্তকালং বাষ্পেণাপিহিতোঽর্জ্জুনঃ।
কৃষ্ণদ্বৈপায়নং ব্যাসং দদর্শাসীনমাশ্রমে ॥৮৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মৌসল-পর্ব্বণি বৃষ্ণিকলত্রাদ্যানয়নে সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

রুক্মিণীতি। ইমাঃ পঞ্চ কৃষ্ণভার্য্যাঃ। জাতবেদসমগ্নিং বিবিশুঃ ॥৮৪॥

সত্যেতি। সম্মতাঃ প্রিয়াঃ। তাপস্যে তপশ্চরণে ॥৮৫॥

দ্বারকেতি। পার্থমর্জ্জুনম্। যথার্হং যথাযোগ্যম্, জয়োঽর্জ্জুনঃ ॥৮৬॥

স ইতি। প্রাপ্তকালং তৎকালোচিতং কার্য্যম্, অপিহিত আবৃতনেত্রঃ। আসীনমুপবিষ্টম্ ॥৮৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মৌসলপর্ব্বণি সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥

রুক্মিণী, গান্ধারী, শৈব্যা, হৈমবতী ও জাম্ববতী—ইঁহারা অনুমরণবিধানে অগ্নিতে প্রবেশ করিলেন ॥৮৪॥

রাজা! আর সত্যভামা এবং কৃষ্ণের অন্যান্য প্রিয়ভার্য্যারা তপস্যা করিবার জন্য কৃতনিশ্চয় হইয়া বনে প্রবেশ করিলেন ॥৮৫॥

দ্বারকাবাসী অন্যান্য যে সকল পুরুষ অর্জ্জুনের সঙ্গে আসিয়াছিল, অর্জ্জুন যোগ্যতানুসারে স্থান বিভাগ করিয়া তাহাদিগকে বজ্রের নিকটে সমর্পণ করিলেন ॥৮৬॥

অর্জ্জুন তৎকালোচিত সেই সকল কার্য্য করিয়া বাষ্পাবৃত নেত্রে যাইয়া আশ্রমে উপবিষ্ট কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাসের সহিত সাক্ষাৎ করিলেন ॥৮৭॥

---

(৮৫) ইতঃ পরং "ফলমূলাশনতোজিষ্ণো হরিধ্যানৈকতৎপরাঃ। হিমবন্তমতিক্রম্য কলাপ-গ্রামমাবিশন্।" ইত্যধিকঃ শ্লোকঃ পি বঙ্গ বর্দ্ধ সো।

* '...অষ্টমোঽধ্যায়ঃ'—পি নি।

নিক্ষিপ্য মানুষং দেহং গতাস্তে ভরতর্ষভ !।
অনেন ত্বং শরীরেণ স্বর্গং গন্তা ন সংশয়ঃ ॥৬॥
যুধিষ্ঠির উবাচ।
অয়ং শ্বা ভূতভব্যেশ ! ভক্তো মাং নিত্যমেব হ।
স গচ্ছেত ময়া সার্দ্ধমানৃশংস্যং হি মে মতিঃ ॥৭॥
শক্র উবাচ।
অমর্ত্ত্যত্বং মৎসমত্বঞ্চ রাজন্ ! শ্রিয়ং কৃৎস্নাং মহতীঞ্চৈব সিদ্ধিম্।
সংপ্রাপ্তোঽদ্য স্বর্গসুখানি চ ত্বং ত্যজ শ্বানং নাত্র নৃশংসমস্তি ॥৮॥

---

ভারতকৌমুদী

ভ্রাতৄনিতি। ত্রিদিবং স্বর্গম্। কৃষ্ণয়া দ্রৌপদ্যা, মা শুচঃ শোকং মা কৃথাঃ ॥৫॥

নিক্ষিপ্যেতি। নিক্ষিপ্য পথি নিপাত্য, মানুষস্যায়মিতি মানুষস্তম্। স্বর্গং গন্তা পুণ্যাতিরেকাৎ ॥৬॥

অয়মিতি। শ্বা কুক্কুরঃ, হে ভূতভব্যয়োরতীতানাগতয়োঃ ঈশ নিয়ামক ! মাং প্রতি। আনৃশংস্যে সদয়ত্বে ॥৭॥

অমর্ত্ত্যত্বমিতি। অমর্ত্ত্যত্বং দেবত্বম্। শ্বানং কুক্কুরম্, নৃশংসং নিষ্ঠুরমাচরণম্ ॥৮॥

ভারতভাবদীপঃ

তত ইতি। ততঃ সন্নাদয়ন্নিত্যস্য বান্ধবভোক্ত্যেব লক্ষ্মীঃ শ্রেয়সী ন স্বমাত্রভোজ্যেতি তাৎপর্য্যম্ ॥১—৬॥ অয়ং শ্বেত্যাদের্নীচতরমপি সন্নিহিতং প্রথমং স্বসুখবিভাগেন সম্ভাবয়েৎ পশ্চাৎ স্বয়ং তদ্ভোক্তব্যমিতি তাৎপর্য্যম্ ॥৭॥ নাত্রেতি। অস্পৃশ্যস্য সঙ্গত্যাগে নৃশংসং নির্দ্দয়ত্বং

ইন্দ্র বলিলেন—'ভরতশ্রেষ্ঠ ! দ্রৌপদীর সহিত তোমার ভ্রাতারা সকলে অগ্রেই স্বর্গে গিয়াছেন, দেখিবে; অতএব তুমি তাঁহাদের জন্য শোক করিও না ॥৫॥

ভরতশ্রেষ্ঠ ! তাঁহারা মনুষ্যদেহ পরিত্যাগ করিয়া স্বর্গে গিয়াছেন; আর তুমি এই মনুষ্যদেহেই স্বর্গে যাইবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই' ॥৬॥

যুধিষ্ঠির বলিলেন—'হে ভূত ও ভবিষ্যতের অধীশ্বর ! এই কুকুরটী সর্ব্বদাই আমার ভক্ত; সুতরাং, এ আমার সহিত গমন করিবে। কারণ, আমার বুদ্ধি উহার প্রতি দয়ালু' ॥৭॥

ইন্দ্র বলিলেন—'রাজা ! আজ তুমি দেবত্ব, আমার তুল্যত্ব, সমগ্র সম্পদ্, মহাসিদ্ধি এবং স্বর্গসুখ লাভ করিয়াছ; অতএব কুক্কুরকে ত্যাগ কর, তাহাতে নিষ্ঠুর আচরণ হইবে না' ॥৮॥

---

(৭)···আনৃশংস্যো হি মে মতিঃ—বঙ্গ বর্দ্ধ নি সো।

যুধিষ্ঠির উবাচ।

অনার্য্যমার্য্যেণ সহস্রনেত্র! শক্যং কর্তুং দুষ্করমেতদার্য্য!।
মা মে শ্রিয়া সঙ্গমনং তয়াস্তু যস্যাঃ কৃতে ভক্তজনং ত্যজেয়ম্ ॥৯॥

শক্র উবাচ। *

স্বর্গে লোকে শ্ববতাং নাস্তি ধিষ্ণ্যমিষ্টাপূর্ত্তং ক্রোধবশা হরন্তি।
ততো বিচার্য্য ক্রিয়তাং ধর্ম্মরাজ! ত্যজ শ্বানং নাত্র নৃশংসমস্তি ॥১০॥

যুধিষ্ঠির উবাচ।

ভক্তত্যাগং প্রাহুরত্যন্তপাপং তুল্যং লোকে ব্রহ্মবধ্যাকৃতেন।
তস্মান্নাহং জাতু কথঞ্চনাদ্য ত্যক্ষ্যাম্যেনং স্বসুখার্থী মহেন্দ্র! ॥১১॥

---

ভারতকৌমুদী

অনার্য্যমিতি। হে আর্য্য সজ্জন! সহস্রনেত্র! আর্য্যেণ সজ্জনেন ময়া, এতৎ কুক্কুরত্যাগরূপম্ অনার্য্যম্ অসজ্জনকার্য্যম্; অতএব দুষ্করং কর্তুং শক্যমিতি কাকুঃ, অপি তু ন শক্যমেবেত্যর্থঃ। তয়া শ্রিয়া স্বর্গসম্পদা মে মম, সঙ্গমনং সংসর্গঃ, মা অস্তু, যস্যাঃ কৃতে নিমিত্তে, ভক্তজনং শ্বানম্, ত্যজেয়ম্। "মহাকুলকুলীনার্য্যসভ্যসজ্জনসাধবঃ" ইত্যমরঃ ॥৯॥

স্বর্গ ইতি। শ্ববতাং কুক্কুরান্বিতানাং জনানাম্, ধিষ্ণ্যং স্থানম্। বলেন শ্ববতাং স্বর্গগমনেচ্ছায়াং দোষমাহ ইষ্টেতি। ক্রোধবশা নাম দেববিশেষাঃ, ইষ্টাপূর্ত্তম্ অগ্নিহোত্রাদ্যনুষ্ঠানতড়াগাদিনির্ম্মাণপুণ্যম্, হরন্তি ॥১০॥

ভক্তেতি। ব্রহ্মবধ্যাকৃতেন ব্রহ্মহত্যাজনিতেন পাপেন। জাতু কদাচিৎ ॥১১॥

---

ষ্ঠির বলিলেন—'আর্য্য! সহস্রনেত্র! সজ্জনের অসজ্জনোচিত কার্য্য করা দুষ্কর, তাহা কি আমি পারি? সুতরাং, যে সুখসম্পদের জন্য আমার ভক্তজনকে ত্যাগ করিতে হইবে, সে সুখসম্পদের সহিত যেন আমার সম্পর্ক না হয়' ॥৯॥

ইন্দ্র বলিলেন—'ধর্ম্মরাজ! কুক্কুরযুক্ত লোকদিগের স্বর্গলোকে স্থান নাই, কুক্কুরযুক্ত লোক বলপূর্ব্বক স্বর্গলোকে যাইতে ইচ্ছা করিলে ক্রোধবশনামক দেবতারা তাহার সৎকর্ম্মজনিত পুণ্য হরণ করেন; অতএব তুমি বিচার করিয়া কার্য্য কর, কুক্কুরকে ত্যাগ কর, ইহাতে নিষ্ঠুর আচরণ হইবে না' ॥১০॥

যুধিষ্ঠির বলিলেন—'দেবরাজ! জগতে সজ্জনেরা ভক্ত ত্যাগকে ব্রহ্মহত্যা পাপের তুল্য অত্যন্ত পাপ বলেন; অতএব আমি আজ নিজের সুখের জন্য কোন প্রকারেই এই কুক্কুরকে ত্যাগ করিব না ॥১১॥

---

* ইন্দ্র উবাচ—বঙ্গ বর্দ্ধ নি সো। এবং পরত্রাপি।

ভীতং ভক্তং নান্যদস্তীতি চার্ত্তং প্রাপ্তং ক্ষীণং রক্ষণে প্রাণলিপ্সুম্।
প্রাণত্যাগাদপ্যহং নৈব মোক্তুং যতেয়ং বৈ নিত্যমেতদ্‌ব্রতং মে ॥১২॥

শক্র উবাচ।

শুনা দৃষ্টং ক্রোধবশা হরন্তি যদ্দত্তমিষ্টং বিবৃতমথো হুতঞ্চ।
তস্মাচ্ছুনস্ত্যাগমিমং কুরুষ্ব শুনস্ত্যাগাৎ প্রাপ্স্যসে দেবলোকম্ ॥১৩॥
ত্যক্ত্বা ভ্রাতৄন্ দয়িতাং চাপি কৃষ্ণাং প্রাপ্তো লোকঃ কর্ম্মণা স্বেন বীর!।
শ্বানং চৈনং ন ত্যজসে কথন্তু ত্যাগং কৃৎস্নং চাস্থিতো মুহ্যসেঽদ্য ॥১৪॥

যুধিষ্ঠির উবাচ।

ন বিদ্যতে সন্ধিরথাপি বিগ্রহো মৃতৈর্মর্ত্ত্যৈরিতি লোকেষু নিষ্ঠা।
ন তে ময়া জীবয়িতুং হি শক্যাস্তস্মাত্ত্যাগস্তেষু কৃতো ন জীবতাম্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

ভীতমিতি। অন্যৎ শরণং নাস্তীতি হেতোঃ, আর্ত্তং পীড়িতং জনম্, ক্ষীণং রোগাদিনা দুর্ব্বলম্, রক্ষণে প্রাপ্তমুপস্থিতম্। প্রাণত্যাগাদপি প্রাণত্যাগমঙ্গীকৃত্যাপি ॥১২॥

শুনেতি। শুনা কুক্কুরেণ, দৃষ্টং, ইষ্টং যজনম্, বিবৃতং ব্যাখ্যাতং পুরাণাদি ॥১৩॥

ত্যক্ত্বেতি। দয়িতাং প্রিয়াং ভার্য্যাম্, কৃষ্ণাং দ্রৌপদীম্। আস্থিত আশ্রিতঃ ॥১৪॥

নেতি। লোকেষু জগৎসু, মৃতৈর্মর্ত্ত্যৈর্মানুষৈঃ সহ, সন্ধিঃ বিগ্রহো নিষ্ঠা স্থিতিশ্চ ন বিদ্যতে ন ভবিতুমর্হতি। তে ভার্য্যাভ্রাতরঃ। অতএব জীবতঃ শুনস্ত্যাগো ন ক্রিয়ত ইতি ভাবঃ ॥১৫॥

---

ভীত, ভক্ত, 'আমার রক্ষক অন্য কেহ নাই' এই বলিয়া পীড়াজ্ঞাপক, ক্ষীণ ও প্রাণলিপ্সু—এই সকল ব্যক্তি রক্ষার জন্য উপস্থিত হইলে, আমি প্রাণত্যাগ অঙ্গীকার করিয়াও তাহাদিগকে ত্যাগ করিতে ইচ্ছা করি না, ইহাই আমার নিত্যব্রত' ॥১২॥

ইন্দ্র বলিলেন—'যাহা দত্ত, পূজার্থ উৎসৃষ্ট, বিবৃত ও হুত হয়, তাহা কুক্কুর-কর্ত্তৃক দৃষ্ট হইলে, ক্রোধবশনামক দেবতারা সেগুলি হরণ করেন; অতএব যুধিষ্ঠির! তুমি এই কুকুরকে ত্যাগ কর, ইহাকে ত্যাগ করিলে স্বর্গলোক লাভ করিবে ॥১৩॥

বীর! তুমি ভ্রাতৃগণ ও প্রিয়তমা ভার্য্যাকে ত্যাগ করিয়া আপন কর্ম্মের ফলে স্বর্গলাভ করিতেছ; সুতরাং এই কুকুরটীকে ত্যাগ করিতেছ না কেন? কি জন্যই বা সমগ্র ত্যাগ অবলম্বন করিয়া এখন মুগ্ধ হইতেছ?' ॥১৪॥

যুধিষ্ঠির বলিলেন—'দেবরাজ! জগতে মৃত মানুষদের সহিত সন্ধি, বিগ্রহ বা একত্র অবস্থিতি হইতে পারে না এবং আমি সেই ভার্য্যাপ্রভৃতিকে বাঁচাইতেও পারিব না; সুতরাং তাহাদিগকে ত্যাগ করিয়াছি; কিন্তু জীবিত ব্যক্তিকে ত্যাগ করি নাই ॥১৫॥

ভীতিপ্রদানং শরণাগতস্য স্ত্রিয়ো বধো ব্রাহ্মণস্বাপহারঃ।
মিত্রদ্রোহস্তানি চত্বারি শক্র ! ভক্তত্যাগশ্চৈব সমো মতো মে ॥১৬॥

বৈশম্পায়ন উবাচ।

তদ্ধর্ম্মরাজস্য বচো নিশম্য ধর্ম্মস্বরূপী ভগবানুবাচ।
যুধিষ্ঠিরং প্রীতিযুক্তো নরেন্দ্রং শ্লক্ষ্ণৈর্বাক্যৈঃ সংস্তবসম্প্রযুক্তৈঃ ॥১৭॥

ধর্ম্ম উবাচ। *

অভিজাতোঽসি রাজেন্দ্র ! পিতুর্বৃত্তেন মেধয়া।
অনুক্রোশেন চানেন সর্ব্বভূতেষু ভারত ! ॥১৮॥
পুরা দ্বৈতবনে চাপি ময়া পুত্র ! পরীক্ষিতঃ।
পানীয়ার্থে পরাক্রান্তা যত্র তে ভ্রাতরো হতাঃ ॥১৯॥

---

ভারতকৌমুদী

ভীতীতি। ভীতিপ্রদানং ভয়োৎপাদনম্। সমস্তৈচ র্তুভিস্তুল্যঃ ॥১৬॥

তদিতি। ধর্ম্মস্বরূপী স শ্বা। সংস্তবেন পুত্রতয়া পরিচয়েন সংপ্রযুক্তৈ প্রণোদিতৈঃ, শ্লক্ষ্ণৈঃ কোমলৈর্বাক্যৈঃ। "সংস্তবঃ স্যাৎ পরিচয়ঃ" ইত্যমরঃ ॥১৭॥

অভীতি। হে ভারত রাজেন্দ্র ! ত্বং পিতুঃ পাণ্ডোঃ, বৃত্তেন সদৃশেন ব্যবহারেণ, মেধয়া বুদ্ধ্যা অনেন সর্ব্বভূতেষু অনুক্রোশেন দয়য়া চ অভিজাতোঽসি সর্ব্বশ্রেষ্ঠোঽসি ॥১৮॥

পুরেতি। ময়া বকরূপেণ। পানীয়ার্থে জলগ্রহণনিমিত্তম্ ॥১৯॥

---

দেবরাজ ! শরণাগতকে ভয়প্রদান, স্ত্রীহত্যা, ব্রাহ্মণদ্রব্যাপহরণ ও মিত্রদ্রোহ—এই চারিটা গুরুতর পাপ ; আর ভক্তত্যাগ সেই চারিটারই সমান বলিয়া আমার ধারণা।' ॥১৬॥

বৈশম্পায়ন বলিলেন—যুধিষ্ঠিরের সেই সকল বাক্য শুনিয়া কুক্কুররূপী ভগবান্ ধর্ম্ম সন্তুষ্ট হইয়া পরিচয়প্রযুক্ত কোমল বাক্যদ্বারা রাজা যুধিষ্ঠিরকে বলিলেন ॥১৭॥

ধর্ম্ম বলিলেন—'ভরতনন্দন ! রাজশ্রেষ্ঠ ! তুমি তোমার পিতার তুল্য ব্যবহার, বুদ্ধি এবং এই সর্ব্বভূতে দয়ার গুণে সর্বশ্রেষ্ঠ হইয়াছ ॥১৮॥

পুত্র ! পূর্ব্বে দ্বৈতবনে যখন তোমার পরাক্রমশালী ভ্রাতারা জলের নিমিত্ত মৃত্যুমুখে পতিত হইয়াছিল, তখনও আমি (বকপক্ষিরূপে) তোমাকে পরীক্ষা করিয়াছিলাম ॥১৯॥

---

(১৬) প্রতিপ্রদানং শরণাগতম্—পি নি।

* ধর্ম্মরাজ উবাচ—বঙ্গ বর্দ্ধ। এষ পাঠো নাস্তি নি।

ভীমার্জ্জুনৌ পরিত্যজ্য যত্র ত্বং ভ্রাতরাবুভৌ।
মাত্রোঃ সাম্যমভীপ্সন্ বৈ নকুলং জীবমিচ্ছসি ॥২০॥
অয়ং শ্বা ভক্ত ইত্যেবং ত্যক্তো দেবরথস্ত্বয়া।
তস্মাৎ স্বর্গে ন তে তুল্যঃ কশ্চিদস্তি নরাধিপঃ ॥২১॥
অতস্তবাক্ষয়া লোকাঃ স্বশরীরেণ ভারত!।
প্রাপ্তোঽসি ভরতশ্রেষ্ঠ! দিব্যাং গতিমনুত্তমাম্ ॥২২॥

বৈশম্পায়ন উবাচ।

ততো ধর্ম্মশ্চ শক্রশ্চ মরুতশ্চাশ্বিনাবপি।
দেবা দেবর্ষয়শ্চৈব রথমারোপ্য পাণ্ডবম্ ॥২৩॥
প্রযযুঃ স্বৈর্বিমানৈস্তে সিদ্ধাঃ কামবিহারিণঃ।
সর্ব্বে বিরজসঃ পুণ্যাঃ পুণ্যবাগ্‌বুদ্ধিকর্ম্মিণঃ ॥২৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ভীমেতি। মাত্রোঃ কুন্তীমাদ্র্যোঃ, সাম্যং পুত্রবত্ত্ববিষয়ে সাদৃশ্যম্, অভীপ্সন্ ইচ্ছন্, নকুলং জ্যেষ্ঠমাদ্রীপুত্রম্, জীবং জীবন্তম্, ইচ্ছসি স্ম। ময়ি স্থিতে কুন্ত্যাঃ পুত্রবত্ত্বম্, নকুলে জীবিতে মাদ্র্যা অপি পুত্রবত্ত্বমিতি দ্বয়োর্মাত্রোঃ সাম্যমিতি ভাবঃ ॥২০॥

অয়মিতি। শ্বা কুক্কুরঃ, দেবরথ ইন্দ্রানীতং বিমানম্ ॥২১॥

অত ইতি। লোকাঃ স্বর্গাঃ, স্বশরীরেণ মানুষদেহেনৈব। ন বিদ্যতে উত্তমা যস্যাস্তাম্ ॥২২॥

তত ইতি। মরুতো বায়বঃ। পাণ্ডবং যুধিষ্ঠিরম্। বিরজসো রজোগুণজনিতকামক্রোধরহিতাঃ, পুণ্যানি বাগ্‌বুদ্ধিকর্ম্মাণি এষাং সন্তীতি তে ॥২৩—২৪॥

---

তখন তুমি কুন্তী ও মাদ্রী—এই দুই মাতার সাম্য রক্ষা করিবার ইচ্ছা করিয়া ভীম ও অর্জ্জুন—এই দুই ভ্রাতাকে পরিত্যাগপূর্ব্বক নকুলের জীবন ইচ্ছা করিয়াছিলে ॥২০॥

এখন এই কুকুর তোমার ভক্ত বলিয়া, ইহাকে সঙ্গে লইতে না পারায় দেবতার বিমান ত্যাগ করিলে; অতএব স্বর্গলোকে আগত কোন রাজাই তোমার তুল্য নহেন ॥২১॥

অতএব ভরতনন্দন! স্বশরীরেই তোমার স্বর্গ সকল অক্ষয় হইল। ভরতশ্রেষ্ঠ! তুমি ধর্ম্মবলে সর্ব্বোত্তম দিব্য গতি লাভ করিলে' ॥২২॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর যুধিষ্ঠিরকে বিমানে আরোহণ করাইয়া ধর্ম্ম, ইন্দ্র, বায়ু, অশ্বিনীকুমারদ্বয়, অন্য দেবগণ, দেবর্ষিগণ এবং রজোগুণশূন্য,

স তং রথং সমাস্থায় রাজা কুরুকুলোদ্বহঃ।
ঊর্দ্ধমাচক্রমে শীঘ্রং তেজসাবৃত্য রোদসী ॥২৫॥
ততো দেবনিকায়স্থো নারদঃ সর্ব্বলোকবিৎ।
উবাচোচ্চৈস্তদা বাক্যং বৃহদ্‌বাদী বৃহত্তপাঃ ॥২৬॥
যেঽপি রাজর্ষয়ঃ পূর্ব্বে তে চাপি সমুপস্থিতাঃ।
কীর্ত্তিং প্রচ্ছাদ্য তেষাং বৈ কুরুরাজোঽধিতিষ্ঠতি ॥২৭॥
লোকানাবৃত্য যশসা তেজসা বৃত্তসম্পদা।
স্বশরীরেণ সংপ্রাপ্তং নান্যং শুশ্রুম পাণ্ডবাৎ ॥২৮॥

ভারতকৌমুদী

স ইতি। সমাস্থায় আরুহ্য। আচক্রমে জগাম, আবৃত্য ব্যাপ্য, রোদসী দ্যাবাপৃথিব্যৌ ॥২৫॥

তত ইতি। দেবানাং নিকায়ে নিলয়ে তিষ্ঠতীতি সঃ। "নিকায্যনিলয়ালয়াঃ" ইত্যমরঃ। বৃহদ্‌বাদী মহাবক্তা ॥২৬॥

য ইতি। পূর্ব্বে পূর্ব্বমাগতাঃ। প্রচ্ছাদ্য নিজকীর্ত্ত্যা সমাবৃত্য ॥২৭॥

লোকানিতি। বৃত্তসম্পদা সচ্চরিত্রবাহুল্যেন। সংপ্রাপ্তং স্বর্গমাগতম্, পাণ্ডবাদ্- যুধিষ্ঠিরাৎ ॥২৮॥

ভারতভাবদীপঃ

নাস্তি ॥৮—৯॥ শ্ববতামশুচিত্বাদ্ধিষ্ণ্যং স্থানং স্বর্গে নাস্তি, ক্রোধবশা নাম দেবগণা অশুচেরিষ্টা- পূর্ত্তফলং হ্নন্তি ॥১০—১৭॥ অভিজাতোঽসি কুলীনোঽসি, পিতুঃ পাণ্ডোঃ ॥১৮—২৫॥ নিকায্যস্থো

পুণ্যবান, পুণ্য বাক্য, বুদ্ধি ও কর্ম্মশালী এবং কামচারী সকল সিদ্ধপুরুষ আপন আপন বিমানে আরোহণ করিয়া গমন করিতে লাগিলেন ॥২৩—২৪॥

ক্রমে কুরুকুলশ্রেষ্ঠ রাজা যুধিষ্ঠির সেই বিমানে আরোহণপূর্ব্বক নিজের তেজে স্বর্গ ও মর্ত্ত্য ব্যাপ্ত করিয়া সত্বর উপরের দিকে উঠিতে লাগিলেন ॥২৫॥

তাহার পর সর্ব্বলোকবৃত্তান্তাভিজ্ঞ, মহাবক্তা ও মহাতপা স্বর্গলোকবাসী নারদ তখন উচ্চ স্বরে এই কথা বলিলেন—॥২৬॥

'যে সকল রাজর্ষি পূর্ব্বে স্বর্গে আসিয়াছিলেন, তাঁহারাও উপস্থিত হইয়াছেন; কিন্তু কুরুরাজ যুধিষ্ঠির আপন কীর্ত্তিদ্বারা তাঁহাদের কীর্ত্তিকে আবৃত করিয়া অধিষ্ঠান করিতেছেন ॥২৭॥

যুধিষ্ঠির ভিন্ন অন্য কোন রাজাই যশ, তেজ ও চরিত্রসম্পদে জগদ্ ব্যাপ্ত করিয়া স্বশরীরে যে স্বর্গে আসিয়াছেন, তাহা আমরা শুনি নাই ॥২৮॥

(২৭) যে চ রাজর্ষয়ঃ সর্ব্বে—পি বঙ্গ বৰ্দ্ধ সো।

তেজাংসি যানি দৃষ্টানি ভূমিষ্ঠেন ত্বয়া বিভো ! ।
বেশ্মানি ভুবি দেবানাং পশ্যামূনি সহস্রশঃ ॥২৯॥
নারদস্য বচঃ শ্রুত্বা রাজা বচনমব্রবীৎ ।
ভ্রাতৄনপশ্যন্ ধর্ম্মাত্মা স্বপক্ষাংশ্চৈব পার্থিবান্ ॥৩০॥
শুভং বা যদি বা পাপং ভ্রাতৄণাং স্থানমস্য মে ।
তদেব প্রাপ্তুমিচ্ছামি লোকানন্যান্ন কাময়ে ॥৩১॥
রাজ্ঞস্তু বচনং শ্রুত্বা দেবরাজঃ পুরন্দরঃ ।
আনৃশংস্যসমাযুক্তং প্রত্যুবাচ যুধিষ্ঠিরম্ ॥৩২॥

ভারতকৌমুদী

তেজাংসীতি। হে বিভো রাজন্! ভূমিষ্ঠেন স্বর্গসন্নিহিতপথস্থেন ত্বয়া যানি তেজাংসি দৃষ্টানি, দেবানাং ভুবি স্বর্গে অমূনি তানি সহস্রশো বেশ্মানি দেবভবনানি সাক্ষাৎ পশ্য ॥২৯॥

নারদস্যেতি। রাজা যুধিষ্ঠিরঃ। স্বপক্ষান্ বিরাটদ্রুপদাদীন্ ॥৩০॥

শুভমিতি। শুভং শুভজনকং পুণ্যম্। পরত্র তদেবেতি শ্রবণাৎ পূর্ব্বত্র যৎস্থানমিতি বোধ্যম্ ॥৩১॥

রাজ্ঞ ইতি। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য। আনৃশংস্যসমাযুক্তং ভ্রাত্রাদীন্ প্রতি দয়াসমন্বিতম্ ॥৩২॥

ভারতভাবদীপঃ

নিবাসস্থঃ ॥২৬॥ বাক্যমেবাহ—যেঽপীতি। সমুপস্থিতাঃ স্মৃতিবিষয়াঃ সন্তি ॥২৭—৩০॥ যদেব ভ্রাতৄণাং স্থানং তদেব প্রাপ্তুমিচ্ছামি ॥৩১—৩৮॥

ইতি শ্রীমৎপদবাক্যপ্রমাণমর্য্যাদাধুরন্ধরচতুর্দ্ধরবংশাবতংসশ্রীগোবিন্দসূরিসূনোর্নীলকণ্ঠস্য কৃতৌ ভারতভাবদীপে মহাপ্রস্থানিকপর্ব্বণি তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥

সমাপ্তঞ্চেদং মহাপ্রস্থানিকপর্ব্ব ॥০॥

—:*:—

---

রাজা! তুমি ভূতলে থাকিয়া যে সকল তেজ দেখিয়াছিলে, স্বর্গে ঐ সেই সকল সহস্র সহস্র ভবন দর্শন কর' ॥২৯॥

নারদের বাক্য শুনিয়া ধর্ম্মাত্মা যুধিষ্ঠির ভ্রাতৃগণকে ও নিজপক্ষীয় রাজগণকে না দেখিয়া এই কথা বলিলেন—॥৩০॥

'আমার ভ্রাতৃগণের পুণ্যময় বা পাপময় যেরূপ স্থানই হউক না কেন, আমি সেই স্থানই লাভ করিতে ইচ্ছা করি, অন্য লোক কামনা করি না' ॥৩১॥

দেবরাজ ইন্দ্র যুধিষ্ঠিরের বাক্য শুনিয়া সেই দয়ালু যুধিষ্ঠিরকে বলিলেন—॥৩২॥

---

(২৯) অয়ং শ্লোকঃ বর্দ্ধ সো নাস্তি। (৩০)···দেবানামন্ত্র্য ধর্ম্মাত্মা—পি বঙ্গ বর্দ্ধ সো।

স্থানেঽস্মিন্ বস রাজেন্দ্র ! কর্ম্মভির্নির্জ্জিতে শুভৈঃ ।
কিং ত্বং মানুষ্যকং স্নেহমদ্যাপি পরিকর্ষসি ॥৩৩॥
সিদ্ধিং প্রাপ্তোঽসি পরমাং যথা নান্যঃ পুমান্ ক্বচিৎ ।
নৈব তে ভ্রাতরঃ স্থানং সংপ্রাপ্তাঃ কুরুনন্দন ! ॥৩৪॥
অদ্যাপি মানুষো ভাবঃ স্পৃশতে ত্বাং নরাধিপ ! ।
স্বর্গোঽয়ং পশ্য দেবর্ষীন্ সিদ্ধাংশ্চ ত্রিদিবালয়ান্ ॥৩৫॥
যুধিষ্ঠিরস্তু দেবেন্দ্রমেবংবাদিনমীশ্বরম্ ।
পুনরেবাব্রবীদ্ধীমানিদং বচনমর্থবৎ ॥৩৬॥
তৈর্বিনা নোৎসহে বস্তুমিহ দৈত্যনিবর্হণ ! ।
গন্তুমিচ্ছামি তত্রাহং যত্র মে ভ্রাতরো গতাঃ ॥৩৭॥

ভারতকৌমুদী

স্থান ইতি। নির্জ্জিতে আয়ত্তীকৃতে। মানুষ্যকং মনুষ্যযোগ্যম্ ॥৩৩॥

সিদ্ধিমিতি। তে তব যোগ্যং স্থানং ভ্রাতরো নৈব সংপ্রাপ্তাঃ, তেষাং তৎসদৃশপুণ্যাভাবাদিত্যাশয়ঃ ॥৩৪॥

অদ্যেতি। ভাবঃ স্বভাবঃ, স্পৃশতে স্পৃশতি গৃহ্লাতীত্যর্থঃ ॥৩৫॥

যুধীতি। ঈশ্বরং স্বর্গাধিপতিম্। অর্থবদ্যুক্তিযুক্তম্ ॥৩৬॥

তৈরিতি। তৈর্ভ্রাতৃভিঃ, হে দৈত্যনিবর্হণ ! অসুরদমন ! ॥৩৭॥

'রাজশ্রেষ্ঠ ! তুমি সৎকর্ম্মদ্বারা যে স্থান আয়ত্ত করিয়া আসিয়াছ, এই সেই স্থানেই বাস কর। তুমি এখনও মনুষ্যোচিত স্নেহ আকর্ষণ করিতেছ কেন ? ॥৩৩॥

কৌরবনন্দন ! অন্য পুরুষ কখনও যাহা লাভ করে নাই, তুমি সেইরূপ পরমসিদ্ধি লাভ করিয়াছ ; কিন্তু তোমার ভ্রাতারা তোমার সদৃশ স্থান লাভ করেন নাই ॥৩৪॥

নরনাথ ! এখনও মানুষের স্বভাব তোমাকে স্পর্শ করিতেছে। ইহা স্বর্গলোক, স্বর্গবাসী দেবর্ষি ও সিদ্ধগণকে দর্শন কর' ॥৩৫॥

দেবরাজ এইরূপ বলিতেছিলেন, তখন বুদ্ধিমান্ যুধিষ্ঠির পুনরায় সেই স্বর্গাধিপতিকে এই যুক্তিযুক্ত বাক্য বলিলেন—॥৩৬॥

'দৈত্যদমন ! আমি ভ্রাতৃগণ ব্যতীত এই স্বর্গে বাস করিতে ইচ্ছা করি না ; অতএব আমার সেই ভ্রাতারা যেস্থানে গিয়াছেন, আমিও সেই স্থানে যাইতে ইচ্ছা করি ॥৩৭॥

যত্র সা বৃহতী শ্যামা বুদ্ধিসত্ত্বগুণান্বিতা।
দ্রৌপদী যোষিতাং শ্রেষ্ঠা যত্র চৈব গতা মম ॥৩৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং মহাপ্রস্থানিকপর্ব্বণি যুধিষ্ঠিরাদিস্বর্গারোহণে তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥

## সমাপ্তঞ্চেদং মহাপ্রস্থানিকপর্ব্ব ॥০॥

—ঃ*ঃ—

---

### ভারতকৌমুদী

যত্রেতি। বৃহতী মহতী উদারস্বভাবা, শ্যামা শ্যামবর্ণা, বুদ্ধিশ্চ সত্ত্বগুণশ্চ তাভ্যামন্বিতা। সুতা বিন্ধ্যাদয়ঃ। গন্তুমিচ্ছামি তত্রাহমিত্যনুবৃত্তিঃ। এতেন স্বর্গীয়নির্দ্দিষ্টস্থানপ্রাপ্তিরূপভাবি স্বর্গারোহণপর্ব্বসূচিতম্ ॥৩৮॥

পক্ষাব্ধি-নাগেন্দুমিতে শকাব্দে একত্রিমানেঽহনি মেষগেঽর্কে।
টীকাসকৌ প্রস্থিতিপর্ব্বসংস্থা বঙ্গানুবাদাদিযুতা সমাপ্তা ॥১॥
একস্মিন্নেব বৈশাখে ত্রয়াণামেব পর্ব্বণাম্।
টীকানুবাদয়োঃ শেষাঃ শঙ্করানুগ্রহাৎ কৃতাঃ ॥২॥
কোটালিপাড়ে বিষয়ে বিভাতি গ্রামো মহানূনশিয়াভিধানঃ।
তত্রত্য-গঙ্গাধরশর্ম্মসূনুর্যঃ কাশ্যপঃ শ্রীহরিদাসশর্ম্মা ॥৩॥
চিরমূনশিয়ানিবাসিনা কলিকাতানগরপ্রবাসিনা।
নমু তেন শিবপ্রসাদতো রচিতা শ্রীহরিদাসশর্ম্মণা ॥৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং মহাপ্রস্থানিকপর্ব্বণি তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥

সমাপ্তঞ্চেদং মহাপ্রস্থানিকপর্ব্ব ॥০॥

—ঃ*ঃ—

---

আর উদারস্বভাবা, শ্যামবর্ণা, বুদ্ধি ও সত্ত্বগুণযুক্তা এবং নারীশ্রেষ্ঠা দ্রৌপদী ও আমার পুত্রগণ যেস্থানে গিয়াছেন, আমিও সেই স্থানে যাইতে ইচ্ছা করি' ॥৩৮॥

মহাপ্রস্থানিকপর্ব্বের বঙ্গানুবাদ সমাপ্ত ॥০॥

—০—

---

(৩৮)···যত্র চৈব গতা মম—পি বঙ্গ বর্দ্ধ সো।

# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## স্বর্গারোহনপর্ব্ব

দর্শনাচার্য্য-
শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-
সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণেন
শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া
ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-
বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী

কলিকাতা-৭০০০০৯

# নিবেদন

করুণাময় পরমেশ্বরের করুণায় স্বর্গারোহণপর্ব্ব প্রকাশিত হইল। ইহা মহাভারতের অষ্টাদশপর্ব্ব বা শেষপর্ব্ব। এই স্থানে অবশ্য বহু বিষয় লিখিবার ছিল; কিন্তু তাহা লিখিলে প্রবন্ধ অত্যন্ত বিস্তৃত হইয়া যায়, অথচ তাহা সকল পাঠক-পাঠিকা প্রয়োজনীয় নাও মনে করিতে পারেন। এ অবস্থায় এই পর্ব্বের শেষে বঙ্গভাষায় আমারই লিখিত 'নিজ প্রকাশিত মহাভারতের ইতিহাস' নামে একটী প্রবন্ধ সন্নিবেশিত হইল। প্রয়োজনবোধে পাঠক-পাঠিকাগণ তাহা দেখিতে পারেন;

পূর্ব্বেই লিখিত হইয়াছে যে, আমি বহু আদর্শ পুস্তক পর্য্যালোচনা করিয়া, তাহা হইতে সমীচীন পাঠ গ্রহণপূর্ব্বক প্রত্যেক পৃষ্ঠার উপরিভাগে মূল লিখিয়াছি; তাহার নীচে আমার রচিত 'ভারতকৌমুদী' টীকা, সংস্কৃত বঙ্গানুবাদ এবং সর্বশেষে পাঠান্তর সন্নিবেশিত করিয়াছি। এই নিয়মে আমি চিরদিন 'প্রেসকাপি' লিখিয়া আসিয়াছি। একবারের লেখাতেই এক একটী 'প্রেসকাপি' প্রস্তুত হইয়াছে। তবে লেখার পরে উহা একবার পড়িয়া দেখিতাম। ইহাই আমার 'প্রেসকাপি' প্রস্তুত করিবার প্রণালী।

এখানে আমার রচিত চতুঃশ্লোকী মহাভারত উদ্ধৃত করিতেছি—

ক্ষেত্রজান্ পাণ্ডবান্ শৈলাদ্‌হস্তিনাং মুনয়োঽনয়ন্।
অস্ত্রশিক্ষাং গৃহীত্বা তে বারণাবতমব্রজন্ ॥১॥
ততো জতুগৃহে দগ্ধে হিড়িম্ব-বকরাক্ষসৌ।
নিহত্য প্রাপ্য পাঞ্চালীং হস্তিনাং পুনরাগতাঃ ॥২॥
দিগ্‌জয়ং রাজসূয়ঞ্চ কৃত্বা দ্যূতজিতা বনে।
বিরাটগেহে স্থিত্বা চ সৌভদ্রোপযমং দদুঃ ॥৩॥
কুরূন্ জিত্বা প্রাপ্য রাজ্যমশ্বমেধঞ্চ চক্রিরে।
আশ্রমান্তে যদুধ্বংসে প্রস্থায় স্বর্গমারুহন্ ॥৪॥

আমার রচিত 'ভারতকৌমুদী' টীকার পরে নীলকণ্ঠকৃত 'ভারতভাবদীপ' টীকা দেওয়া হইয়াছে। 'বঙ্গবাসী পত্রিকা কার্য্যালয়' হইতে যে সটীক মহাভারত প্রকাশিত হইয়াছিল, তাহা হইতে নীলকণ্ঠের টীকা দেওয়া হইয়াছে। দর্শনাচার্য্য নীলকণ্ঠ সম্বন্ধে বিস্তৃত বিবরণ জানা যায় না। তবে এইটুকু মাত্র জানা যায় যে, তিনি গোদাবরী নদীর তীরে পুণা বা পুণ্য-পত্তন অঞ্চলে কূর্পর গ্রামের (কোপারগাঁও) গৌতমগোত্রীয় চতুর্দ্ধরবংশ-সম্ভূত। এই মহারাষ্ট্রীয় ব্রাহ্মণ গোবিন্দ পণ্ডিতের জ্যেষ্ঠ পুত্র ছিলেন। তাঁহার মাতার নাম ছিল ফুল্লাম্বিকা। নীলকণ্ঠ তাঁহার 'ভারতভাবদীপ' টীকায় নারায়ণতীর্থ, ধীরেশ মিশ্র, লক্ষ্মণ, গোপাল, গঙ্গাধর, নীলকণ্ঠ ও সাম্বশিবের নাম নিজের গুরুদেব বলিয়া উল্লেখ করিয়াছেন। তিনি

হমীরপুরীতে অবস্থান করিয়া মহাভারতের টীকা রচনা করেন। নীলকণ্ঠ তাঁহার 'ভারত-ভাবদীপ' টীকায় ভীষ্মপর্ব্বের ২৬ অধ্যায়ে ( ২৭৮ পৃষ্ঠায় ) লিখিয়াছেন—"অস্তাধ্যায়স্তার্থঃ সংগৃহীতো মধুসূদনশ্রীপাদৈঃ।" ইহা হইতে সহজেই বুঝা যায় যে, নীলকণ্ঠ আমাদের মধুসূদন সরস্বতীর পরবর্ত্তী এবং সম্ভবতঃ তিনি খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর প্রথম ভাগে জন্মিয়াছিলেন। এতদতিরিক্ত অন্য কিছু নীলকণ্ঠ সম্বন্ধে নিঃসংশয়ে বলা যায় না।

কলিকাতা, ইণ্টালী, ৪১ নং দেবলেন,
২৭শে বৈশাখ, ১৩৬৬ সাল।

চিরবিধেয়—
শ্রীহরিদাসদেবশর্ম্মা।

# পাঠক্রমে মহাভারতের বৃহৎ সূচীপত্র।

—:০:—

## স্বর্গারোহণপর্ব্ব

—:*:—

পাঠক্রমে স্বর্গারোহণপর্ব্বের বৃহৎ সূচীপত্র সমাপ্ত॥০॥

—০—

## পাঠান্তরে লিখিত সাঙ্কেতিক অক্ষরগুলির বিবরণ।

পি—(আমার) পিতামহলিখিত পূর্ব্ববঙ্গদেশীয় পুস্তক।

বঙ্গ—বঙ্গবাসি-সংবাদপত্র-কার্য্যালয়-মুদ্রিত পশ্চিমবঙ্গদেশীয় পুস্তক।

বর্দ্ধ—বর্দ্ধমান-মহারাজ-মুদ্রিত পশ্চিমবঙ্গদেশীয় পুস্তক।

সো—এসিয়াটিক সোসাইটি মুদ্রিত পুস্তক।

নি—মুম্বয়ীপ্রদেশীয় নির্ণয়সাগর-যন্ত্র মুদ্রিত পুস্তক।

# স্বর্গারোহণপর্ব্বের অধ্যায় ও শ্লোকসংখ্যা।

—:*:—

মহর্ষি বেদব্যাস আদিপর্ব্বের দ্বিতীয় অধ্যায়ে স্বর্গারোহণপর্ব্বের অধ্যায় ও শ্লোকসংখ্যা গণনা করিয়া লিখিয়া গিয়াছেন—

"এতদষ্টাদশং পর্ব্ব প্রোক্তং ব্যাসেন ধীমতা।
অধ্যায়াঃ পঞ্চ সংখ্যাতাঃ পর্ব্বণ্যস্মিন্ মহাত্মনা ॥৩৭৮॥
শ্লোকানাং দ্বে শতে চৈব প্রসংখ্যাতে তপোধনাঃ!।
নব শ্লোকাস্তথৈবাস্মে সংখ্যাতাঃ পরমর্ষিণা ॥৩৭৯॥"

অর্থাৎ স্বর্গারোহণপর্ব্বে ৫টি অধ্যায় এবং ৩২৩টি শ্লোক আছে।

পাঠকমহোদয়গণ! নিম্নলিখিত তালিকাটি দেখিলে স্বর্গারোহণপর্ব্বে উক্ত অধ্যায়সংখ্যা ও শ্লোকসংখ্যার সম্পূর্ণ মিল দেখিতে পাইবেন।

| অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা |
|---|---|
| ১ | ৩৮ |
| ২ | ৪১ |
| ৩ | ৪৪ |
| ৪ | ২২ |
| ৫ | ১৭৮ |
| | একুন=৩২৩ |

—:০:—

# মহাভারতের উপপর্ব্ব, অধ্যায় ও শ্লোকসংখ্যার সঙ্কলন।

পাঠকমহোদয়গণ! নিম্নলিখিত সঙ্কলনটি দেখিলেই বুঝিতে পারিবেন যে, মহাভারতে ১০০ উপপর্ব্ব, ২৯৬০ অধ্যায় এবং এক লক্ষ শ্লোক আছে। অধ্যায়সংখ্যা ও শ্লোকসংখ্যার সঙ্কলন প্রত্যেক পর্ব্বের প্রথমেই প্রদত্ত হইয়াছে।

কর্ণপর্ব্ব, মৌসলপর্ব্ব, মহাপ্রস্থানিকপর্ব্ব ও স্বর্গারোহণপর্ব্বে কোন উপপর্ব্ব না থাকায় মূল পর্ব্বকেই উপপর্ব্ব হিসাবে গণনা করা হইয়াছে।

| | পর্ব্বের নাম | উপপর্ব্ব | অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা |
|---|---|---|---|---|
| ১। | আদিপর্ব্বে | ১৯ | ২২৭ | ৮৮৮৪ |
| ২। | সভাপর্ব্বে | ৯ | ৭৮ | ২৫১১ |
| ৩। | বনপর্ব্বে | ১৯ | ২৬৯ | ১১৬৬৪ |
| ৪। | বিরাটপর্ব্বে | ৫ | ৬৭ | ২০৫০ |
| ৫। | উদ্‌যোগপর্ব্বে | ৯ | ১৮৬ | ৬৬৯৮ |
| ৬। | ভীষ্মপর্ব্বে | ৪ | ১১৭ | ৫৮৮৪ |
| ৭। | দ্রোণপর্ব্বে | ৮ | ১৭০ | ৮৯০৯ |
| ৮। | কর্ণপর্ব্বে | ১ | ৬৯ | ৪৯৬৪ |
| ৯। | শল্যপর্ব্বে | ৩ | ৫৯ | ৩২২০ |
| ১০। | সৌপ্তিকপর্ব্বে | ২ | ১৮ | ৮৭০ |
| ১১। | স্ত্রীপর্ব্বে | ৩ | ২৭ | ৭৭৫ |
| ১২। | শান্তিপর্ব্বে | ৬ | ৩৩৯ | ১৪৭০৭ |
| ১৩। | অনুশাসনপর্ব্বে | ২ | ১৪৬ | ৮০৯৯ |
| ১৪। | আশ্বমেধিকপর্ব্বে | ২ | ১৩০ | ৩৩২০ |
| ১৫। | আশ্রমবাসিকপর্ব্বে | ৩ | ৪২ | ১১১১ |
| ১৬। | মৌসলপর্ব্বে | ১ | ৮ | ৩২০ |
| ১৭। | মহাপ্রস্থানিকপর্ব্বে | ১ | ৩ | ১২৩ |
| ১৮। | স্বর্গারোহণপর্ব্বে | ১ | ৫ | ৩২৩ |
| | হরিবংশে | ২ | ১০০০ | ১২০০০ |
| | হরিবংশীয় ভবিষ্যভাগে | — | — | ৩৫৬৮ |
| | | ১০০ * | ২৯৬০ | ১০০০০০ |

* "ভবিষ্যং পর্ব্ব চাপ্যুক্তং খিলেষেবাদ্ভুতং মহৎ।
এতৎ পর্ব্বশতং পূর্ণং ব্যাসেনোক্তং মহাত্মনা ॥৮৫॥"
আদিপর্ব্ব, দ্বিতীয় অধ্যায়।

অর্থাৎ বেদব্যাস মহাভারতে এক শত উপপর্ব্ব গণনা করিয়াছেন।

# মহাভারতম



## স্বর্গারোহণপর্ব্ব

—ঃ*ঃ—

### প্রথমোঽধ্যায়ঃ।

নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমম্।
দেবীং সরস্বতীঞ্চৈব ততো জয়মুদীরয়েৎ ॥

জনমেজয় উবাচ।

স্বর্গং ত্রিবিষ্টপং প্রাপ্য মম পূর্বপিতামহাঃ।
পাণ্ডবা ধার্ত্তরাষ্ট্রাশ্চ কানি স্থানানি ভেজিরে ॥১॥

---

ভারতকৌমুদী

নমো গণেশায়।

মৃত্যুঞ্জয়! প্রবলমৃত্যুজিগীষয়ৈব বোধোদয়াদবধি দেব! ময়াশ্রিতস্ত্বম্।
উত্থায় শূলমুপতিষ্ঠ তদেকদৃষ্টির্মৃত্যুর্যথা হরতি মাং ন হঠাদুপেত্য ॥১॥
স্বর্গারোহণসিদ্ধ্যর্থং স্বর্গারোহণপর্ব্বণঃ।
ধর্ম্মরাজস্য ধর্ম্মস্য ব্যাখ্যাং বক্ষ্যে প্রদর্শিনীম্ ॥২॥

অথ পূর্ব্বস্মিন্ পর্ব্বণি দেবরাজো বিমানেন যুধিষ্ঠিরং স্বর্গমুখমনয়ৎ; তত্র চ শুনঃ সহগমনকথা ভীমাদীনাং স্থানপ্রাপ্তিকথা চোক্তা। তৎস্থচিন্তমিদানীং স্বর্গারোহণপর্ব্বারভতে জনমেজয় উবাচ। স্বর্গমিতি। মম পিতামহাৎ পূর্ব্ব ইতি পূর্ব্বপিতামহাঃ প্রপিতামহাঃ পাণ্ডবা ধার্ত্তরাষ্ট্রাশ্চ, ত্রীণি বিষ্টপানি স্বর্গ-মর্ত্ত্য-পাতালরূপাণি ভুবনানি নীচোচ্চাবচ-সমতল-স্থানভেদাৎ ত্রিবিধানি স্থানানি যত্র তং ত্রিভুবনতুল্যং বিশালং বা স্বর্গং প্রাপ্য, কানি স্থানানি ভেজিরে আশিশ্রিয়ুঃ। ক্ষত্রধর্ম্মপরায়ণতয়া ধার্ত্তরাষ্ট্রাদীনামপি স্বর্গপ্রাপ্তিমনুমায় ধার্ত্তরাষ্ট্রাশ্চেত্যুক্তম্ ॥১॥

---

জনমেজয় বলিলেন—'আমার প্রপিতামহ পাণ্ডবগণ ও ধার্ত্তরাষ্ট্রগণ ত্রিভুবনতুল্য বিশাল স্বর্গে যাইয়া কোন্ কোন্ স্থান লাভ করিয়াছিলেন? ॥১॥

এতদিচ্ছাম্যহং শ্রোতুং সর্ববিচ্চাসি মে মতঃ।
মহর্ষিণাভ্যনুজ্ঞাতো ব্যাসেনাদ্ভুতকর্ম্মণা ॥২॥
বৈশম্পায়ন উবাচ।
স্বর্গং ত্রিবিষ্টপং প্রাপ্য তব পূর্বপিতামহাঃ।
যুধিষ্ঠিরপ্রভৃতয়ো যদকুর্বত তচ্ছৃণু ॥৩॥
স্বর্গং ত্রিবিষ্টপং প্রাপ্য ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ;
দুর্য্যোধনং শ্রিয়া জুষ্টং দদর্শাসীনমাসনে ॥৪॥
ভ্রাজমানমিবাদিত্যং বীরলক্ষ্ম্যাভিসংবৃতম্।
দেবৈর্ভ্রাজিষ্ণুভিঃ সাধ্যৈঃ সহিতং পুণ্যকর্ম্মভিঃ ॥৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

এতদিতি। সর্ব্ববিদসীতি বক্তুং সমর্থঃ, অনুজ্ঞাতো মহ্যং বক্তুমনুমত ইতি ধ্রুবমেব ব্রূয়াদিতি ভাবঃ ॥২॥

স্বর্গমিতি। প্রভৃতিশব্দেন ভীমদুর্য্যোধনাদীনাং গ্রহণম্ ॥৩॥

স্বর্গমিতি। শ্রিয়া স্বর্গীয়শোভয়া জুষ্টং সেবিতং যুক্তমিত্যর্থঃ। ভ্রাজিষ্ণুভিরুজ্জ্বল-কান্তিভিঃ, সাধ্যৈর্দেবযোনিবিশেষৈঃ ॥৪—৫॥

ভারতভাবদীপঃ

শ্রীগণেশায় নমঃ।

পূর্ব্ব ইতি। পূর্ব্বস্মিন্ পর্ব্বণি ধর্ম্মস্য ফলভূতাস্ত্যাগাস্বাদয়ো যুধিষ্ঠিরদৃষ্টান্তেন দর্শিতাঃ ; ইদানীং তস্য মুখ্যং ফলং দর্শয়িতুং স্বর্গারোহণপর্ব্বারভতে—স্বর্গং ত্রিবিষ্টপমিতি। যথা তৎ সংখ্যায়ামল্পসংখ্যান্তর্ভবতি এবং ত্রীণি বিষ্টপানি ভুবনানি উৎকর্ষবশাদ্যত্রান্তর্ভবন্তি তাদৃশমপি

---

ইহা আমি শুনিতে ইচ্ছা করি। আমি মনে করি, আপনি সর্ব্বজ্ঞ ; বিশেষতঃ, অদ্ভুতকর্ম্মা মহর্ষি বেদব্যাস আপনাকে পাণ্ডবাদির চরিত্র বলিতে অনুমতি দিয়াছেন' ॥২॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! আপনার প্রপিতামহ যুধিষ্ঠিরপ্রভৃতি ত্রিভুবনের ন্যায় বিশাল স্বর্গে গমন করিয়া যাহা করিয়াছিলেন, তাহা শ্রবণ করুন ॥৩॥

ধর্ম্মরাজ যুধিষ্ঠির ত্রিভুবনের ন্যায় বিশাল স্বর্গে যাইয়া আসনে উপবিষ্ট স্বর্গীয় শোভায় শোভিত দুর্য্যোধনকে দর্শন করিলেন। তৎকালে দুর্য্যোধন সূর্য্যের ন্যায় উজ্জ্বল মূর্ত্তি, বীরশোভাসমন্বিত এবং দীপ্তকান্তি ও পুণ্যকর্ম্মা দেবগণ ও সাধ্যগণের সহিত সম্মিলিত ছিলেন ॥৪—৫॥

ততো যুধিষ্ঠিরো রাজা দুর্য্যোধনমমর্ষিতঃ।
সহসা সন্নিবৃত্তোঽভূচ্ছ্রিয়ং দৃষ্ট্বা সুযোধনে ॥৬॥
ব্রুবন্নুচ্চৈর্বচস্তান্ বৈ নাহং দুর্য্যোধনেন বৈ।
সহিতঃ কাময়ে লোকাঁল্লুব্ধেনাদীর্ঘদর্শিনা ॥৭॥ (যুগ্মকম্)
যৎকৃতে পৃথিবী সর্ব্বা সুহৃদো বান্ধবাস্তথা।
হতাস্মাভিঃ প্রসহ্যাজৌ ক্লিষ্টৈঃ পূর্ব্বং মহাবনে ॥৮॥
দ্রৌপদী চ সভামধ্যে পাঞ্চালী ধর্ম্মচারিণী।
পর্য্যাকৃষ্টানবদ্যাঙ্গী পত্নী নো গুরুসন্নিধৌ ॥৯॥
অস্তি দেবাঃ! ন মে কামঃ সুযোধনমুদীক্ষিতুম্।
তত্রাহং গন্তুমিচ্ছামি যত্র তে ভ্রাতরো মম ॥১০॥

---

ভারতকৌমুদী

তত ইতি। অমর্ষিতঃ ক্রুদ্ধঃ। শ্রিয়ং কান্তিম্। মানুষদেহত্বাদেব পূর্ব্বসংস্কারাদমর্ষ ইতি ভাবঃ। লোকান্ স্বর্গান্ ॥৬—৭॥

যদিতি। যৎকৃতে যেন দুর্য্যোধনেন নিমিত্তেন। প্রসহ্য বলেন, আজৌ যুদ্ধে ॥৮॥

দ্রৌপদীতি। অনবদ্যাঙ্গী অনিন্দ্যগাত্রী, নঃ অস্মাকম্ ॥৯॥

অস্তীতি। হে দেবাঃ! সুযোধনমুদীক্ষিতুং মে কামঃ ইচ্ছা নাস্তি ॥১০॥

ভারতভাবদীপঃ

স্বর্গং প্রাপ্য। "ত্রিষ্টপং ভুবনং জগৎ" ইত্যমরঃ ॥১—৫॥ তত ইতি। স্বর্গেঽপ্যমর্ষো দুস্ত্যজ ইতি সংস্কারাণাং প্রাবল্যমুক্তম্ ॥৬—৭॥ হতাঃ অস্মাভিঃ, সম্বিরার্থঃ ॥৮—১০॥ বিরুদ্ধং

---

তাহার পর যুধিষ্ঠির দুর্য্যোধনকে দেখিয়াই ক্রুদ্ধ হইলেন এবং দুর্য্যোধনের স্বর্গীয় কান্তি দেখিয়া 'আমি লুব্ধ ও অদূরদর্শী দুর্য্যোধনের সহিত স্বর্গ কামনা করি না' এই কথা দেবগণকে উচ্চস্বরে বলিতে থাকিয়া তৎক্ষণাৎ নিবৃত্তি পাইলেন ॥৬—৭॥

'যাহার জন্য আমরা পূর্ব্বে মহাবনে কষ্ট পাইয়া যুদ্ধে বলপূর্ব্বক সুহৃদ্গণ ও বন্ধুগণ, এমন কি সমগ্র পৃথিবীকে বিধ্বস্ত করিয়াছি ॥৮॥

তারপর, যাহার জন্য পাঞ্চালরাজনন্দিনী অনিন্দনীয় গাত্রী আমাদের ধর্ম্মচারিণী পত্নী দ্রৌপদী সভামধ্যে গুরুজনসন্নিধানে দুঃশাসনকর্তৃক আকৃষ্টা হইয়াছিলেন ॥৯॥

সুতরাং দেবগণ! দুর্য্যোধনকে দর্শন করিতেও আমার ইচ্ছা নাই। আমার ভ্রাতারা যেখানে রহিয়াছেন, আমি সেইখানে যাইতে ইচ্ছা করি' ॥১০॥

নৈবমিত্যব্রবীত্তস্তু নারদঃ প্রহসন্নিব।
স্বর্গে নিবাসে রাজেন্দ্র! বিরুদ্ধং চাপি নশ্যতি ॥১১॥
যুধিষ্ঠির! মহাবাহো! মৈবং বোচঃ কথঞ্চন।
দুর্য্যোধনং প্রতি নৃপং শৃণু চেদং বচো মম ॥১২॥
এষ দুর্য্যোধনো রাজা পূজ্যতে ত্রিদশৈঃ সহ।
সদ্ভিশ্চ রাজপ্রবরৈর্য ইমে স্বর্গবাসিনঃ ॥১৩॥
বীরলোকগতিং প্রাপ্তা যুদ্ধে হুত্বাত্মনস্তনুম্।
যূয়ং সর্বে সুরসমা যেন যুদ্ধে সমাসিতাঃ ॥১৪॥
স এষ ক্ষত্রধর্ম্মেণ স্থানমেতদবাপ্তবান্।
ভয়ে মহতি যোঽভীতো বভূব পৃথিবীপতিঃ ॥১৫॥

---

ভারতকৌমুদী

নেতি। স্বর্গে নিবাসে নিবাসকালে, বিরুদ্ধং পূর্ব্বো বিরোধঃ ॥১১॥

যুধিষ্ঠিরেতি। এবং মা বোচঃ ন ব্রূহি ॥১২॥

এষ ইতি। ত্রিদশৈর্দেবৈঃ। সদ্ভিঃ সাধুভিঃ ॥১৩॥

বীরেতি। হুত্বা ত্যক্ত্বা। তথা চ "দ্বাবিমৌ পুরুষৌ লোকে সূর্য্যমণ্ডলভেদিনৌ। পরিব্রাড্‌যোগযুক্তশ্চ রণে চাভিমুখো হতঃ॥" এবঞ্চ দুর্য্যোধনোঽপি সম্মুখযুদ্ধে হতত্বাদেব স্বর্গং প্রাপ্ত ইত্যাশয়ঃ। যূয়ং সর্ব্বেঽপি সুরসমা দেবতুল্যাঃ স্বর্গভাজঃ। যেন হি, যুদ্ধে সমাসিতাঃ সম্মুখ্যেন প্রবৃত্তাঃ ॥১৪॥

স ইতি। মহতি ভয়ে উপস্থিতেঽপি যঃ পৃথিবীপতির্দুর্য্যোধনো গদাযুদ্ধে অভীতো বভূব ॥১৫॥

তখন নারদ হাস্য করিয়াই যেন যুধিষ্ঠিরকে বলিলেন—'এইরূপ বলিও না। রাজশ্রেষ্ঠ! স্বর্গে বাস করিবার সময়ে পূর্ব্বের বিরোধ আর থাকে না ॥১১॥

মহাবাহু! যুধিষ্ঠির! তুমি কোন প্রকারেই রাজা দুর্য্যোধনের প্রতি এইরূপ বাক্য বলিও না। আমার এই কথা শুন ॥১২॥

এই যাঁহারা স্বর্গে বাস করিতেছেন, সেই সাধুপ্রকৃতি প্রধান রাজারা দেবগণের সহিত মিলিত হইয়া এই রাজা দুর্য্যোধনের সম্মান করিতেছেন ॥১৩॥

সকল বীরই যুদ্ধে নিজ নিজ দেহ ত্যাগ করিয়া বীরের গতি লাভ করিয়াছেন এবং তোমরা সকলেও দেবগণের তুল্য হইয়াছ; যেহেতু সম্মুখযুদ্ধে প্রবৃত্ত হইয়াছিলে ॥১৪॥

---

(১৪)···যেন যুদ্ধেন বাধিতাঃ—নি।···সদৈবানেন হিংসিতাঃ—সো।

ন তন্মনসি কর্ত্তব্যং পুত্র ! যদ্দ্যূতকারিতম্।
দ্রৌপদ্যাশ্চ পরিক্লেশং ন চিন্তয়িতুমর্হসি ॥১৬॥
যে চান্যেঽপি পরিক্লেশা যুষ্মাকং জ্ঞাতিকারিতাঃ।
সংগ্রামেষ্বথবান্যত্র ন তান্ সংস্মর্ত্তুমর্হসি ॥১৭॥
সমাগচ্ছ যথান্যায়ং রাজ্ঞা দুর্য্যোধনেন বৈ।
স্বর্গোঽয়ং নেহ বৈরাণি ভবন্তি মনুজাধিপ ! ॥১৮॥
নারদেনৈবমুক্তস্তু কুরুরাজো যুধিষ্ঠিরঃ।
ভ্রাতৄন্ পপ্রচ্ছ মেধাবী বাক্যমেতদুবাচ হ ॥১৯॥
যদি দুর্য্যোধনস্যৈতে বীরলোকাঃ সনাতনাঃ।
অধর্ম্মজ্ঞস্য পাপস্য পৃথিবীসুহৃদদ্রুহঃ ॥২০॥

---

ভারতকৌমুদী

নেতি। যদনিষ্টং তত্তৎকর্ম্মণাং মনুষ্যস্বভাবপ্রযুক্তত্বাৎ ইদানীঞ্চ যুষ্মাকং দেবরূপত্বাদিতি ভাবঃ ॥১৬॥

য ইতি। অন্যে অভিমন্যুবধাদিনিবন্ধনাঃ। অন্যত্র ঘোষযাত্রাদৌ ॥১৭॥

সমিতি। সমাগচ্ছ সম্মিলিতো ভব, দুর্য্যোধনেন সহ ॥১৮॥

নারদেনেতি। পপ্রচ্ছ মদ্ভ্রাতরঃ কুত্র বর্ত্তন্ত ইতি জিজ্ঞাসিতবান্ ॥১৯॥

যদীতি। পৃথিব্যৈ চ সুহৃদেভ্যশ্চ দ্রুহ্যতীতি তস্য। সুহৃচ্ছব্দস্য অদন্তত্বমার্ষম্। তদা ব্যাধানামপি বীরলোকপ্রাপ্তৌ কো দোষ ইতি শেষঃ ॥২০॥

---

যে রাজা মহাভয় উপস্থিত হইলেও ভীত হন নাই, এই সেই দুর্য্যোধন ক্ষত্রিয়ধর্ম্মের গুণে এই স্থান লাভ করিয়াছেন ॥১৫॥

পুত্র! দুর্য্যোধন দ্যূতক্রীড়ায় তোমাদের যে অনিষ্ট করিয়াছেন, তাহা তোমার মনে করা উচিত নহে এবং তুমি দ্রৌপদীর কষ্টও স্মরণ করিতে পার না ॥১৬॥

তারপর, জ্ঞাতিরা যুদ্ধে বা অন্য স্থানে তোমাদের অন্য যে সকল ক্লেশ জন্মাইয়াছিল, সেগুলিও তুমি এখন স্মরণ করিতে পার না ॥১৭॥

সুতরাং নরনাথ! তুমি ন্যায় অনুসারে রাজা দুর্য্যোধনের সহিত মিলিত হও। কারণ, এটা স্বর্গ, এখানে শত্রুতা সম্ভবপর হয় না' ॥১৮॥

নারদ এইরূপ বলিলে, মেধাবী কুরুরাজ যুধিষ্ঠির ভ্রাতাদের বিষয় জিজ্ঞাসা করিলেন এবং এই কথা বলিলেন—॥১৯॥

'অধর্ম্মজ্ঞ, পাপাত্মা এবং পৃথিবী ও বন্ধুদ্রোহী দুর্য্যোধনের যদি এই সকল সনাতন বীরলোক হইতে পারে, তবে ব্যাধেরও হইলে দোষ কি ? ॥২০॥

যৎকৃতে পৃথিবী নষ্টা সহয়া সনরদ্বিপা।
বয়ঞ্চ মন্যুনা দগ্ধা বৈরং প্রতিচিকীর্ষবঃ ॥২১॥
যে তে বীরা মহাত্মানো ভ্রাতরো মে মহাব্রতাঃ।
সত্যপ্রতিজ্ঞা লোকস্য শূরা বৈ সত্যবাদিনঃ।
তেষামিদানীং কে লোকা দ্রষ্টুমিচ্ছামি তানহম্ ॥২২॥
কর্ণঞ্চৈব মহাত্মানং কৌন্তেয়ং সত্যসঙ্গরম্।
ধৃষ্টদ্যুম্নং সাত্যকিঞ্চ ধৃষ্টদ্যুম্নস্য চাত্মজান্ ॥২৩॥
যে চ শস্ত্রৈর্বধং প্রাপ্তাঃ ক্ষত্রধর্ম্মেণ পার্থিবাঃ।
ক্ব নু তে পার্থিবা ব্রহ্মন্! নৈতান্ পশ্যামি নারদ! ॥২৪॥
বিরাটদ্রুপদৌ চৈব ধৃষ্টকেতুমুখাংশ্চ তান্।
শিখণ্ডিনঞ্চ পাঞ্চাল্যং দ্রৌপদেয়াংশ্চ সর্ব্বশঃ।
অভিমন্যুঞ্চ দুর্দ্ধর্ষং দ্রষ্টুমিচ্ছামি নারদ! ॥২৫॥

ভারতকৌমুদী

যদিতি। হয়ৈরশ্বৈঃ সহেতি সা, নরৈর্দ্বীপৈর্গজৈশ্চ সহেতি সা। মন্যুনা ক্রোধানলেন, প্রতিচিকীর্ষবঃ প্রতিকর্ত্তুমিচ্ছবঃ ॥২১॥

য ইতি। বীরা দৈহিকবলান্বিতাঃ, মহাব্রতা ধর্ম্মানুষ্ঠানে দৃঢ়নিয়মাঃ। লোকস্য জগতো মধ্যে, শূরা মানসবলসম্পন্নাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥

কর্ণমিতি। কৌন্তেয়ং কুন্তীগর্ভজাতম্, সত্যসঙ্গরং সত্যপ্রতিজ্ঞম্। দ্রষ্টুমিচ্ছামীত্যনুবৃত্তিঃ ॥২৩॥

য ইতি। পার্থিবা জরাসন্ধপুত্রসহদেবাদয়ঃ ॥২৪॥

যাহার জন্য মনুষ্য, অশ্ব ও হস্তীর সহিত সমগ্র পৃথিবী বিনষ্ট হইয়াছে এবং শত্রুতার প্রতিকারাভিলাষী আমরাও যাহার ক্রোধানলে দগ্ধ হইয়াছি ॥২১॥

দৈহিক বল ও মানসিক বলশালী, মহাত্মা, মহাব্রত, জগতের মধ্যে সত্যপ্রতিজ্ঞ ও সত্যবাদী সেই যে আমার ভ্রাতারা ছিলেন, এখন তাঁহাদের কোন্ কোন্ লোক হইয়াছে? আমি তাঁহাদিগকে দেখিতে ইচ্ছা করি ॥২২॥

কুন্তীনন্দন, মহাত্মা ও সত্যপ্রতিজ্ঞ কর্ণকে এবং ধৃষ্টদ্যুম্ন, সাত্যকি ও ধৃষ্টদ্যুম্নের পুত্রগণকে দর্শন করিতে ইচ্ছা করি ॥২৩॥

ব্রাহ্মণ নারদ! যে সকল রাজা ক্ষত্রিয়ধর্ম্মানুসারে অস্ত্রদ্বারা যুদ্ধে নিহত হইয়াছেন, সেই রাজারা কোথায়? তাঁহাদিগকে ত দেখিতেছি না? ॥২৪॥

---

(২৫) ইতঃ পরম্ অধ্যায়সমাপ্তিঃ। যুধিষ্ঠির উবাচ—বঙ্গ বর্দ্ধ সো নি।

নেহ পশ্যামি বিবুধাঃ! রাধেয়মমিতৌজসম্।
ভ্রাতরৌ চ মহাত্মানৌ যুধামন্যূত্তমৌজসৌ ॥২৬॥
জুহুবুর্যে শরীরাণি রণবহ্নৌ মহারথাঃ।
রাজানো রাজপুত্রাশ্চ যে মদর্থে হতা রণে ॥২৭॥
ক্ব তে মহারথাঃ সর্বে শার্দ্দূলসমবিক্রমাঃ।
তৈরপ্যয়ং জিতো লোকঃ কচ্চিৎ পুরুষসত্তমৈঃ ॥২৮॥ (যুগ্মকম্)
যদি লোকানিমান্ প্রাপ্তাস্তে চ সর্বে মহারথাঃ।
স্থিতং বিত্ত হি মাং দেবাঃ! সহিতং তৈর্মহাত্মভিঃ ॥২৯॥
কচ্চিন্ন তৈরবাপ্তোঽয়ং নৃপৈর্লোকোঽক্ষয়ঃ শুভঃ।
ন তৈরহং বিনা বৎস্যে ভ্রাতৃভির্জ্ঞাতিভিস্তথা ॥৩০॥

---

ভারতকৌমুদী

বিরাটেতি। ধৃষ্টকেতুমুখান্ ধৃষ্টকেতুপ্রভৃতীন্। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্ বিন্ধ্যাদীন্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥

নেতি। হে বিবুধাঃ! দেবাঃ! রাধেয়ং রাধায়াঃ পুত্রং কর্ণম্ ॥২৬॥

জুহুবুরিতি। শরীরাণি সমিদ্রূপাণি। জিতঃ সৎকর্মভিরায়ত্তীকৃতঃ ॥২৭—২৮॥

যদীতি। হে দেবাঃ! তৈর্মহাত্মভিঃ সহিতং মাং স্থিতম্, বিত্ত যূয়ং জানীত তথৈব মদভীষ্টত্বাৎ ॥২৯॥

কচ্চিদিতি। বৎস্যে বৎস্যামি, জ্ঞাতিভির্বিশ্রবঃপ্রভৃতিভিঃ ॥৩০॥

---

মহর্ষি নারদ! বিরাট, দ্রুপদ, ধৃষ্টকেতুপ্রভৃতি রাজা, পাঞ্চালরাজপুত্র শিখণ্ডী, দ্রৌপদীর সকল পুত্র এবং দুর্দ্ধর্ষ অভিমন্যুকে আমি দেখিতে ইচ্ছা করি ॥২৫॥

দেবগণ! অমিততেজা কর্ণ এবং মহাত্মা যুধামন্যু ও উত্তমৌজা—এই দুই ভ্রাতাকেও এখানে দেখিতেছি না ॥২৬॥

যে সকল মহারথ রাজা যুদ্ধরূপ অগ্নিতে নিজেদের শরীররূপ সমিধ ত্যাগ করিয়াছেন এবং যে সকল রাজপুত্র আমার জন্য জীবন বিসর্জ্জন দিয়াছেন, ব্যাঘ্রের তুল্য বিক্রমশালী সেই মহারথেরা সকলে কোথায় গিয়াছেন? সেই পুরুষশ্রেষ্ঠেরাও এই স্বর্গলোক অধিকার করিতে পারিয়াছেন ত? ॥২৭—২৮॥

দেবগণ! সেই মহারথেরা সকলে যদি এই সকল লোক লাভ করিয়া থাকেন, তাহা হইলে সেই মহাত্মাদের সহিতই আমি রহিয়াছি বলিয়া আপনারা অবগত হউন ॥২৯॥

সেই রাজারা এই অক্ষয় ও মঙ্গলজনক লোক লাভ করেন নাই কি? তাহা হইলে আমি সেই ভ্রাতৃগণ ও জ্ঞাতিগণ ব্যতীত এই স্বর্গে বাস করিব না ॥৩০॥

মাতুর্হি বচনং শ্রুত্বা তদা সলিলকর্ম্মণি।
কর্ণস্য ক্রিয়তাং তোয়মিতি তপ্যামি তেন বৈ ॥৩১॥
ইদঞ্চ পরিতপ্যামি পুনঃ পুনরহং সুরাঃ!।
যন্মাতুঃ সদৃশৌ পাদৌ তস্যাহমমিতাত্মনঃ ॥৩২॥
দৃষ্ট্বৈব তং নানুগতঃ কর্ণং পরবলার্দ্দনম্।
ন হ্যস্মান্ কর্ণসহিতান্ জয়েচ্ছক্রোঽপি সংযুগে ॥৩৩॥ (যুগ্মকম্)
তমহং যত্রতত্রস্থং দ্রষ্টুমিচ্ছামি সূর্য্যজম্।
অবিজ্ঞাতো ময়া যোঽসৌ ঘাতিতঃ সব্যসাচিনা ॥৩৪॥
ভীমঞ্চ ভীমবিক্রান্তং প্রাণেভ্যোঽপি প্রিয়ং মম।
অর্জ্জুনং চেন্দ্রসঙ্কাশং যমৌ চৈব যমোপমৌ ॥৩৫॥
দ্রষ্টুমিচ্ছামি তাং চাহং পাঞ্চালীং ধর্ম্মচারিণীম্।
ন চেহ স্থাতুমিচ্ছামি সত্যমেবং ব্রবীমি বঃ ॥৩৬॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

মাতুরিতি। তদা সর্ব্বেষামন্ত্যেষ্টিকালে, সলিলকর্ম্মণি তর্পণোপক্রমে, মাতুঃ কুন্ত্যাঃ "কর্ণস্য তোয়ং তোয়দ্বারকং তর্পণং ক্রিয়তাম্" ইতি বচনং শ্রুত্বা তৎ তর্পণং কৃতমিতি শেষঃ। তেন চ তপ্যামি ভ্রাতুস্তস্য কর্ণস্যাদর্শনাৎ ॥৩১॥

ইদমিতি। মাতুঃ কুন্ত্যাঃ, তস্য কর্ণস্য। নানুগতো জ্যেষ্ঠভ্রাতৃতয়েতি ভাবঃ ॥৩২—৩৩॥

তমিতি। তং কর্ণম্। সব্যসাচিনা অর্জ্জুনেন ॥৩৪॥

ভীমমিতি। ভীমবিক্রান্তং ভয়ঙ্করবিক্রমযুক্তম্। যমৌ নকুলসহদেবৌ। পাঞ্চালীং দ্রৌপদীম্ ॥৩৫—৩৬॥

---

তখন সকলের তর্পণ করিবার সময়ে আমার মাতা কুন্তীদেবী আমাকে বলিয়াছিলেন যে, 'কর্ণেরও তর্পণ কর'। মাতার সেই বাক্য শুনিয়া এখন আমি সেই কর্ণের জন্য সন্তপ্ত হইতেছি ॥৩১॥

দেবগণ! এখন আমি বার বার এই অনুতাপ করিতেছি। যেহেতু, আমি তৎকালে অমিততেজা কর্ণের সেই চরণযুগল কুন্তীর চরণযুগলেরই সদৃশ—ইহা দেখিয়াই সেই বিপক্ষবিজয়ী কর্ণের অনুগত হই নাই। আমরা কর্ণের সহিত মিলিত হইলে, স্বয়ং ইন্দ্রও যুদ্ধে আমাদিগকে জয় করিতে পারিতেন না ॥৩২—৩৩॥

আমি না জানিয়া অর্জ্জুনদ্বারা যাঁহাকে বধ করাইয়াছি, সেই সূর্য্য হইতে উৎপন্ন কর্ণ যে কোন স্থানেই থাকুন না কেন, আমি তাঁহাকে দেখিতে ইচ্ছা করি ॥৩৪॥

কিং মে ভ্রাতৃবিহীনস্য স্বর্গেণ সুরসত্তমাঃ।।
যত্র তে মম স স্বর্গো নায়ং স্বর্গো মতো মম ॥৩৭॥

দেবা ঊচুঃ।

যদি বৈ তত্র তে শ্রদ্ধা গম্যতাং তত্র মা চিরম্।
প্রিয়ে হি তব বর্ত্তামো দেবরাজস্য শাসনাৎ ॥৩৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্বর্গারোহণপর্ব্বণি দেবযুধিষ্ঠিরসংবাদে প্রথমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

কিমিতি। তে ভীমাদযো যত্রাস্তে, নায়ং স্বর্গো মতো মম তৈর্বিহীনত্বাৎ ॥৩৭॥

যদীতি। তত্র ভীমাদীনামধিষ্ঠানস্থানে, শ্রদ্ধা গমনেচ্ছা। প্রিয়ে প্রীতিকরকার্য্য-সম্পাদনে ॥৩৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্বর্গারোহণপর্ব্বণি প্রথমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

বৈরাদিকং নশ্যতি অন্তর্দীয়তে ॥১১—১৪॥ অভীত ইতি চ্ছেদঃ ॥১৫—১৯॥ সুহৃদ ইত্যদন্তঃ শব্দঃ ॥২০—৩৮॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে স্বর্গারোহণপর্ব্বণি প্রথমোঽধ্যায়ঃ ॥১॥

দেবগণ! আমার প্রাণ অপেক্ষাও প্রিয়তম, ভয়ঙ্কর বিক্রমশালী ভীমসেন, ইন্দ্রের তুল্য অর্জ্জুন, যমের সদৃশ নকুল ও সহদেব এবং সহধর্ম্মিণী সেই পাঞ্চালীকে আমি দেখিতে ইচ্ছা করি; কিন্তু এখানে আমি থাকিতে ইচ্ছা করি না; ইহা আমি আপনাদিগকে সত্য বলিতেছি ॥৩৫—৩৬॥

দেবশ্রেষ্ঠগণ! ভ্রাতৃগণ ব্যতীত আমার স্বর্গদ্বারা কি হইবে? যে স্থানে তাহারা রহিয়াছে, সে-ই আমার স্বর্গ; কিন্তু ইহা আমার স্বর্গ বলিয়া অভিমত নহে' ॥৩৭॥

দেবগণ বলিলেন—'রাজা! তাঁহারা যেস্থানে রহিয়াছেন, সেই স্থানেই যদি আপনার গমন করিতে ইচ্ছা হইয়া থাকে, তবে সেই স্থানেই গমন করুন, বিলম্ব করিবেন না। কারণ, আমরা দেবরাজের আদেশে আপনার প্রিয়কার্য্য করিতেই প্রবৃত্ত রহিয়াছি' ॥৩৮॥

(৩৮)…গম্যতাং পুত্র! মা চিরম্—পি বঙ্গ বর্দ্ধ সো। * অত্রাধ্যায়ঃ সমাপ্তির্নাস্তি বঙ্গ বর্দ্ধ সো নি।

# দ্বিতীয়োঽধ্যায়

—:০:—

বৈশম্পায়ন উবাচ।

ইত্যুক্ত্বা তং ততো দেবা দেবদূতমুপাদিশন্।
যুধিষ্ঠিরস্য সুহৃদো দর্শয়েতি পরন্তপ! ॥১॥
ততঃ কুন্তীসুতো রাজা দেবদূতশ্চ জগ্মতুঃ।
সহিতৌ রাজশার্দ্দূল! যত্র তে পুরুষর্ষভাঃ ॥২॥
অগ্রতো দেবদূতশ্চ যযৌ রাজা চ পৃষ্ঠতঃ।
পন্থানমশুভং দুর্গং সেবিতং পাপকর্ম্মভিঃ ॥৩॥
তমসা সংবৃতং ঘোরং কেশশৈবলশাদ্বলম্।
যুক্তং পাপকৃতাং গন্ধৈর্মাংসশোণিতকর্দ্দমম্ ॥৪॥
দংশোৎপাতকভল্লূকমক্ষিকামশকাবৃতম্।
ইতশ্চেতশ্চ কুণপৈঃ সমন্তাৎ পরিবারিতম্ ॥৫॥
অস্থিকেশসমাকীর্ণং কৃমিকীটসমাকুলম্।
জ্বলনেন প্রদীপ্তেন সমন্তাৎ পরিবেষ্টিতম্ ॥৬॥
অয়োমুখৈশ্চ কাকাদ্যৈর্গৃধ্রৈশ্চ সমভিদ্রুতম্।
সূচীমুখৈস্তথা প্রেতৈর্বিন্ধ্যশৈলোপমৈর্বৃতম্ ॥৭॥
মেদোরুধিরযুক্তৈশ্চ চ্ছিন্নবাহূরুপাণিভিঃ।
নিকৃত্তোদরপাদৈশ্চ তত্র তত্র প্রবেশিতৈঃ ॥৮॥

ভারতকৌমুদী

ইতীতি। তং যুধিষ্ঠিরম্। পরন্তপেতি জনমেজয়সম্বোধনম্ ॥১॥
তত ইতি। সহিতৌ সম্মিলিতৌ, তে ভীমাদয়ঃ ॥২॥

বৈশম্পায়ন বলিলেন—শত্রুসন্তাপক রাজা! যুধিষ্ঠিরকে এই কথা বলিয়া, তাহার পর দেবতারা একজন দেবদূতকে আদেশ করিলেন যে, 'তুমি যুধিষ্ঠিরকে উঁহার বন্ধুদিগকে দর্শন করাও' ॥১॥

রাজশ্রেষ্ঠ! তাহার পর সেই পুরুষশ্রেষ্ঠগণ যে স্থানে ছিলেন, কুন্তীনন্দন যুধিষ্ঠির ও দেবদূত দুইজনে মিলিত হইয়া সেই স্থানে গমন করিতে লাগিলেন ॥২॥

(৮).. তত্র তত্র প্রবেরিতৈঃ—বঙ্গ বৰ্দ্ধ সো।

স তৎ কুণপদুর্গন্ধমশিবং লোমহর্ষণম্।
জগাম রাজা ধর্ম্মাত্মা মধ্যে বহু বিচিন্তয়ন্ ॥৯॥ (কুলকম্)
দদর্শোষ্ণোদকৈঃ পূর্ণাং নদীং চাপি সুদুর্গমাম্।
অসিপত্রবনং চৈব নিশিতক্ষুরসংভৃতম্ ॥১০॥
করম্ভবালুকাস্তপ্তা আয়সীশ্চ শিলাঃ পৃথক্।
লোহকুম্ভীশ্চ তৈলস্য ক্বাথ্যমানাঃ সমন্ততঃ ॥১১॥

---

ভারতকৌমুদী

অগ্রত ইতি। অশুভমমঙ্গলসূচকম্, দুর্গং দুর্গমম্। তমসা অন্ধকারেণ। কেশৈঃ শৈবলৈশ্চ শাদ্বলং শ্যামবর্ণম্। মাংসশোণিতাভ্যেব কর্দ্দমা যত্র তম্। দংশৈঃ কীটবিশেষৈঃ উৎপাতকৈঃ উল্লম্ফ্য পতনশীলৈর্ভল্লূকৈর্মক্ষিকাভির্মশকৈশ্চাবৃতম্। কুণপৈঃ শবৈঃ। জ্বলনেন অগ্নিনা, প্রদীপ্তেন প্রজ্বলিতেন। অয়োমুখৈর্লৌহময়বদনৈঃ। সূচ্য ইব সূক্ষ্মাণি মুখানি যেষাং তৈঃ, বিন্ধ্যশৈলোপমৈর্বিশালৈরিত্যর্থঃ। নিকৃত্তাশ্ছিন্না যে উদরপাদাস্তৈঃ, প্রবেশিতৈঃ স্থাপিতৈর্বৃতমিত্যন্বয়ঃ। তৈঃ কুণপৈঃ শবৈর্দুর্গন্ধম্, অশিবম্ অমঙ্গলসূচকম্। রাজা যুধিষ্ঠিরঃ ॥৩—৯॥

দদর্শেতি। অসয়ঃ খড়্গা ইব পত্রাণি পর্ণানি যেষাং তাদৃশানাং বৃক্ষাণাং বনম্, তচ্চ নিশিতৈঃ ক্ষুরৈরিব সংভৃতং পরিপূর্ণম্ ॥১০॥

---

অগ্রে অগ্রে দেবদূত এবং পিছনে পিছনে রাজা যুধিষ্ঠির অমঙ্গলসূচক ও দুর্গম পথে গমন করিতে লাগিলেন। সেই পথ পাপিগণসেবিত, ঘোর অন্ধকারে আবৃত, কেশ ও শৈবলে (শেওলায়) কৃষ্ণবর্ণ, পাপীদের গাত্রের দুর্গন্ধযুক্ত, মাংস ও রক্তের কর্দ্দমসমন্বিত, দংশ, (ডাঁশ) উল্লম্ফনকারী ভল্লুক, মক্ষিকা ও মশকে আবৃত, কোথায়ও ইতস্ততঃ, কোথায়ও বা সকল দিকে শবে ব্যাপ্ত, অস্থি ও কেশে আকীর্ণ, কৃমি ও কীটে আকুল, প্রজ্বলিত অগ্নিতে পরিবেষ্টিত, লৌহমুখ কাক ও গৃধ্রপ্রভৃতি পক্ষিগণের উপদ্রবযুক্ত, বিন্ধ্যপর্ব্বতের ন্যায় বিশাল দেহ অথচ সূচীমুখ প্রেতগণে বেষ্টিত এবং মেদ ও রুধিরযুক্ত, ছিন্ন বাহু, উরু, হস্ত, উদর ও চরণদ্বারা বিভিন্ন স্থানে আচ্ছন্ন ছিল। ধর্ম্মাত্মা যুধিষ্ঠির নানা বিষয় চিন্তা করিতে করিতে শবের দুর্গন্ধযুক্ত, অমঙ্গলসূচক ও লোমহর্ষণ সেই পথে গমন করিতে লাগিলেন ॥৩—৯॥

ক্রমে যুধিষ্ঠির দেখিলেন—উষ্ণ জলে পরিপূর্ণ একটা অতিদুর্গম নদী প্রবাহিত হইতেছে এবং একটা বন রহিয়াছে। তাহার বৃক্ষের পত্রগুলি তরবারির ন্যায় সুধার; সুতরাং সে বনটা যেন নিশিত ক্ষুরদ্বারা পরিপূর্ণ করা হইয়াছে ॥১০॥

---

(১০) নিশিতং ক্ষুরসংবৃতম্—বঙ্গ বৰ্দ্ধ নি।

কূটশাল্মলিকং চাপি দুঃস্পর্শং তীক্ষ্ণকণ্টকম্ ।
দদর্শান্যাশ্চ কৌন্তেয়ো যাতনাঃ পাপকর্ম্মিণাম্ ॥১২॥
স তং দুর্গন্ধমালক্ষ্য দেবদূতমুবাচ হ ।
কিয়দধ্বানমস্মাভির্গন্তব্যমিমমীদৃশম্ ॥১৩॥
ক্ব চ তে ভ্রাতরো মহ্যং তন্মমাখ্যাতুমর্হসি ।
দেশোঽয়ং কশ্চ দেবানামেতদিচ্ছামি বেদিতুম্ ॥১৪॥
স সন্নিববৃতে শ্রুত্বা ধর্ম্মরাজস্য ভাষিতম্ ।
দেবদূতোঽব্রবীচ্চৈনমেতাবদ্গমনং তব ॥১৫॥
নিবর্ত্তিতব্যো হি ময়া তথাস্ম্যুক্তো দিবৌকসৈঃ ।
যদি শ্রান্তোঽসি রাজেন্দ্র ! ত্বমথাগন্তুমর্হসি ॥১৬॥

---

ভারতকৌমুদী

করম্ভেতি। তপ্তাঃ করম্ভবালুকাঃ শক্তুনির্ম্মাণোপযোগিবালুকাঃ, আয়সীর্লৌহময়ীঃ। ক্বাথ্যমানাঃ পাচ্যমানাঃ, তৈলস্য লোহকুম্ভীর্লৌহময়ঃ স্থালীশ্চ দদর্শেত্যনুবৃত্তিঃ ॥১১॥

কূটেতি। কূটশাল্মলিকং নাম বৃক্ষম্। এতৎ সকলকৃতযাতনা অন্যাশ্চ যাতনাঃ ॥১২॥

স ইতি। আলক্ষ্য অনুভূয়। গন্তব্যমিতি ভাবে তব্যপ্রত্যয়াৎ "কর্ত্তৃপ্রয়োগে নিয়মার্থায়াঃ" ইতি কর্ম্মণি ষষ্ঠীনিষেধেন দ্বিতীয়ৈব "বেগরোধং ন কর্ত্তব্যম্" ইত্যাদিবৎ ॥১৩॥

ক্বেতি। মহ্যং মম। কঃ কিংনামা ॥১৪॥

স ইতি। এতাবৎ তব গমনম্ ইতঃপরং ন গন্তব্যমিতি ভাবঃ ॥১৫॥

নীতি। ময়া ত্বং নিবর্ত্তিতব্যঃ, তথা তাদৃক্, দিবৌকসৈর্দেবৈঃ। অদন্তত্বমার্ষম্ ॥১৬॥

---

আরও দেখিলেন—খৈ ভাজিবার উপযোগী তপ্ত বালি, লৌহময়ী শিলা এবং তাপ্যমান তৈলের কটাহ সকল দিকে রহিয়াছে ॥১১॥

যুধিষ্ঠির ক্রমে দর্শন করিলেন—ভীষণ শাল্মলিবৃক্ষের বন রহিয়াছে। তাহার কণ্টক সকল তীক্ষ্ণ ; সুতরাং সে বৃক্ষ স্পর্শ করাই দুষ্কর এবং পাপীদের নানাবিধ যাতনাও তিনি দর্শন করিলেন ॥১২॥

পরে যুধিষ্ঠির সেই দুর্গন্ধ অনুভব করিয়া দেবদূতকে বলিলেন—'আমাদের এই প্রকার এই পথ আর কতদূর যাইতে হইবে ॥১৩॥

আমার সেই ভ্রাতারা কোথায়, তাহা তুমি আমার নিকট বলিতে পার ? এবং দেবগণের এইটা কোন্ দেশ, তাহা আমি জানিতে ইচ্ছা করি' ॥১৪॥

দেবদূত যুধিষ্ঠিরের বাক্য শুনিয়া দাঁড়াইল এবং বলিল—'এই পর্য্যন্তই আপনার গমন ॥১৫॥

---

(১২)···দদর্শ চাপি কৌন্তেয়ঃ—পি বঙ্গ বৰ্দ্ধ সো।

যুধিষ্ঠিরস্তু নির্ব্বিণ্ণস্তেন গন্ধেন মূর্চ্ছিতঃ।
নিবর্ত্তনে ধৃতমনাঃ পর্য্যাবর্ত্তত ভারত ! ॥১৭॥
স সন্নিবৃত্তো ধর্ম্মাত্মা দুঃখশোকসমাহতঃ।
শুশ্রাব তত্র বদতাং দীনা বাচঃ সমন্ততঃ ॥১৮॥
ভো ভো ধর্ম্মজ ! রাজর্ষে ! পুণ্যাভিজন ! পাণ্ডব ! ।
অনুগ্রহার্থমস্মাকং তিষ্ঠ তাবন্মুহূর্ত্তকম্ ॥১৯॥
আয়াতি ত্বয়ি দুর্দ্ধর্ষে ! বাতি পুণ্যঃ সমীরণঃ।
তব গন্ধানুগস্তাত ! যেনাস্মান্ সুখমাগমৎ ॥২০॥
তে বয়ং পার্থ ! দীর্ঘস্য কালস্য পুরুষর্ষভ ! ।
সুখমাসাদয়িষ্যামস্ত্বাং দৃষ্ট্বা রাজসত্তম ! ॥২১॥

---

### ভারতকৌমুদী

যুধীতি। নির্ব্বিণ্ণো গ্লানিমাপন্নঃ, মূর্চ্ছিতঃ অচেতনপ্রায়ঃ। পর্য্যাবর্ত্তত ন্যবর্ত্তত ॥১৭॥

স ইতি। দুঃখশোকাভ্যাং সমাহতস্তাড়িতঃ। দীনা দৈন্যসূচিকাঃ ॥১৮॥

ভো ইতি। হে পুণ্যাভিজন ! পবিত্রবংশ ! । অনুগ্রহার্থম্ অনুগ্রহকরণার্থম্ ॥১৯॥

আয়াতীতি। হে তাত ! পিতৃতুল্যদীনবৎসল ! দুর্দ্ধর্ষে ত্বয়ি আয়াতি আগচ্ছতি সতি, তব গন্ধমনুগচ্ছতীতি সঃ, পুণ্যঃ পবিত্রঃ, সমীরণো বায়ুর্বাতি। যেন সমীরণেন সুখং কর্ত্তৃ, অস্মান্, আগমৎ প্রাপ্তম্ ॥২০॥

ত ইতি। দীর্ঘস্য কালস্য পরমিতি শেষঃ। আসাদয়িষ্যামঃ প্রাপ্স্যামঃ ॥২১॥

'স্থানবিশেষে আপনাকে আমার ফিরাইতে হইবে' সেইরূপই দেবতারা আমাকে বলিয়া দিয়াছেন; অতএব রাজশ্রেষ্ঠ। আপনি যদি পরিশ্রান্ত হইয়া থাকেন, তাহা হইলে ফিরিয়া আসিতে পারেন' ॥১৬॥

ভরতনন্দন। যুধিষ্ঠির সেই দুর্গন্ধে গ্লানিযুক্ত ও মূর্চ্ছিতপ্রায় হইয়া ফিরিবার ইচ্ছা করিয়া নিবৃত্তি পাইলেন ॥১৭॥

ধর্ম্মাত্মা যুধিষ্ঠির দুঃখে ও শোকে তাড়িত ও নিবৃত্ত হইয়া সেই স্থানে কাতরোক্তিকারী মনুষ্যদিগের কাতর বাক্য সকল সমস্ত দিক্ হইতে শুনিতে পাইলেন ॥১৮॥

'ধর্ম্মপুত্র রাজর্ষি পবিত্রবংশ পাণ্ডুনন্দন। আপনি আমাদের উপরে অনুগ্রহ প্রকাশ করিবার জন্য মুহূর্ত্ত কাল এই স্থানে অবস্থান করুন ॥১৯॥

পিতঃ। আপনি পুণ্যের বলে দুর্দ্ধর্ষ ; সুতরাং আপনি আসিতে লাগিলে আপনার গাত্রের সৌরভবাহী পবিত্র বায়ু বহিতেছে, যাহাতে আমাদের সুখ উপস্থিত হইয়াছে ॥২০॥

সংতিষ্ঠস্ব মহাবাহো ! মুহূর্ত্তমিহ ভারত ! ।
ত্বয়ি তিষ্ঠতি কৌরব্য ! যাতনাস্মান্ন বাধতে ॥২২॥
এবং বহুবিধা বাচঃ কৃপণা বেদনাবতাম্ ।
তস্মিন্ দেশে স শুশ্রাব সমন্তাদ্বদতাং নৃপ ! ॥২৩॥
তেষান্তু বচনং শ্রুত্বা দয়াবান্ দীনভাষিণাম্ ।
অহো কৃচ্ছ্রমিতি প্রাহ তস্থৌ স চ যুধিষ্ঠিরঃ ॥২৪॥
স তা গিরঃ পুরস্তাদ্বৈ শ্রুতপূর্ব্বাঃ পুনঃ পুনঃ ।
গ্লানানাং দুঃখিতানাঞ্চ নাভ্যজানত পাণ্ডবঃ ॥২৫॥
অবুধ্যমানস্তা বাচো ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ ।
উবাচ কে ভবন্তো বৈ কিমর্থমিহ তিষ্ঠথ ॥২৬॥

ভাবতকৌমুদী

সংতিষ্ঠস্বেতি। ত্বয়ি তিষ্ঠতি সতি, ন বাধতে ন পীড়য়তি ॥২২॥

এবমিতি। কৃপণাঃ কাতরাঃ, বেদনাবতাং জনানাম্ ॥২৩॥

তেষামিতি। দীনভাষিণাং দুর্গতোক্তিকারিণাম্। অহো ইতি খেদে, কৃচ্ছ্রমমীষাং কষ্টম্ ॥২৪॥

স ইতি। পুরস্তাদগ্রতঃ। নাভ্যজানত কে তে বদন্তীতি ন জ্ঞাতবান্ ॥২৫॥

অবুধ্যেতি। অবুধ্যমানঃ তা বাচঃ কে বদন্তীত্যজানন্ ॥২৬॥

রাজশ্রেষ্ঠ পুরুষপ্রধান পৃথানন্দন ! সেই আমরা আপনাকে দেখিয়া দীর্ঘ কালের পর সুখ লাভ করিব ॥২১॥

মহাবাহু ভরতনন্দন ! আপনি এইখানে একটু কাল থাকুন। কৌরবনন্দন! আপনি থাকিলে যাতনা আমাদিগকে পীড়া দিতে পারিবে না' ॥২২॥

রাজা! যুধিষ্ঠির সেই স্থানে থাকিয়া বেদনাযুক্ত লোকদিগের এইরূপ দুঃখসূচক বহুবিধ বাক্য সকল দিক্ হইতে শুনিতে লাগিলেন ॥২৩॥

তখন যুধিষ্ঠির সেই কাতরোক্তিকারী লোকদিগের বাক্য শুনিয়া দয়ান্বিত হইয়া 'হায়! কি কষ্ট' এই কথা বলিলেন এবং সেইখানে দাঁড়াইলেন ॥২৪॥

যুধিষ্ঠির গ্লানিযুক্ত ও দুঃখিত লোকদিগের সেই সকল বাক্য পূর্ব্বেও বার বার শুনিয়াছিলেন ; কিন্তু কাহারা এ সকল বাক্য বলিতেছে, তাহা জানিতে পারিলেন না ॥২৫॥

কাহারা সেই সকল বাক্য বলিতেছে—ইহা বুঝিতে না পারিয়া ধর্ম্মপুত্র যুধিষ্ঠির বলিলেন—'আপনারা কাহারা এবং কি জন্যই বা এখানে রহিয়াছেন' ? ॥২৬॥

ইত্যুক্তান্তে ততঃ সর্ব্বে সমন্তাদবভাষিরে।
কর্ণোঽহং ভীমসেনোঽহমর্জ্জুনোঽহমিতি প্রভো! ॥২৭॥
নকুলঃ সহদেবোঽহং ধৃষ্টদ্যুম্নোঽহমিত্যুত।
দ্রৌপদী দ্রৌপদেয়াশ্চ ইত্যেবং তে বিচুক্রুশুঃ ॥২৮॥
তা বাচঃ স তদা শ্রুত্বা তদ্দেশসদৃশীর্নৃপ!।
ততো বিমম্রশে রাজা কিং স্বিদং দৈবকারিতম্ ॥২৯॥
কিং নু তৎ কলুষং কর্ম্ম কৃতমেভির্মহাত্মভিঃ।
কর্ণেন দ্রৌপদেয়ৈর্বা পাঞ্চাল্যা বা সুমধ্যয়া ॥৩০॥
য ইমে পাপগন্ধেঽস্মিন্ দেশে সন্তি সুদারুণে।
নাহং জানামি সর্বেষাং দুষ্কৃতং পুণ্যকর্ম্মণাম্ ॥৩১॥
কিং কৃত্বা ধৃতরাষ্ট্রস্য পুত্রো রাজা সুযোধনঃ।
তথা শ্রিয়া যুতঃ পাপৈঃ সহ সর্বৈঃ পদানুগৈঃ ॥৩২॥
মহেন্দ্র ইব লক্ষ্মীবানাস্তে পরমপূজিতঃ।
কস্যেদানীং বিকারোঽয়ং য ইমে নরকং গতাঃ ॥৩৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইতীতি। সমন্তাৎ সর্ব্বাভ্যো দিগ্‌ভ্যঃ ॥২৭॥
নকুল ইতি। দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ, বিচুক্রুশুঃ আর্ত্তস্বরেণোচুঃ ॥২৮॥
তা ইতি। তদ্দেশসদৃশীস্তৎস্থানযোগ্যাঃ কষ্টসূচিকা ইত্যর্থঃ। বিমম্রশে চিন্তয়ামাস ॥২৯॥
কিমিতি। কলুষং পাপং পাপজনকম্, এভির্মহাদিভিঃ। দ্রৌপদেয়ৈর্দ্রৌপদ্যাঃ পুত্রৈঃ ॥৩০॥
য ইতি। পাপগন্ধে দুর্গন্ধময়ে, সন্তি তিষ্ঠন্তি ॥৩১॥

যুধিষ্ঠির এই কথা বলিলে, তাহার পর তাঁহারা সকলে সকল দিক্ হইতে বলিয়া উঠিলেন—'প্রভু! আমি কর্ণ, আমি ভীমসেন, আমি অর্জ্জুন ॥২৭॥

আমি নকুল, আমি সহদেব, আমি ধৃষ্টদ্যুম্ন, আমি দ্রৌপদী এবং আমরা দ্রৌপদীর পুত্রগণ'। এইভাবে তাঁহারা আর্ত্তস্বরে বলিলেন ॥২৮॥

রাজা! তখন সেই স্থানের উপযুক্ত সেই সকল বাক্য শুনিয়া, যুধিষ্ঠির বিষণ্ণ মনে চিন্তা করিলেন—'ইহা কি দৈবকৃত ॥২৯॥

এই মহাত্মারা এবং কর্ণ, দ্রৌপদীর পুত্রগণ ও সুমধ্যমা দ্রৌপদী কোন্ পাপ কর্ম্ম করিয়াছিলেন ॥৩০॥

এই যাঁহারা এই অতিভীষণ দুর্গন্ধময় স্থানে রহিয়াছেন। ইঁহারা সকলেই পুণ্যকর্ম্মা; কিন্তু ইঁহাদের কোন পাপকর্ম্মের বিষয় আমি জানি না ॥৩১॥

(২৯)···কিমিদং দৈবকারিতম্—পি। কিস্বিদং দৈবকারিতম্—বঙ্গ বর্দ্ধ নি।

সর্বে ধর্ম্মবিদঃ শূরাঃ সত্যাগমপরায়ণাঃ।
ক্ষত্রধর্ম্মরতাঃ সন্তো যজ্বানো ভূরিদক্ষিণাঃ ॥৩৪॥
কিং নু সুপ্তোঽসি জাগর্ম্মি চেতয়ামি ন চেতয়ে।
অহো চিত্তবিকারোঽয়ং স্যাদ্বা মে চিত্তবিভ্রমঃ ॥৩৫॥
এবং বহুবিধং রাজা বিমমর্শ যুধিষ্ঠিরঃ।
দুঃখশোকসমাবিষ্টশ্চিন্তাব্যাকুলিতেন্দ্রিয়ঃ ॥৩৬॥
ক্রোধমাহারয়চ্চৈব তীব্রং ধর্ম্মসুতো নৃপ!।
দেবাংশ্চ গর্হয়ামাস ধর্ম্মঞ্চৈব যুধিষ্ঠিরঃ ॥৩৭॥
স তীব্রশোকসন্তপ্তো দেবদূতমুবাচ হ।
গম্যতাং ভদ্র! যেষাং ত্বং দূতস্তেষামুপান্তিকম্ ॥৩৮॥

---

ভারতকৌমুদী

কিমিতি। তথা তাদৃশ্যা, শ্রিয়া স্বর্গসুখসম্পদা, পদানুগৈরনুচরৈঃ। লক্ষ্মীবান্ শোভান্বিতঃ। মোপধস্থানত্তঃ। কস্য কর্ম্মণঃ, বিকারঃ পরিণামঃ ॥৩২—৩৩॥

সর্ব্ব ইতি। সত্যঞ্চ আগমঃ শাস্ত্রঞ্চ তৎপরায়ণাঃ। সন্তঃ সাধুপ্রকৃতয়ঃ, যজ্বানো যথাবিধানং যজ্ঞকারিণঃ ॥৩৪॥

কিমিতি। সুপ্তো নিদ্রিতঃ, চেতয়ামি চৈতন্যবান্, ন চেতয়ে অচেতনঃ ॥৩৫॥

এবমিতি। বিমমর্শ বিবিধমালোচয়ামাস। চিন্তয়া ব্যাকুলিতম্ ইন্দ্রিয়ং মনো যস্য সঃ ॥৩৬॥

ক্রোধমিতি। ক্রোধম্ ঈদৃশদুর্ব্যবস্থাকারিণো দেবান্ প্রতি কোপম্, আহারয়দকরোৎ ॥৩৭॥

---

ধৃতরাষ্ট্রের পুত্র রাজা দুর্য্যোধন কোন্ কার্য্য করিয়া সেইরূপ স্বর্গীয় সুখযুক্ত ও কান্তিসমন্বিত হইয়া পাপিষ্ঠ অনুচরবর্গের সহিত ইন্দ্রের ন্যায় রহিয়াছে এবং অত্যন্ত সম্মানিত হইতেছে। আর কোন্ কার্য্যের এই পরিণাম যে, ইঁহারা নরকে গিয়াছেন। ॥৩২—৩৩॥

ইঁহারা সকলেই ধর্ম্মজ্ঞ, বীর, সত্য ও শাস্ত্রপরায়ণ, ক্ষত্রিয়ধর্ম্মে নিরত, সাধুপ্রকৃতি, যথাবিধানে যজ্ঞকারী এবং প্রচুর দক্ষিণাদাতা ॥৩৪॥

আমি কি নিদ্রিত, না, জাগরিত? আমার কি চৈতন্য আছে, না, চৈতন্য নাই? হায়! এটা কি আমার মনের বিকার, না, মনের ভ্রমই হইবে' ॥৩৫॥

রাজা যুধিষ্ঠির দুঃখ ও শোকসমন্বিত এবং চিন্তায় আকুল চিত্ত হইয়া মনে মনে এইরূপ নানাবিধ আলোচনা করিলেন ॥৩৬॥

রাজা! তাহার পর ধর্ম্মপুত্র যুধিষ্ঠির দেবগণের উপরে তীব্র ক্রোধ করিলেন এবং দেবগণ ও ধর্ম্মকে নিন্দা করিতে লাগিলেন ॥৩৭॥

---

(৩৮) স তীব্রগন্ধসন্তপ্তঃ—পি বঙ্গ বর্দ্ধ সো। গম্যতাং তত্র যেষাং ত্বং—বঙ্গ বর্দ্ধ নি সো।

নহ্যহং তত্র যাস্যামি স্থিতোঽস্মীতি নিবেদ্যতাম্।
মৎসংশ্রয়াদিমে দূনাঃ সুখিনো ভ্রাতরো হি মে ॥৩৯॥
ইত্যুক্তঃ স তদা দূতঃ পাণ্ডুপুত্রেণ ধীমতা।
জগাম তত্র যত্রাস্তে দেবরাজঃ শতক্রতুঃ ॥৪০॥
নিবেদয়ামাস চ তদ্ধর্ম্মরাজচিকীর্ষিতম্।
যথোক্তং ধর্ম্মপুত্রেণ সর্ব্বমেব জনাধিপ! ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং স্বর্গারোহণ-পর্ব্বণি যুধিষ্ঠিরনরকদর্শনে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

স ইতি। স যুধিষ্ঠিরঃ। হে ভদ্র! সজ্জন! ॥৩৮॥

নহীতি। দূনাঃ কষ্টসন্তপ্তাঃ, সুখিনো ভবন্তীতি শেষঃ ॥৩৯॥

ইতীতি। ধীমতা বুদ্ধিমতা স্থায্যকার্য্যকরণাদিতি ভাবঃ ॥৪০॥

নিবেদেতি। নিবেদয়ামাস স দূতঃ, ধর্ম্মরাজেন চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টম্ ॥৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং স্বর্গারোহণপর্ব্বণি দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## ভারতভাবদীপঃ

ইতীতি ॥১—৭॥ প্রবেরিতৈরিতস্ততঃ পাতিতৈঃ ॥৮—১০॥ করম্ভবালুকাঃ শেতসূক্ষ্মবালুকাঃ ভ্রাষ্ট্রবালুকা ইত্যর্থঃ ॥১১—৩৫॥ বিমমর্শ বিচারং কৃতবান্ ॥৩৬—৩৮॥ দূনাঃ খিন্নাঃ ॥৩৯—৪১॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে স্বর্গারোহণপর্ব্বণি দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥২॥

—:*:—

---

পরে অত্যন্ত শোকসন্তপ্ত যুধিষ্ঠির দেবদূতকে বলিলেন—'ভদ্র! তুমি যাঁহাদের দূত; তাঁহাদের নিকটে যাও ॥৩৮॥

যাইয়া জানাও যে, আমি সে স্থানে যাইব না, এই স্থানেই রহিলাম। কারণ, আমার এই কষ্টসন্তপ্ত ভ্রাতারা আমার সংশ্রবে সুখ অনুভব করিতে-ছেন' ॥৩৯॥

বুদ্ধিমান্ যুধিষ্ঠির এইরূপ বলিলে, তখনই সেই দূত—দেবরাজ ইন্দ্র যে স্থানে ছিলেন, সেই স্থানে গমন করিল ॥৪০॥

নরনাথ! দূত যাইয়া যুধিষ্ঠির যাহা বলিয়াছেন এবং যাহা করিবার ইচ্ছা করিয়াছেন, সে সমস্তই দেবরাজকে জানাইল ॥৪১॥

# তৃতীয়োঽধ্যায়ঃ

—:০:—

বৈশম্পায়ন উবাচ।

স্থিতে মুহূর্ত্তং পার্থে তু ধর্ম্মরাজে যুধিষ্ঠিরে।
আজগ্মুস্তত্র কৌরব্য ! দেবাঃ শক্রপুরোগমাঃ ॥১॥
স চ বিগ্রহবান্ ধর্ম্মো রাজানং প্রসমীক্ষিতুম্।
তত্রাজগাম যত্রাসৌ কুরুরাজো যুধিষ্ঠিরঃ ॥২॥
তেষু ভাস্বরদেহেষু পুণ্যাভিজনকর্ম্মসু।
সমাগতেষু দেবেষু ব্যগমত্তত্তমো নৃপ ! ॥৩॥
নাদৃশ্যন্ত চ তাস্তত্র যাতনাঃ পাপকর্ম্মণাম্।
নদী বৈতরণী চৈব কূটশাল্মলিনা সহ ॥৪॥

ভারতকৌমুদী

স্থিত ইতি। শক্র ইন্দ্রঃ পুরোগমঃ অগ্রগামী যেষাং তে ॥১॥

স ইতি। বিগ্রহবান্ পুরুষমূর্ত্তিমান্, রাজানং যুধিষ্ঠিরম্ ॥২॥

তেষ্বিতি। ভাস্বরা দীপ্তিমন্তো দেহা যেষাং তেষু, পুণ্যানি অভিজনকর্ম্মাণি বংশকার্য্যাণি যেষাং তেষু। তমঃ অন্ধকারঃ ॥৩॥

নেতি। কূটশাল্মলিনা সহ বৈতরণী নাম নদী চ নাদৃশ্যতেতি বচনবিপরিণামেনানুবৃত্তিঃ ॥৪॥

---

বৈশম্পায়ন বলিলেন—কৌরবনন্দন! পৃথানন্দন ধর্ম্মরাজ যুধিষ্ঠির সেই স্থানে কিয়ৎকাল থাকিলে, ইন্দ্রপ্রভৃতি দেবগণ সেই স্থানে আগমন করিলেন ॥১॥

এবং কুরুরাজ যুধিষ্ঠির যে স্থানে ছিলেন, মূর্ত্তিমান্ ধর্ম্ম তাঁহাকে দেখিবার জন্য সেই স্থানে আসিলেন ॥২॥

রাজা! উজ্জ্বলমূর্ত্তি, পবিত্র বংশ ও পুণ্যকর্ম্মা সেই দেবগণ আগমন করিলে, পূর্ব্ববর্ত্তী অন্ধকার তিরোহিত হইল ॥৩॥

এবং পাপীদের সেই যাতনা, বৈতরণী নদী ও কূটশাল্মলি বন আর সেখানে দেখা গেল না ॥৪॥

---

(২)…রাজানং সংপরীক্ষ্য তম্—নি।

লোহকুম্ভ্যঃ শিলাশ্চৈব নাদৃশ্যন্ত ভয়ানকাঃ।
বিকৃতানি শরীরাণি যানি তত্র সমন্ততঃ।
দদর্শ রাজা কৌরব্যস্তান্ সর্বান্ সুমহাপ্রভান্ ॥৫॥
ততো বায়ুঃ সুখস্পর্শঃ পুণ্যগন্ধবহঃ শুচিঃ।
ববৌ দেবসমীপস্থঃ শীতলোঽতীব ভারত ! ॥৬॥
মরুতঃ সহ শক্রেণ বসবশ্চাশ্বিনৌ সহ।
সাধ্যা রুদ্রাস্তথাদিত্যা যে চান্যেঽপি দিবৌকসঃ ॥৭॥
সর্বে তত্র সমাজগ্মুঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
যত্র রাজা মহাতেজা ধর্ম্মপুত্রঃ স্থিতোঽভবৎ ॥৮॥ (যুগ্মকম্)
ততঃ শক্রঃ সুরপতিঃ শ্রিয়া পরময়া যুতঃ।
যুধিষ্ঠিরমুবাচেদং সান্ত্বপূর্ব্বমিদং বচঃ ॥৯॥

ভারতকৌমুদী

লোহেতি। তত্র সমন্ততো যাম্যাসন্নিতি শেষঃ। সুমহাপ্রভান্ অতীবশোভনকান্তীন্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

তত ইতি। সুখঃ সুখজনকঃ স্পর্শো যস্য সঃ, শুচিঃ পবিত্রঃ ॥৬॥

মরুত ইতি। মরুতো বায়বঃ। ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ ॥৭—৮॥

তত ইতি। সান্ত্বপূর্ব্বং সান্ত্বনাপূর্ব্বকং দুঃখনিবারকমিত্যর্থঃ ॥৯॥

ভয়ঙ্কর লৌহকুম্ভ ও শিলা দৃষ্টিগোচর হইল না এবং সে স্থানে সকল দিকে যে সকল বিকৃত শরীর ছিল, সেগুলিকেও অত্যন্ত সুন্দররূপে যুধিষ্ঠির দেখিলেন ॥৫॥

ভরতনন্দন! তাহার পর সুখস্পর্শ, মনোহর সৌরভবাহী, পবিত্র ও অত্যন্ত শীতল বায়ু দেবগণের নিকট দিয়া বহিতে হইতে লাগিল ॥৬॥

মহাতেজা ধর্ম্মপুত্র যুধিষ্ঠির যে স্থানে ছিলেন, ক্রমে ইন্দ্রের সহিত বায়ু, অশ্বিনীকুমারদের সহিত বসুগণ, সাধ্যগণ, রুদ্রগণ, আদিত্যগণ এবং অন্য যে সকল দেবতা আছেন তাঁহারা সকলে, আর সিদ্ধ মহর্ষিরা সেই স্থানে আগমন করিলেন ॥৭—৮॥

তাহার পর পরমকান্তিসম্পন্ন দেবরাজ ইন্দ্র সান্ত্বনাপূর্ব্বক যুধিষ্ঠিরকে এই কথা বলিলেন—॥৯॥

(৫)…তান্যদৃশ্যানি চাভবন্—পি বঙ্গ বর্দ্ধ।

